পরিমাণ ধরা হত। ঋক্‌বেদের যুগে আভ্যন্তরীণ বাণিজ্যই প্রধান ছিল। এই যুগে সামুদ্রিক বাণিজ্য চলত কিনা তা সঠিক জানা যায় না। ঋক্‌বেদে 'শত অনিত্র' বা ১০০ দাঁড় বিশিষ্ট নৌকার উল্লেখ থাকায় বৈদিক আর্যরা সমুদ্রযাত্রা করত বলে অনেকে মনে করেন। কিন্তু অধিকাংশ পণ্ডিত এই মত স্বীকার করেন না। ঋক্‌বেদের যুগে যোগাযোগের জন্য ঘোড়ায় টানা রথ ও গরুর গাড়ী ব্যবহার করা হত। ঋক্‌বেদের যুগের শেষ দিকে দাস ও নিম্ন বর্ণের লোকের শ্রমের দ্বারা ফসল উৎপাদন করার প্রথা চালু হয়। অনার্যদেরই দাস হিসাবে গণ্য করা হত।

**ঋক্‌বেদের যুগে আর্যদের ধর্ম জীবন (Religious life of the Aryans in the Rigvedic Age):** ঋক্‌বেদের স্তোত্রগুলি হতে আর্যদের ধর্ম জীবনের কথা জানা যায়। ঋক্ বৈদিক আর্যরা বিশ্বাস করত যে, সকল বস্তুতে প্রাণের অস্তিত্ব আছে। এজন্য তারা প্রাকৃতিক শক্তির পূজা করত।

সর্ব-প্রাণবাদ ও একেশ্বরবাদ

আর্যরা বহু দেবদেবীর পূজা করলেও একেশ্বরবাদ অর্থাৎ সকল দেবতা এক এবং অভিন্ন এই মতে বিশ্বাস করত। ঋক্‌বেদে পুরুষ দেবতারাই প্রাধান্য পান। স্ত্রী-দেবতাদের তেমন কোন গুরুত্ব ছিল না। ঋক্‌বেদের সমাজ ব্যবস্থায় পুরুষের প্রাধান্য ছিল। এই যুগের আর্যদের ধর্মবিশ্বাসে তার প্রতিফলন দেখা যায়। আর্যরা মানুষের চরিত্রের গুণ ও দোষগুলি দেবতাদের চরিত্রে আরোপ করেছিল।

দৌ ছিলেন আকাশের দেবতা এবং পিতা; পৃথিবী ছিলেন মাতা। ঋক্‌বেদের দেবতাদের তিনটি অঞ্চলে স্থান দেওয়া হয়; যথা স্বর্গ, অন্তরীক্ষ ও মর্ত্য বা পৃথিবী। স্বর্গের সর্বাপেক্ষা প্রতাপশালী দেবতা ছিলেন ইন্দ্র। ঋক্‌বেদের ২৫০টি স্তোত্র তাঁর নামে উৎসর্গ করা হয়েছে। তিনি যুদ্ধ, পরিবেশ ও বজ্রের দেবতা ছিলেন। ঋক্‌বেদের দেবতা বরুণ ছিলেন পাপ ও পুণ্যের বিচারক। তিনি পাপীদের শাস্তি দিতেন। বরুণ বিশ্ব-জগতের শৃঙ্খলা ও নিয়মের চালক

ঋক্‌বেদের দেবতাগণ

ছিলেন। রুদ্র ছিলেন ঝড়ের দেবতা। ঋক্‌বেদে বিষ্ণুকে তেমন কোন গুরুত্ব দেওয়া হয় নাই। পৃথিবীর দেবতা ছিলেন অগ্নি, সোম প্রভৃতি। অগ্নি মানুষের দেওয়া যজ্ঞের আহুতি দেবতাদের কাছে পেঁছে দিতেন। সূর্য ছিলেন আলোকের দেবতা। সাবিত্রী ছিলেন সূর্যমণ্ডলের অধিষ্ঠাত্রী। যম ছিলেন মৃত্যুর দেবতা। ঋক্‌বেদে স্ত্রী দেবতার মধ্যে ঊষা, অদিতি প্রভৃতির নাম পাওয়া যায়।

যজ্ঞ প্রথা

বৈদিক আর্যদের উপাসনায় যজ্ঞের বিশেষ গুরুত্ব ছিল। যজ্ঞ ছিল বিরাট ব্যয়-বহুল ব্যাপার। যজ্ঞ কেহ একা করতে পারত না। গোষ্ঠীপতি বা রাজা এই যজ্ঞ করতেন। যজ্ঞের সময় হোত্রি মন্ত্র পাঠ করত, উদগাত্রি সাম গান করত, পুরোহিত মন্ত্র পাঠ করে আহুতি দিত। লোকে বিশ্বাস করত যে, যজ্ঞের ফলে দেবতা সন্তুষ্ট হয়ে প্রার্থনা পূরণ করবেন।

**ঋক্-বৈদিক আর্যদের রাজনৈতিক জীবন ( Political life of the Aryans in the Rig-Vedic Age ) :** ঋক্‌বেদের যুগে আর্যরা বিভিন্ন উপজাতিতে বিভক্ত ছিল। পরিবারগুলি ছিল রাষ্ট্রের সর্বনিম্ন স্তর। কুলপা বা কুলপতি ছিলেন পরিবারের প্রধান। কতকগুলি পরিবার রক্ত সম্পর্কে যুক্ত হয়ে গোষ্ঠী বা উপজাতি গড়ে উঠত। ঋক্‌বেদের যুগে কয়েকটি আর্য উপজাতির নাম ছিল যদু, অনু, পুরু, সৃঞ্জয়, ভরত প্রভৃতি।

ঋক্‌বেদের রাজা ও উপজাতি

ঋক্‌বেদের যুগে কৃষি বা পশুচারণের জমি দখলের জন্য বিভিন্ন আর্যগোষ্ঠীর মধ্যে লড়াই হত। ঋক্‌বেদে দশ রাজার যুদ্ধের কথা জানা যায়। ভরত বা ভারত গোষ্ঠীর রাজা সুদাস তাঁর পুরোহিত বিশ্বামিত্রের কাজে সন্তুষ্ট না হয়ে তাঁর জায়গায় বশিষ্ঠকে নিয়োগ করেন। এতে বিশ্বামিত্র ক্রুদ্ধ হয়ে দশটি আর্যগোষ্ঠীর জোট গড়ে সুদাসকে আক্রমণ করেন। এই যুদ্ধে শেষ পর্যন্ত সুদাসের জয় হয়। এই জয়লাভের ফলে ভরত উপজাতির ভবিষ্যৎ ক্ষমতাবৃদ্ধির পথ তৈরী হয়। সম্ভবতঃ এই ভরত উপজাতি থেকেই এই দেশের নাম ভারত বা ভারতবর্ষ হয়।

দশ রাজার যুদ্ধ

ঋক্‌বেদের যুগে রাজতান্ত্রিক শাসন ব্যবস্থা ছিল প্রধান। আর্যগোষ্ঠীগুলির মধ্যে এরূপ সর্বদা যুদ্ধ-বিগ্রহ চলার ফলে রাজপদের উদ্ভব হয়। রাজার প্রধান কাজ ছিল শত্রুর হাত থেকে দেশকে রক্ষা করা, প্রজাদের জীবন ও সম্পত্তি রক্ষা ও আইন-শৃঙ্খলা রক্ষা করা। লুড-উইগের মতে, রাজা পুরোহিতের সাহায্যে প্রজাদের আবেদনগুলির ন্যায়বিচার করতেন।

রাজপদের উদ্ভব

ঋক্‌বেদের যুগে রাজপদ বংশানুক্রমিক ছিল। এই যুগে নির্বাচিত রাজতন্ত্রের কথা বিশেষ জানা যায় না। অভিষেক প্রথার ফলে রাজা তাঁর নিজের জন্য স্বতন্ত্র মর্যাদা দাবী করতেন। কোন কোন পণ্ডিতের মতে, ঋক্‌বেদের যুগে কোন কোন আর্যগোষ্ঠীতে প্রজাতন্ত্র প্রচলিত ছিল। রাজাকে সাহায্য করার জন্য গ্রামনী, সেনানী ও পুরোহিত প্রভৃতি কর্মচারী ছিল। গ্রামনী ছিলেন গ্রামের প্রধান। সেনানী ছিলেন সেনা প্রধান। পুরোহিত যাগযজ্ঞ করে দেবতাকে তুষ্ট করতেন যাতে রাজার মঙ্গল হয়। ঋক্‌বেদের যুগে রাজা কোন নিয়মিত কর পেতেন না। জনসাধারণ স্বেচ্ছায় কর দিত।[১] জমির উপর রাজার কোন স্বত্ব ছিল না।

রাজার ক্ষমতা এবং প্রশাসন ব্যবস্থা

শাসন কাজের সুবিধার জন্য রাজ্যকে কয়েকটি ভাগে ভাগ করা হত। সর্ব-নিম্নে ছিল পরিবার বা কুল। কতকগুলি পরিবার নিয়ে গ্রাম গঠিত হত।

---

১. Romila Thapar.

কয়েকটি গ্রাম নিয়ে বিশ্ বা জন গঠিত হত। কয়েকটি জন নিয়ে দেশ বা রাষ্ট্র গঠিত হত। তবে বিশ ও জনের সঠিক সম্পর্ক কি ছিল তা জানা যায় না। অনেকের মতে, বিশ্ ছিল জনের অংশ। গ্রামের কর্তা ছিলেন গ্রামনী এবং বিশের কর্তা বিশ্‌পতি ও জনের কর্তা ছিলেন গোপ্।

প্রশাসনিক বিভাগ

ঋকবেদের যুগে সভা ও সমিতি নামে দুইটি প্রতিষ্ঠান রাজাকে পরামর্শ দিত। লুডউইগের মতে, সভা ছিল উপজাতি প্রধান ও বয়স্কদের পরিষদ। সমিতি ছিল সর্বসাধারণের পরিষদ। সমিতির অধিবেশনে রাজাকে উপস্থিত থাকতে হত। সমিতি রাজাকে তাঁর কর্তব্য সম্পর্কে নির্দেশ দিত।[১] ঋক্‌বেদের স্তোত্রে জনসাধারণকে বলা হয়েছে যে, তারা যেন সংগচ্ছধম্ অর্থাৎ ঐক্যবদ্ধভাবে, সংবদ্ধম্ অর্থাৎ সঙ্ঘবদ্ধভাবে, সহমনম্ অর্থাৎ একমন হয়ে সমিতিতে কাজ করে।

সভা ও সমিতি

**পরবর্তী বৈদিক যুগে রাজনৈতিক, সামাজিক ও অর্থনৈতিক পরিবর্তন (Development in the Later Vedic Age):** ঋক্‌বেদের পরের যুগকে পরবর্তী বৈদিক যুগ বলা হয়। সাম, যজু, অথর্ববেদ, আরণ্যক, উপনিষদ থেকে এবং হস্তিনাপুরে পাওয়া ঐতিহাসিক নিদর্শন থেকে এই যুগ সম্পর্কে জানা যায়। পরবর্তী বৈদিক যুগে আর্য সভ্যতা গঙ্গা-যমুনা উপত্যকায় বিস্তৃত হয়। ঋক্‌বেদের যুগের ক্ষুদ্র উপজাতিক রাজ্যগুলির স্থলে বৃহৎ ভৌগোলিক রাজ্য গড়ে উঠে। এই যুগে সভা ও সমিতির ক্ষমতা কমে যায়, রাজার ক্ষমতা বাড়ে। এই যুগের রাজারা সামান্য 'রাজন' উপাধিতে সন্তুষ্ট না থেকে সম্রাট, একরাট, বিরাট, সার্বভৌম প্রভৃতি উপাধি নেন। তাঁরা রাজসূয়, বাজপেয় ও অশ্বমেধ যজ্ঞের দ্বারা তাঁদের ক্ষমতা, প্রতিপত্তিকে জাহির করেন। রাজা দৈবী অধিকারও দাবী করেন। প্রজাপতি ব্রহ্মা রাজপদ সৃষ্টি করেছেন বলা হয়। রাজতন্ত্র বংশানুক্রমিক হলেও তখন নির্বাচিত রাজতন্ত্র কোন কোন স্থানে প্রচলিত ছিল। ঐতরেয় ব্রাহ্মণে নির্বাচিত রাজতন্ত্রের কথা বলা হয়।

পরবর্তী বৈদিক যুগের রাজনৈতিক অবস্থা : ভৌগোলিক রাজ্য : রাজতন্ত্র

পরবর্তী বৈদিক যুগে প্রশাসন পরিচালনার জন্য 'রত্নিন', 'ভাগদুখ', 'সুত' প্রভৃতি নূতন পদের সৃষ্টি হয়। রাজা এই যুগে কর বা রাজস্ব আদায় করতেন। এই যুগের রাজতন্ত্রগুলির মধ্যে সাম্রাজ্যবাদ বা রাজ্য বিস্তারের প্রবণতা বাড়ে। আর্য উপজাতিগুলির নূতনভাবে সংগঠন হয়। ভরত ও পুরু উপজাতির মিলনে কুরু এবং তুরবস ও কিরিভির মিলনে পাঞ্চাল উপজাতি এবং পুরু ও পাঞ্চালের মিলনে বিখ্যাত কুরু-পাঞ্চাল উপজাতি গড়ে উঠে।

প্রশাসন ও কর ব্যবস্থা

১. Romila Thaper.

পরবর্তী বৈদিক যুগে জাতিভেদ প্রথার তীব্রতা বাড়ে। ৪টি বর্ণ ছাড়া আরও নূতন বর্ণের উদ্ভব হয়। ব্রাহ্মণরা উপনয়ন প্রথা দ্বারা নিজ সম্প্রদায়ের শ্রেষ্ঠত্ব রক্ষার ব্যবস্থা করে। ক্ষত্রিয়রা রাজকার্য, যুদ্ধ ও জমির উদ্বৃত্ত উপস্বত্ব ভোগ করে একটি বিশেষ শ্রেণীতে পরিণত হয়। বৈশ্যরা কৃষি ও পশুপালন ছাড়া আরও নানা বৃত্তি নেয়। এই যুগে এক জাতি হতে অন্য জাতিতে স্থান গ্রহণ কঠিন ছিল কিন্তু অসম্ভব ছিল না। জাতিভেদ প্রথা তখনও পরিণত হয় নাই। সমাজে শূদ্ররা অধিকারহীন শ্রেণীতে পরিণত হতে থাকে। শূদ্রকে অপবিত্র মনে করা হত। বৈশ্যদেরও মর্যাদা কমতে থাকে। ব্রাহ্মণ ও ক্ষত্রিয়রাই প্রাধান্য ভোগ করে।

পরবর্তী বৈদিক যুগের সমাজ : জাতিভেদ প্রথা

পরবর্তী বৈদিক যুগে উচ্চতর বর্ণের জন্য চতুরাশ্রম প্রথার প্রচলন হয়। বাল্যে ও কৈশোরে গুরুগৃহে ব্রহ্মচর্য পালন ও বিদ্যাচর্চা ছিল প্রথম আশ্রম। যৌবনে বিবাহ করে সংসার ধর্ম পালন ছিল দ্বিতীয় আশ্রম। প্রৌঢ় জীবনে বাণপ্রস্থ গ্রহণ ছিল তৃতীয় আশ্রম। সংসারের চিন্তা ছেড়ে পরলোকের চিন্তা ও অরণ্যে বাস ছিল বাণপ্রস্থ পর্যায়ের কর্তব্য। সর্বশেষে, সন্ন্যাস ছিল চতুর্থ আশ্রম। পরবর্তী বৈদিক যুগে নারীদের সামাজিক মর্যাদা ও অধিকার কমে যায়। ব্রাহ্মণ ও সংহিতায় কন্যা সন্তানের জন্মকে দুর্ভাগ্যজনক বলা হত। পুরুষের সঙ্গে নারীদের ধর্ম আচরণের সমান অধিকার লোপ পায়। বাল্যবিবাহের প্রথা বাড়ে।

চতুরাশ্রম ও নারীদের অবস্থা

পরবর্তী বৈদিক যুগে হস্তিনাপুর প্রভৃতি কয়েকটি নগরের উদ্ভব হয়। বেশীর ভাগ লোক তখনও গ্রামে বাস করত। জমির মালিকানা পরিবারের হাতে ছিল। এই যুগে নিবিড় ও গভীর চাষের চলন হয়। ২৪টি বলদ দ্বারা ভারী লাঙ্গল টানা হত। এই যুগে মহিষকে পোষ মানান হয় এবং বলদের মত নানা কাজে ব্যবহার করা হয়। যজ্ঞ উপলক্ষে গোহত্যা হত। গাভী হত্যা নিষিদ্ধ ছিল। কাপড়, চামড়া ও মাটির দ্রব্য ক্রয়-বিক্রয় হত। সমুদ্রপথে এই যুগে বাণিজ্য চলত। পরবর্তী বৈদিক সাহিত্যে সমুদ্রের কথা বার বার উল্লেখ করা হয়েছে। শ্রেষ্ঠী বা ধনী বণিকরা নিগম বা সংঘ গঠন করত। এই যুগে 'মান' ছিল ওজনের একক। শত মান ছিল একটি সোনার বাট। কৃষ্ণল ছিল এক প্রকার মুদ্রা। পরবর্তী বৈদিক যুগের ধর্মচিন্তায় প্রজাপতি ব্রহ্মাকে সৃষ্টিকর্তা এবং বিষ্ণুকে মুক্তিদাতা বলে গণ্য করা হত।

পরবর্তী বৈদিক যুগের অর্থ নৈতিক অবস্থা

**ভারতে বৈদিক সভ্যতার বিস্তার (Expansion of the Vedic Culture in the Indian Sub-continent) :** ভারতে বৈদিক সভ্যতার বিস্তার সম্পর্কে বৈদিক সাহিত্য হতে তথ্য পাওয়া যায়। ঋক্‌বেদের নদী স্তোত্রগুলিতে 'সপ্তসিন্ধু'র নাম বিশেষভাবে উল্লেখ করা হয়েছে। পাঞ্জাবের ৫টি নদী

এবং সিন্ধু ও সরস্বতীকেই সপ্তসিন্ধু বুঝাত।[১] বৈদিক সাহিত্যে মোট ৩৯টি নদীর নাম আছে। ঋক্‌বেদে গঙ্গার নাম মাত্র একবার বলা হয়েছে। এজন্য মনে করা হয় যে, ঋক্‌বেদের যুগে আর্য সভ্যতা গাঙ্গেয় উপত্যকায় বিস্তার লাভ করে নাই। ঋক্‌বেদে বিন্ধ্যপর্বতের কথা নেই। ঋক্‌বেদের শেষের দিকে সরযূ নদীর নাম পাওয়া যায়। ঋক্‌বেদের যুগে আর্য সভ্যতা আফগানিস্থান, উত্তর-পশ্চিম অঞ্চল, সিন্ধু, পাঞ্জাব হয়ে সরযূ নদী পর্যন্ত বিস্তৃত হয়।

ঋক্‌বেদের যুগে আর্য সভ্যতার বিস্তার

পরবর্তী বৈদিক যুগে আর্য সভ্যতা গঙ্গা-যমুনা উপত্যকায় বিস্তৃত হলে আর্য সভ্যতার প্রধান কেন্দ্র এই অঞ্চলেই গড়ে উঠে। আর্যদের আদি বাসস্থান উত্তর-পশ্চিম ভারত ও পাঞ্জাবের গুরুত্ব কমতে থাকে। গঙ্গা-যমুনা উপত্যকার নাম দেওয়া হয় মধ্যদেশ। গঙ্গা-যমুনা উপত্যকার বিশাল উর্বরা প্রান্তর, নদ-নদী, মাটির নীচে তামা ও লোহার লোভে আর্যরা এই অঞ্চলে দ্রুত ছড়িয়ে পড়ে। কোশাম্বি, বিদেহ, কাশী, মগধ, অঙ্গ প্রভৃতি জনপদ মধ্যদেশে গড়ে উঠে। শতপথ ব্রাহ্মণে এর উল্লেখ দেখা যায়। ক্রমে আরও পূর্বদিকে বাংলায় এবং দক্ষিণে বিন্ধ্য পার হয়ে দক্ষিণ ভারতে আর্য সংস্কৃতি বিস্তার লাভ করে। দ্রাবিড় ও অনার্য সংস্কৃতির সঙ্গে আদান-প্রদানে ভারতীয় সংস্কৃতি গড়ে উঠে।

পরবর্তী বৈদিক যুগে গঙ্গা-যমুনা উপত্যাকায় ও দক্ষিণ ভারতে আর্য সংস্কৃতির বিস্তার

**লৌহ যুগের সূচনা** (Beginning of Iron Age): ভারতের ইতিহাসে লৌহ যুগের সূচনা ঠিক কখন হয় সে সম্পর্কে মতভেদ আছে। সাধারণ ভাবে মনে করা হয় যে, হরপ্পা সংস্কৃতির পতনের পর ভারতে লৌহ যুগের আরম্ভ হয়। ঋক্‌বেদের যুগে আর্যরা লোহা ব্যবহার করত কিনা এসম্পর্কে ভিন্ন মত আছে। বাসাম নামক পণ্ডিতের মতে ঋক বৈদিক, এমন কি পরবর্তী বৈদিক যুগেও ভারতে লোহার ব্যবহার ছিল কিনা সন্দেহ। এসম্পর্কে কোন প্রত্নতাত্ত্বিক প্রমাণ এখনও পাওয়া যায় নাই। কিন্তু বেশীর ভাগ পণ্ডিত এই মত স্বীকার করেন না। তাঁদের মতে, ঋক্‌বেদের যুগে 'অয়স' শব্দের ব্যবহার দেখা যায়। 'অয়স' শব্দের অর্থ লোহা। ঋক্‌বেদের যুগে তামা ও লোহা উভয় ধাতুরই ব্যবহার ছিল। পরবর্তী বৈদিক যুগে লোহার ব্যবহার নিশ্চিত ছিল। যজুর্বেদের একটি স্তোত্রে দেবতার কাছে লোহা প্রার্থনা করা হয়েছে দেখা যায়। উত্তর প্রদেশের মীর্জাপুর জেলায় ৮০০ খ্রীঃ পূঃ একটি গুহা চিত্রে একটি লোহার চাকার চিত্র দেখা যায়। ১০০০ খ্রীঃ পূঃ থেকে লোহার ব্যবহার আরম্ভ হয়। অজয় নদের তীরে খনন কাজের ফলে ১০০০ খ্রীঃ পূঃ লোহার ব্যবহারের কথা জানা যায়। লোহার ব্যবহারের ফলে জমিতে গভীরভাবে ভারী লাঙ্গলের দ্বারা চাষ দেওয়া সম্ভব হয়। ফলে কৃষিতে উদ্বৃত্ত উৎপাদন হতে থাকে। লৌহ যুগে সভ্যতার দিগন্ত নানাদিকে প্রসারিত হয়।

ঋক্‌বেদের যুগে লোহার ব্যবহার

পরবর্তী বৈদিক যুগে লোহার ব্যবহার

১. মতান্তরে এই ৭টি নদী ছিল শতদ্রু, বিপাশা, ইরাবতী, ঝিলাম, চন্দ্রভাগা, সরস্বতী ও ঘর্ঘরা।

## চতুর্থ অধ্যায়

# প্রতিবাদী ধর্ম আন্দোলন : জৈন ধর্ম ও বৌদ্ধ ধর্ম

## ( Protestant Religious Movements : Jainism and Buddhism )

**ব্রাহ্মণ্য সাংস্কৃতির বিরুদ্ধে প্রতিবাদী আন্দোলনের পটভূমি ( Social, economic and religious causes of the Protesting Movements against Brahmanical Culture ) :** বৈদিক যুগের ধর্ম বিশ্বাসের কথা আগে ( পৃঃ ১৯ দেখ ) বলা হয়েছে। বৈদিক যুগের ধর্ম প্রধানতঃ বহু দেবদেবীর উপাসনা ও যাগ-যজ্ঞের উপর নির্ভরশীল ছিল। যাগ-যজ্ঞের কর্মকাণ্ড ছিল খুবই জটিল। ব্রাহ্মণশ্রেণীই যজ্ঞ ও পূজা অর্চনায় পারদর্শিতা লাভ করে। ব্রাহ্মণশ্রেণী এই কাজ করার জন্য নিজেদের দেবত্ব ও শ্রেষ্ঠত্ব দাবী করে। সমাজে জাতিভেদ দেখা দেয়। তাছাড়া পূজা-অর্চনা ও যজ্ঞে বহু অর্থ ব্যয় হত। সকলে এই ব্যয় বইতে পারত না। খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে যাগ-যজ্ঞ আশ্রিত ব্রাহ্মণ্য ধর্ম ব্যবস্থার বিরুদ্ধে এক প্রতিবাদী আন্দোলন দেখা দেয়। এই প্রতিবাদী আন্দোলন কেবলমাত্র ধর্ম চিন্তার ক্ষেত্রে সীমাবদ্ধ ছিল না। এই আন্দোলন ব্রাহ্মণ্য ধর্ম শাসিত সমাজ ব্যবস্থাকেও আঘাত করে এবং নূতন ধ্যান-ধারণা সৃষ্টি করে। এই প্রতিবাদী আন্দোলন প্রধানতঃ আজীবিক, জৈন ও বৌদ্ধ ধর্মের মাধ্যমে রূপায়িত হয়।

ব্রাহ্মণ্য ধর্ম বিশ্বাসের প্রতিক্রিয়া

ব্রাহ্মণ্য সংস্কৃতির বিরুদ্ধে খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে কেন এই প্রতিবাদী আন্দোলন দেখা দেয়, ঐতিহাসিকরা তার কারণ আলোচনা করে থাকেন। পণ্ডিতেরা মনে করেন যে, এই প্রতিবাদী আন্দোলনের উদ্ভবের পশ্চাতে দুটি বিষয় ছিল। প্রথমতঃ, ব্রাহ্মণ্য ধর্মমতের ত্রুটি বা অসম্পূর্ণতা। ব্রাহ্মণ্য ধর্মের ত্রুটিগুলির জন্য এই ধর্মমতের বিরুদ্ধে প্রতিক্রিয়া দেখা দেয়। দ্বিতীয়তঃ, সভ্যতার অগ্রগতির ফলে সামাজিক ও অর্থনৈতিক পরিবর্তন দেখা দেয়। এই পরিবর্তনগুলিই প্রতিবাদী আন্দোলন সৃষ্টি করে।[১]

প্রতিবাদী আন্দোলনের কারণ

সূত্র যুগ হতে আর্য সমাজে অর্থনৈতিক পরিবর্তন ঘটতে দেখা যায়। লোহার লাঙ্গল, সারের ব্যবহার ও নিবিড় চাষের ফলে জমির ফলন বাড়তে থাকে। এর ফলে পরিবারের প্রধান বা গহপতিশ্রেণী জমির উদ্বৃত্ত ভোগ করে সম্পদশালী হয়।

---

১. "The changing features of social and economic life such as the growth of the towns, expansion of the artisan class and the rapid development of trade and commerce were closely linked with changes in another sphere, that of religion and philosophical speculation." —Romila Thaper.

বৈশ্য গহপতি বা পরিবার প্রধানরা সম্পদশালী হলেও সমাজে জাতিভেদ থাকার জন্য তাদের মর্যাদা ছিল না। গহপতিশ্রেণী এজন্য ব্রাহ্মণ্য সমাজ ব্যবস্থায় আস্থা হারায়। খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে শিল্প-বাণিজ্যেরও বিশেষ উন্নতি হয়। লোহার ব্যবহার বাড়ার ফলে কর্মকার, কাঠের মিস্ত্রি, ধাতুশিল্পীদের কাজের কদর বাড়ে এবং তাদের আয়-উপায় বাড়ে। ছাপ-মারা মুদ্রা প্রচলিত হলে বিভিন্ন অঞ্চলের মধ্যে বাণিজ্যের প্রসার হয়। বারাণসী, কোশাম্বী, কোশল, রাজগৃহ প্রভৃতি নগরের উদ্ভবের দরুণ বাণিজ্যের পরিধি বাড়ে। বাণিজ্যকে আশ্রয় করে ধনী বণিক বা শ্রেষ্ঠী শ্রেণীর উদ্ভব হয়। এই শ্রেণীও গহপতিদের মতই প্রচলিত জাতিভেদ ও সমাজ ব্যবস্থার পরিবর্তন চায়। কারণ জাতিভেদ প্রথা-অনুসারে তারা নীচু জাতি হিসাবে গণিত হত।

নবোদিত স্বচ্ছল কৃষক ও বণিকশ্রেণীর উদ্ভব

এদিকে আর্যগোষ্ঠীগুলির মধ্যে অবিরাম যুদ্ধ-বিগ্রহ চলায় এবং যজ্ঞ অনুষ্ঠানের ফলে কৃষক ও শ্রমিকরা দারুণ ক্ষতিগ্রস্ত হত। যজ্ঞের সময় বহু গরু বধ করা হত। কৃষির কাজে লাঙ্গল টানার জন্য বলদের দরকার। যজ্ঞে গরুগুলি হত্যা করার ফলে গৃহপালিত গরুর সংখ্যা কমে যায়। কৃষিকার্য ক্ষতিগ্রস্ত হতে থাকে। কৃষক ও গহপতিরা এজন্য প্রচলিত যজ্ঞানুষ্ঠানে আস্থা হারায়। যুদ্ধ-বিগ্রহের জন্য বাণিজ্য ও শিল্পের ক্ষতি হত। কৃষক, ব্যবসায়ী ও কারিগরশ্রেণী এজন্য নিরাপদ ও শান্তিপূর্ণ সমাজ ব্যবস্থার কামনা করে।

ব্রাহ্মণ্য ধর্ম ব্যবস্থায় বণিকশ্রেণীর উপর নানা বাধা-নিষেধ ছিল। ব্যবসায়-বাণিজ্যের জন্য বণিকদের সমুদ্রযাত্রা করতে হত। কিন্তু ব্রাহ্মণ্য ধর্মে সমুদ্রযাত্রাকে নিন্দা করা হত। বাণিজ্যের প্রয়োজনে সুদ দিয়ে টাকা-পয়সা লেন-দেন করতে হত। ব্রাহ্মণ্য ধর্মে সুদ গ্রহণকে পাপ বলে মনে করা হত। ব্যবসায়-বাণিজ্য বাড়লে বণিকদের সংখ্যা ও প্রভাব বাড়ে। এই শ্রেণী ব্রাহ্মণ্য ধর্মের সঙ্কীর্ণতাকে মেনে নিতে রাজী ছিল না।

ব্রাহ্মণ্য ধর্মে বণিকদের উপর নিষেধাজ্ঞা

অপর দিকে সমাজে ক্ষত্রিয়শ্রেণী ব্রাহ্মণদের প্রাধান্যের বিরোধিতা করে। বিভিন্ন আর্যগোষ্ঠীর মধ্যে যুদ্ধের জন্য এবং অনার্যদের সঙ্গে নিরন্তর যুদ্ধের দরুণ ক্ষত্রিয় শ্রেণীর প্রভাব বাড়ে। কারণ তারাই ছিল যোদ্ধা শ্রেণী। তারা ব্রাহ্মণের সমান মর্যাদা দাবী করে। ব্রাহ্মণরা উপবীত ধারণ করে নিজেদের জন্য ঐশ্বরিক ক্ষমতা দাবী করে। ক্ষত্রিয়রা ব্রাহ্মণের এই শ্রেষ্ঠত্বের দাবীর বিরোধিতা করে। এই যুগের সাহিত্যে ব্রাহ্মণ-ক্ষত্রিয়ের বিরোধের কথা দেখা যায়। ক্ষত্রিয় শ্রেণী উপনিষদ ও নব দর্শনের মতবাদে উদ্বুদ্ধ হয়ে ব্রাহ্মণের শ্রেষ্ঠত্বের অবসান ঘটাবার চেষ্টা করে। বৌদ্ধ ধর্মের প্রবর্তক বুদ্ধ ও জৈন ধর্মের প্রবর্তক মহাবীর ছিলেন ক্ষত্রিয় সন্তান।

ক্ষত্রিয় শ্রেণীর উত্থান

তাছাড়া তখন উত্তর-পূর্ব ভারতে কৃষির উদ্বৃত্ত ফলন ও বাণিজ্যের ফলে মুষ্টিমেয় লোকের হাতে সম্পদ জমা হয়। বাকী লোকেরা ছিল দরিদ্র। ব্রাহ্মণ্য ধর্মে

ধনীর ধন বণ্টনের কোন ব্যবস্থা ছিল না। ফলে ধনীরা ধনী হতে থাকে এবং গরীব আরও গরীব হয়। সমাজের এই হতাশাগ্রস্ত অবস্থার প্রতিকারের জন্য এবং জাতিভেদ প্রথায় বৃহত্তর লোকেদের শোষণ থেকে মুক্ত করার জন্য ব্রাহ্মণ্য ধর্ম নিস্ক্রিয়তা দেখায়। এই পরিস্থিতিতে উত্তর-পূর্ব ভারতে একটি ধর্ম বিপ্লবের ক্ষেত্র তৈরী হয়। নূতন ধর্মমত বিশেষতঃ বৌদ্ধধর্ম জাতিভেদ প্রথাকে অস্বীকার করে এবং উৎপাদন ব্যবস্থা কৃষক-শ্রমিক ও বণিকদের হাতে ছেড়ে দেওয়ার কথা বলে। এর ফলে দরিদ্র ও নিম্নবর্ণের মানুষ আশার আলো দেখতে পায়।

সমাজে দরিদ্র শ্রেণীর হতাশা বৃদ্ধি

এদিকে উপনিষদের যুগ হতে আরণ্যক বা বনচারী সন্ন্যাসীরা মানুষের মুক্তির কথা ভাবতে থাকেন। তাঁরা বুঝতে পারেন যে, মানুষের জীবন কর্মফলের অধীন। কৃতকর্মের ফল মানুষকে এক জীবন হতে পরের জীবনে অনুসরণ করে। যাগ-যজ্ঞ ও দেব-দেবীর উপাসনার দ্বারা কর্মফল ও জন্মান্তর হতে মুক্ত হওয়া যায় না। তাঁরা যজ্ঞ ও দেবদেবীর উপাসনার নিন্দা করেন। উপনিষদের ঋষিরা বলেন যে, মানুষের জীবন জন্ম-মৃত্যুর চাকায় বাঁধা। কর্মফল মানুষের জীবনকে নিয়ন্ত্রিত করে। সুতরাং যাগ-যজ্ঞ করে এর হাত থেকে নিস্কৃতি পাওয়া যায় না। এই নূতন মতবাদ চিন্তাশীল লোকদের যাগ-যজ্ঞ কণ্টকিত ব্রাহ্মণ্য ধর্মের প্রতি শ্রদ্ধা নষ্ট করে। তাছাড়া যাগ-যজ্ঞ ছিল অত্যন্ত ব্যয়বহুল। সাধারণ লোকের পক্ষে এই সকল অনুষ্ঠান করা সম্ভব ছিল না। এজন্য লোকে বিকল্প পথের কথা ভাবতে থাকে। এই সকল কারণে খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে ধর্মবিপ্লব বা প্রতিবাদী ধর্ম আন্দোলন দেখা দেয়।

জন্মান্তর ও কর্মফল-বাদের প্রভাব

**জৈন ধর্ম ও বৌদ্ধ ধর্ম ( Jainism and Buddhism ) :** খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে ব্রাহ্মণ্য ধর্মের বিরুদ্ধে ৬০টি বা তারও বেশী প্রতিবাদী ধর্মমতের উদ্ভব হয়। এগুলির মধ্যে আজীবিক, জৈন ও বৌদ্ধধর্ম বিশেষ জনপ্রিয়তা পায়। আজীবিক ধর্মের প্রবক্তা ছিলেন গোশাল মংখলিপুত্ত। তিনি জৈন ধর্মের প্রবর্তক বর্ধমান মহাবীরের সমসাময়িক ছিলেন। আজীবিক ধর্মবিশ্বাস প্রধানতঃ নাস্তিকতা-বাদের উপর প্রতিষ্ঠিত ছিল।

খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে জৈন ও বৌদ্ধধর্ম বিশেষ প্রাধান্য লাভ করে। জৈনধর্ম কোন নূতন ধর্মমত ছিল না। জৈনদের মতে, বর্ধমান মহাবীরের আগে এই ধর্মের ২৩ জন গুরু বা প্রচারক ছিলেন। মহাবীর ছিলেন ২৪তম তীর্থঙ্কর বা প্রচারক। মহাবীরের পূর্ববর্তী তীর্থঙ্কর পার্শ্বনাথ বা পরেশনাথ ঐতিহাসিক ব্যক্তি ছিলেন। বারানসীর এক ক্ষত্রিয় বংশে পার্শ্বনাথের জন্ম হয়। পার্শ্বনাথ চতুর্যাম বা ৪টি নীতি প্রচার করেন ; যথা :— (১) অহিংসা ; (২) মিথ্যা কথা না বলা ; (৩) চুরি না করা ; (৪) কোন বস্তুর প্রতি আসক্তি বা মায়ায় আবদ্ধ না হওয়া।

পার্শ্বনাথ

জৈনধর্মে সর্বপ্রাণবাদ অর্থাৎ সকল কিছুতেই প্রাণের অস্তিত্ব আছে বলে

বিশ্বাস করা হয়। জৈনধর্মে ঈশ্বরের অস্তিত্ব স্বীকার করা হয় নাই। জৈনধর্মে জীব অর্থাৎ প্রাণকে পবিত্র মনে করা হয়। কর্মফলের জন্যই জীবন দুঃখকর হয়। প্রায়শ্চিত্ত, কৃচ্ছ্রসাধন ও ব্রহ্মচর্য দ্বারা কর্মফলের হাত থেকে মুক্ত হওয়া যায়। জৈনধর্ম ভারতের বাইরে বিস্তার লাভ করে নাই। কিন্তু ভারতের ভিতরে নানা ঘাত-প্রতিঘাতের মধ্য দিয়ে এই ধর্ম আজও টিকে আছে। জৈনদের দুটি প্রধান সম্প্রদায়—শ্বেতাম্বর ও দিগম্বর। যাঁরা জৈন গুরু ভদ্রবাহুর মত মেনে সকল কিছু বন্ধন ছাড়েন এমন কি পরিধেয় বস্ত্র ত্যাগ করেন তাঁরা হলেন দিগম্বর সম্প্রদায়ের। যাঁরা গুরু স্থূলভদ্রের মত অনুসারে শ্বেতবস্ত্র পরেন তাঁদের শ্বেতাম্বর বলা হয়।

জৈনধর্মের দুই সম্প্রদায়

জৈনধর্ম হিন্দুধর্মের সঙ্গে বিরোধিতা না করে হিন্দুধর্মের জাতিভেদ প্রথা ও অনেকগুলি আচার-অনুষ্ঠান মেনে নিয়েছে। এর ফলে জৈনধর্মের সঙ্গে হিন্দুধর্মের বিরোধ কম হয়েছে। কিন্তু অহিংসা নীতি ও নাস্তিকতাবাদকে জৈন ধর্ম কোনক্রমেই ছাড়ে নাই। এই দুই মূল নীতি তারা রক্ষা করেছে। জৈনরা নিজেদের মধ্যে সাম্প্রদায়িক ঝগড়ায় শক্তি ক্ষয় করে নাই। জৈনধর্ম মিতব্যয়িতা, সততাকে স্বীকৃতি দেওয়ায় এই ধর্ম বণিকশ্রেণীর মধ্যে বিশেষ জনপ্রিয় হয়। জৈনধর্মে ভূ-সম্পত্তির অধিকার সম্পর্কে বাধা-নিষেধ থাকলেও নগদ অর্থের উপর নিষেধাজ্ঞা নেই। এজন্য ব্যবসায়ীদের পক্ষে এই ধর্ম গ্রহণ করা সুবিধাজনকে হয় বলে অনেকে মনে করেন।

হিন্দুধর্মের সঙ্গে সম্পর্ক

জৈনধর্মের সঙ্গে বৌদ্ধধর্মের কিছু সাদৃশ্য থাকলেও পার্থক্য কম নাই। উভয় ধর্ম ব্রাহ্মণ্য ধর্মের প্রতিবাদী ধর্ম হিসাবে প্রচারিত হয়। উভয় ধর্মমতই যাগ-যজ্ঞ বাদ দিয়ে মানুষের মুক্তির পথ নির্দেশ করে। জৈন ও বৌদ্ধ উভয় ধর্মের পশ্চাতে জন্মান্তরবাদ ও কর্মফল তত্ত্বের প্রভাব দেখা যায়। উভয় ধর্মমতের প্রবক্তারা বিশ্বাস করতেন যে, মানুষ তার কর্মফল হতে মুক্ত না হতে পেরে সংসারে দুঃখ ভোগ করে। জৈন ও বৌদ্ধধর্মের প্রচারক যথাক্রমে মহাবীর ও বুদ্ধ উভয়েই ছিলেন পূর্ব ভারতের ক্ষত্রিয় শ্রেণীর লোক। উভয় ধর্মই ব্রাহ্মণ এবং বেদ ও ঈশ্বরকে অস্বীকার করে। উভয় ধর্মেই অহিংসা নীতির উপর গুরুত্ব দেওয়া হয়। মহাবীর ও বুদ্ধ উভয়েই প্রাকৃত ভাষায় তাঁদের ধর্মমত প্রচার করতেন।

জৈন ও বৌদ্ধধর্মের সাদৃশ্য

জৈন ও বৌদ্ধধর্মের মধ্যে সাদৃশ্য থাকলেও মৌলিক পার্থক্য ছিল। জৈন ধর্ম কোন নূতন ধর্মমত ছিল না। জৈন শাস্ত্র মতে, এই ধর্ম আগে থেকে প্রচলিত ছিল। বৌদ্ধধর্ম ছিল সম্পূর্ণ নূতন ধর্মমত। জৈনধর্মে সর্বপ্রাণবাদ অত্যন্ত ব্যাপক। জৈনরা গাছ, পাতা, পাথর প্রভৃতি জড় পদার্থেও প্রাণের অস্তিত্ব স্বীকার করেন। বৌদ্ধধর্মে এইরূপ সকল কিছুতে প্রাণের অস্তিত্ব স্বীকার করা হয় না। জৈনগণ অহিংসা নীতিকে অত্যন্ত কঠোরভাবে পালন করেন এবং আত্মার মুক্তির জন্য কৃচ্ছ্রসাধন করেন। বৌদ্ধধর্মে কীট-পতঙ্গের ক্ষেত্রে কঠোর অহিংসা নীতি

পালিত হয় না। বুদ্ধ ক্লেশ সহ্য না করে মধ্যপন্থা বা মঝ্ঝিম্ পন্থা অনুসরণ করার কথা বলেছেন। জৈনরা কোন কোন ক্ষেত্রে হিন্দুধর্মের সঙ্গে আপোষ করেন এবং বাস্তবক্ষেত্রে জাতিভেদ প্রথাকে মেনে নেন। বৌদ্ধধর্ম এই আপোষ করে নাই। জৈনধর্মে কয়েকটি সম্প্রদায় যথা শ্বেতাম্বর ও দিগম্বর প্রভৃতি থাকলেও, এই ধর্মে সাম্প্রদায়িক উগ্রতা কম। বৌদ্ধধর্মে থেরবদী, মহাসঙ্ঘী, হীনযানী, মহাযানীদের মধ্যে তীব্র মতভেদ দেখা যায়। বৌদ্ধধর্মের শাস্ত্রে জৈনধর্মের তীব্র সমালোচনা দেখা যায়।

জৈন ও বৌদ্ধধর্মের পার্থক্য

বৌদ্ধধর্মাবলম্বীরা পরবর্তী কালে বহু সম্প্রদায়ে বিভক্ত হন। যাঁরা বুদ্ধের প্রচারিত আদিপথ অনুসরণ করেন তাঁদের নাম হয় থেরবদ বা থেরবদী। যাঁরা এই মত থেকে সরে আসেন তাঁদের নাম হয় আচার্যবদী বা মহাসঙ্ঘিকা। থেরবদী মতবাদ থেকে পরে সর্বাস্তিবাদী সম্প্রদায়ের উদ্ভব হয়। চতুর্থ বৌদ্ধ সম্মেলনে বৌদ্ধ সঙ্ঘ দুই প্রধান ভাগে বিভক্ত হয়; যথা হীনযান ও মহাযান। যাঁরা আদি-বৌদ্ধধর্ম বা থেরবদী মত আঁকড়ে থাকেন তাঁদের নাম হয় হীনযানী বা তাঁদের মতবাদের নাম হয় হীনযান। এই ধর্মমতে ব্যক্তির নিজের মুক্তির কথা চিন্তা করা হত। যাঁরা নূতন মত গ্রহণ করেন তাঁদের বলা হয় মহাযানী। তাঁরা সকলের মুক্তির কথা বলেন। তাছাড়া হীনযানীরা বুদ্ধকে মানুষ ভাবতেন। তাঁকে অবতার মনে করতেন না। মহাযানীরা বুদ্ধকে অবতার বা দেবতা মনে করে তাঁর মূর্তি পূজা আরম্ভ করেন। বুদ্ধের পূর্ব জন্মে তাঁর নাম ছিল বোধিসত্ত্ব। মহাযানীরা বোধিসত্ত্বেরও পূজা করেন। কিন্তু হীনযানীরা বুদ্ধ প্রচারিত অষ্ট পথকেই সার মনে করে সেইমত জীবন যাপন করেন।

বৌদ্ধধর্মে নূতন সম্প্রদায়

**বর্ধমান মহাবীরের জীবন ও ধর্মমতঃ জৈনধর্ম (The Life and Teachings of Mahavira : Jainism) :** খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে, ৫৪০ খ্রীঃ পূঃ জৈনধর্মের অন্যতম প্রবর্তক বর্ধমান মহাবীরের জন্ম হয়। বৈশালীর কাছে কুন্দপুর গ্রামে জ্ঞাত্রিক গোষ্ঠীতে মহাবীরের জন্ম হয়। তাঁর পিতা সিদ্ধার্থ ছিলেন জ্ঞাত্রিক নামে ক্ষত্রিয় গোষ্ঠীর দলপতি এবং তাঁর মাতার নাম ছিল "ত্রিশলা"। প্রথম জীবনে মহাবীর যশোদা নামে এক কন্যাকে বিবাহ করেন এবং 'আনোজ্জা' নামে তাঁর এক কন্যার জন্ম হয়। ত্রিশ বছর বয়সে সংসারের অনিত্যতা এবং মানব জীবনে কর্মফলের প্রভাব অনুভব করে মহাবীর সংসার ধর্ম ছেড়ে সন্ন্যাস জীবন নেন। তিনি কঠোর তপস্যা ও কৃচ্ছ্রসাধন দ্বারা দিব্যজ্ঞান লাভের চেষ্টা করেন। ১২ বছর কঠোর তপস্যার পর মজুপালিকা নদীর ধারে একটি শালগাছের নীচে তপস্যায় রত থাকার সময় তাঁর মনে কৈবল্যজ্ঞান বা দিব্যজ্ঞানের উদয় হয়। তিনি 'জিন' বা জিতেন্দ্রিয় নামে পরিচিত হন। এই 'জিন' শব্দটি থেকে মহাবীরের ধর্মমতের নাম জৈন হয়েছে। মহাবীর 'নিগ্রন্থ' বা গ্রন্থিহীন বা বন্ধনহীন

মহাবীরের জীবনকথা

নামেও খ্যাত ছিলেন। পার্থিব সকল প্রকার বন্ধন যথা বসন, ভূষণ, লোভ, মায়া, মোহ থেকে তিনি মুক্ত ছিলেন। মহাবীর তাঁর ধর্মমত বিহার, উত্তরপ্রদেশ ও গঙ্গানদীর উপকূল ভাগে প্রচার করেন। ৭২ বৎসর বয়সে রাজগৃহের নিকট পাবা নগরীতে এই মহাপুরুষের ( ৪৬৮ খ্রীঃ পূঃ ) দেহাবসান হয়। কারও কারও মতে, মহাবীর ৮০ বছর বয়সে মারা যান। সুতরাং তাঁর মৃত্যুর তারিখ সম্পর্কে মতভেদ আছে।[১]

জৈন শাস্ত্র অনুসারে মহাবীরের আগে জৈন ধর্মমত বিভিন্ন তীর্থঙ্কর বা ধর্মগুরুরা প্রচার করেন। মহাবীর ছিলেন ২৪তম তীর্থঙ্কর। মহাবীর ছিলেন জৈনধর্মের সংস্কারক, প্রতিষ্ঠাতা নয়। কারণ জৈনধর্ম আগেই প্রতিষ্ঠিত ছিল।

মহাবীরের ধর্মমত

মহাবীরের পূর্ববর্তী তীর্থঙ্কর পার্শ্বনাথ চতুর্যাম বা ৪টি নীতির কথা প্রচার করেন যথা (১) অহিংসা, (২) অচৌর্য বা চুরি না করা ; (৩) মিথ্যা কথা না বলা ; (৪) অনাসক্তি বা কোন বস্তুর প্রতি মায়ায় আবদ্ধ না হওয়া। মহাবীর এই ৪টি নীতি গ্রহণ করে এতে আরও একটি নীতি যোগ করেন। এই পঞ্চম নীতি ছিল (৫) ব্রহ্মচর্য বা ভোগবিহীন সংযমময় পবিত্র জীবন যাপন। জৈনধর্মে ঈশ্বর আছেন কি নাই এ প্রশ্নকে গুরুত্ব দেওয়া হয় না। মানুষকে কর্মফলের হাত হতে মুক্ত হতে হলে উপরের পাঁচটি নীতি ছাড়া 'ত্রিরত্ন' অর্থাৎ সৎ বিশ্বাস, সৎ জ্ঞান, সৎ আচরণ পালন করতে হবে। পুনর্জন্ম হতে মানুষ মুক্ত হলে কর্মফল ক্ষয় পাবে। মানুষ 'সিদ্ধশীল' হয়ে প্রকৃত সুখ লাভ করবে। জৈনধর্মে অহিংসাকে সর্বোচ্চ স্থান দেওয়া হয়। জৈনরা জীব-নির্জীব ; জড় ও প্রাণময় সকল বস্তুতেই প্রাণের অস্তিত্বে বিশ্বাস করেন। সকল প্রকার পার্থিব বস্তুর প্রতি আসক্তি বা লোভ ত্যাগ করে বন্ধন বা গ্রন্থিমুক্ত হলেই প্রকৃত সুখ বা মুক্তি লাভ করা সম্ভব হয়। এজন্য মহাবীর অনশন, উপবাস, কৃচ্ছ্রসাধনের কথা বলেছেন। জৈনধর্মে সরল ও অনাড়ম্বর জীবনের আদর্শকে শ্রেষ্ঠ পথ বলা হয়। সততা, মিতব্যায়িতা, অপরের অধিকারে হস্তক্ষেপ না করা এবং অহিংসা হল জৈনধর্মের দৈনন্দিন জীবনবোধ।

বর্ধমান মহাবীর

মহাবীরের মৃত্যুর পর জৈনধর্মে অনেক পরিবর্তন হয়। মহাবীরের প্রচলিত

১. অপর একটি মত অনুসারে মহাবীর ৫২৭ খ্রীঃ পূঃ ; আবার একটি মত অনুসারে ৪৬৭ খ্রীঃ পূঃ দেহত্যাগ করেন। অধিকাংশ ঐতিহাসিক ৪৬৮ খ্রীঃ পূঃ তারিখটি স্বীকার করেন। Vide—Advanced History of India.

ধর্মমত এত কঠোর ছিল যে, গৃহস্থদের পক্ষে এই নীতিগুলি পালন করা সহজ কাজ ছিল না। এজন্য যাঁরা মহাবীরের আদি মতে একনিষ্ঠ থাকেন তাঁরা দিগম্বর এবং যাঁরা কিছুটা নমনীয় নীতি নেন তাঁরা শ্বেতাম্বর নামে পরিচিত হন। ( বিস্তৃত বিবরণ আগে ২৭ পৃঃ দ্রষ্টব্য )। মহাবীরের মৃত্যুর পর পাটলিপুত্রের এক ধর্ম সম্মেলনে খ্রীঃ পূঃ ৩০০ অব্দে জৈন ধর্ম নীতির পর্যালোচনা ও সংকলন হয়। মহাবীরের প্রচারিত মতকে দ্বাদশ অঙ্গ বা ১২টি খণ্ডে বিভক্ত করা হয় এবং এগুলিকে লিপিবদ্ধ করা হয়। পরে গুজরাটের বলভীর এক ধর্মসভায় পুনরায় জৈনমতের সংশোধন করে এগুলিকে চার ভাগে ভাগ করা হয়, যথাঃ অঙ্গ, উপাঙ্গ, মূল ও সূত্র। এই সঙ্গে আরও ১২টি অনুশাসন যোগ করা হয়। জৈনধর্ম সাহিত্য সর্বসাধারণের মুখের ভাষা প্রাকৃত ভাষায় লিখিত হয়। জৈন দার্শনিকদের মধ্যে ভদ্রবাহু, হেমচন্দ্র, সিদ্ধসেন, হরিভদ্রের নাম প্রসিদ্ধ। জৈন সাহিত্য পরিশিষ্ট পাঠন থেকে জৈনধর্মের কাহিনী জানা যায়।

মহাবীরের পর জৈনধর্ম : জৈন সাহিত্য

জৈনধর্ম আজিও ভারতে চলে আসছে। তার কারণ হল জৈনধর্ম গৃহস্থদের মধ্যে জনপ্রিয়তা পেয়েছিল। বৌদ্ধধর্ম ছিল বেশীর ভাগ ভিক্ষুদের আশ্রিত ও সংঘের উপর নির্ভরশীল। এজন্য সংঘ ও ভিক্ষু প্রথার অবনতির ফলে বৌদ্ধধর্ম লুপ্ত হয়। জৈনধর্ম গৃহীদের আশ্রয় করে বেঁচে থাকে। তাছাড়া জৈনধর্ম হিন্দুধর্মের সঙ্গে আপোষের পথ নিলে জৈনধর্ম সাধারণের কাছে গ্রহণযোগ্য হয়। জৈনধর্মে দলাদলি ও সাম্প্রদায়িক বিভেদও কম ছিল। পশ্চিম ভারতে গুজরাট ও রাজপুতানায় এখনও বহু লোক জৈনধর্মের প্রতি অনুরাগ দেখিয়ে থাকেন।

**গৌতম বুদ্ধের জীবন ও বাণী ( The Life and Teachings of Gautama Buddha )ঃ** ব্রাহ্মণ্য হিন্দুধর্মের বিরুদ্ধে প্রতিবাদী ধর্মমত হিসাবে খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে যে সকল ধর্মমতের উদ্ভব হয় তাদের মধ্যে বৌদ্ধধর্ম সর্বাপেক্ষা প্রসিদ্ধ। গৌতম বুদ্ধ এই ধর্মমত প্রচার করেন। তাঁর নাম থেকে এই ধর্মের নাম হয় বৌদ্ধধর্ম। ঐতিহাসিক কোশাম্বীর মতে, "বৌদ্ধধর্ম হল মানব সভ্যতায় ভারতের মহত্তম দান।" যদি বৌদ্ধধর্ম প্রচারিত না হত তবে ভারত, চীন, জাপান, কোরিয়া ও শ্যামদেশের সভ্যতা বৌদ্ধধর্ম অপেক্ষা দরিদ্রতর হত।

বৌদ্ধধর্মের প্রবর্তক গৌতম বুদ্ধের জীবন সম্পর্কে সুত্তনিপাত, মহাবংশ, দীপবংশ এবং অশ্বঘোষের বুদ্ধচরিত ও জাতক থেকে বহু কথা জানা যায়। গৌতম বুদ্ধের জন্ম তারিখ সম্পর্কে পন্ডিতদের মধ্যে মতভেদ আছে ( বিশদ বিবরণ পরে দ্রষ্টব্য )। সম্ভবতঃ ৫৬৬ খ্রীঃ পূঃ কপিলাবস্তুর শাক্য জাতির গোষ্ঠীপতি রাজা শুদ্ধোদনের গৃহে তাঁর জন্ম হয়। তাঁর মায়ের নাম ছিল মায়াদেবী। গৌতমের আদি নাম ছিল সিদ্ধার্থ। সিদ্ধার্থ ছিলেন ক্ষত্রিয় বংশীয়। বাল্যকাল থেকে সিদ্ধার্থ ছিলেন ভাবুক বা উদাসীন প্রকৃতির। সংসারে তাঁর মন ফিরিয়ে আনার জন্য তাঁর পিতা তাঁকে ১৬ বছর বয়সে গোপা

বুদ্ধের প্রথম জীবন

বা যশোধরা নামে এক সুন্দরী কন্যার সঙ্গে বিবাহ দেন। এই বিবাহের ফলে সিদ্ধার্থের ২৯ বছর বয়সে রাহুল নামে এক পুত্র সন্তান জন্মায়।

সংসারে বাস করলেও সিদ্ধার্থের সংসারে আসক্তি ছিল না। ভোগময় জীবনে তিনি ক্লান্ত হয়ে পড়েন। মানুষের কর্মফল তার জীবনকে প্রতিনিয়ত অন্ধকারময় করেছে একথা তিনি বুঝে আত্মার মুক্তি কিভাবে হবে তা জানার জন্য ব্যাকুল হন। বার্ধক্য, রোগ, মৃত্যু, দুঃখ প্রতিনিয়ত মানুষকে যে ক্লেশ দিচ্ছে তার হাত থেকে মুক্তির উপায় খোঁজার জন্য তিনি সংসার ধর্ম ছেড়ে সন্ন্যাস জীবন নেন। বৌদ্ধরা সিদ্ধার্থের এই গৃহত্যাগকে 'মহাবিনিস্ক্রমণ' নাম দিয়ে থাকেন।

সন্ন্যাস গ্রহণ

সন্ন্যাস ব্রত নেওয়ার পর সিদ্ধার্থ বিভিন্ন গুরুর কাছে দীক্ষা নিয়ে মুক্তির উপায় খোঁজেন। অবশেষে গয়ার কাছে উরুবিল্ব নামে এক স্থানে গৌতম বহু ক্লেশ এবং কৃচ্ছ্রসাধন ও তপস্যা দ্বারা মুক্তির উপায় জানার চেষ্টা করেন। একাদিক্রমে ছয় বছর কৃচ্ছ্রসাধন করায় তাঁর শরীর শীর্ণ হয়ে যায়। সিদ্ধার্থ উপলব্ধি করেন যে, দেহকে কষ্ট দিয়ে মুক্তির পথ জানা যাবে না। সুজাতা নামে এক গোপ কন্যা তাঁকে কিছু পায়েস দিলে তিনি তা খেয়ে গয়ার কাছে একটি অশ্বথ গাছের নীচে ধ্যানে বসেন। তিনি প্রতিজ্ঞা করেন যে, হয় তিনি দিব্যজ্ঞান লাভ করবেন নতুবা এই আসনেই তাঁর শরীর শেষ হয়ে যাবে। এই অবস্থায় একমাস তপস্যার ( মতান্তরে ৪৯ দিন ) পর তিনি বোধি বা দিব্যজ্ঞান লাভ করেন। 'বোধি' লাভ করার জন্য তার নাম হয় বুদ্ধ। গয়ার কাছে এই স্থানটির নাম এখন বোধগয়া এবং যে অশ্বত্থ গাছের নীচে তিনি দিব্যজ্ঞান পান তার নাম হল 'বোধিবৃক্ষ'।

বোধিজ্ঞান লাভ

গৌতম বুদ্ধ

গৌতম সর্বপ্রথম তাঁর ধর্মমত কাশীর কাছে সারনাথে প্রচার করেন। এই ঘটনাকে বৌদ্ধরা 'ধর্মচক্র প্রবর্তন' বলে অভিহিত করেছেন। এর পর গৌতম বুদ্ধ প্রায় ৪৫ বছর ধরে মগধ, কোশল প্রভৃতি রাজ্যে ধর্ম প্রচার করেন। রাজা বিম্বিসার, সারিপুত্ত, মোগ্গালায়ন প্রভৃতি পন্ডিত তাঁর শিষ্যত্ব নেন। ৮০ বছর বয়সে মল্ল রাজ্যের রাজধানী কুশীনগরে ভগবান বুদ্ধ দেহত্যাগ করেন। এই ঘটনাকে 'মহাপরিনির্বাণ' বলা হয়। বুদ্ধের জন্ম তারিখের মত, তাঁর মৃত্যু তারিখ সম্পর্কে মতভেদ আছে। আনুমানিক ৪৮৬ খ্রীঃ পূঃ ( মতান্তরে ৫৪০ খ্রীঃ পূঃ ) তে

মহাপরিনির্বাণ

তিনি দেহত্যাগ করেন। গৌতম বুদ্ধের মৃত্যুকালে তাঁর ধর্মমত উত্তর ভারতের সংকীর্ণ অঞ্চলে আবদ্ধ ছিল। পরে মৌর্য সম্রাট অশোকের চেষ্টায় সমগ্র ভারত ও ভারতের বাইরে এই ধর্মমত বিস্তৃত হয়।

বুদ্ধের ধর্মমত সুত্তপিটক ও অভিধর্ম পিটকে পাওয়া যায়। এই গ্রন্থগুলি পালি ভাষায় রচিত। বুদ্ধ অর্ধমাগধী বা প্রাকৃত ভাষায়, যা লোকের মুখের ভাষা ছিল সেই ভাষায় তাঁর ধর্ম প্রচার করতেন। বুদ্ধ বলেন যে, "সমুদ্রের জলের যেমন একটিই স্বাদ, তা হল লোনা, আমার ধর্মের একটিই লক্ষ্য তা হল মানুষকে দুঃখের হাত থেকে মুক্ত করা।" এজন্য বুদ্ধ ৪টি আর্যসত্যের কথা বলেন, যথা (১) মানুষের জীবনে দুঃখ বিদ্যমান। (২) মানুষের এই দুঃখের কারণ আছে। এই কারণ হল তার কামনা, বাসনা আসক্তি। (৩) এই দুঃখ দূর করার উপায় আছে তা হল কামনা, বাসনার নিবৃত্তি। (৪) কামনা-বাসনা নিরোধ বা দুঃখ দূর করার জন্য সঠিক পথ অনুসরণ করতে হবে।

আর্যসত্যাণি ও অষ্টপথ

গবেষক ধর্মানন্দ কোশাম্বীর মতে, বুদ্ধ ধনী-দরিদ্র সকল শ্রেণীর মানুষকে দুঃখের হাত হতে পরিত্রাণের পথ দেখান। বুদ্ধ বলেন যে, দুঃখের কারণ হল আসক্তি বা তৃষ্ণা। এই আসক্তি দূর করার জন্য তিনি আটটি পথ বা অষ্টাঙ্গিকা মার্গের কথা বলেছেন। এই আটটি পথ হল সৎচিন্তা, সৎবাক্য, সৎজ্ঞান, সদাচরণ, সৎসংসর্গ, সৎচেষ্টা, সৎপ্রতিজ্ঞা, সৎজীবন বা সৎজীবিকা। গবেষক কোশাম্বি বুদ্ধের নির্দেশিত আটটি পথের সামাজিক ব্যাখ্যা দিয়েছেন। এই ব্যাখ্যার সার কথা হল সমাজ ও অপর ব্যক্তির ক্ষতি না করে সৎভাবে জীবন যাপন। এজন্য বুদ্ধ অহিংসা নীতি পালনের উপর বিশেষ জোর দেন। বুদ্ধ বলেছেন যে, প্রতি ব্যক্তি যদি নিজ ঐশ্বর্য বাড়াবার চেষ্টা করে তাহলে সমাজ ক্ষতিগ্রস্ত হবে। মানুষ ঐশ্বর্যে আসক্ত হলে মুক্তির কথা ভুলে যাবে। বুদ্ধ তাঁর ধর্মে নারীদের বিশেষ মর্যাদা দেন। তিনি ঈশ্বর বা দেবদেবীর কথা বলেন নাই। তিনি জাতিভেদ প্রথাকেও অগ্রাহ্য করেন। তাঁর শিষ্যদের মধ্যে ছিলেন চণ্ডাল ও মেথর। বুদ্ধের প্রভাবে এঁরা অতি উন্নত জীবনে পোঁছে যান। বুদ্ধের ধর্মমতে সামাজিক দৃষ্টি দেখা যায়। তিনি দীঘ নিকায়ে বলেন যে, "দারিদ্র্যই দুর্নীতি ও অপরাধের কারণ।" বুদ্ধ তাঁর অষ্টপথ অনুসরণ করার জন্য অত্যধিক ক্লেশ বা নিগ্রহ ভোগ না করার কথা বলেন। তিনি বিলাস ও ইন্দ্রিয়-পরায়ণতার নিন্দা করেন। তিনি মঝ্‌ঝিমু পন্থা বা মধ্যপথ অনুসরণ করার কথা বলেন।

বুদ্ধের মৃত্যুর পর তাঁর বাণীর ব্যাখ্যা নিয়ে তাঁর শিষ্যদের মধ্যে মতভেদ দেখা দেয়। এর ফলে বৌদ্ধসংঘ অনেকগুলি শাখায় বিভক্ত হয়। উহাদের মধ্যে হীনযানবাদী ও মহাযানবাদীরাই বিশেষ প্রসিদ্ধ। হীনবাদীরা থেরবদী নামেও পরিচিত ছিলেন। তাঁরা বুদ্ধের অষ্টপথ, নির্বাণের আদর্শে বিশ্বাস করতেন; বুদ্ধের দেবত্বে বিশ্বাস করতেন না। হীনযানবাদীরা বিশ্বাস করতেন যে, অর্হৎ অর্থাৎ

যোগ্যতর হয়ে নির্বাণ লাভ করাই হল জীবনের ধ্রুব লক্ষ্য। মহাযানবাদীরা ব্যক্তিগত মুক্তি অপেক্ষা সামগ্রিক মুক্তির কথা বলেন। তাঁরা বোধিসত্ত্ববাদে বিশ্বাস করেন। বোধিসত্ত্ব হল বুদ্ধের জন্মের আগের জন্মের নাম। বোধিসত্ত্ব সকল প্রাণীর মুক্তির বিধান করবেন বলে মহাযানীরা বিশ্বাস করেন। তাছাড়া মহাযানীরা বুদ্ধের মূর্তি পূজা করেন এবং বোধিসত্ত্বকে ত্রাণকর্তা বলে মনে করেন। মহাযানীরা তাঁদের শাস্ত্র সংস্কৃত ভাষায় রচনা করেন। এখন বুদ্ধের যে মূর্তি দেখা যায় তা বুদ্ধের কল্পিত মূর্তির রূপ।[১] আদিতে বুদ্ধ কিরূপ দেখতে ছিলেন তা জানা যায় না। তবে কোন কোন বৌদ্ধমঠে ভগবান তথাগতের দেহাবশেষ রাখা আছে। বৌদ্ধধর্ম ভারতের ভৌগোলিক সীমা ছাড়িয়ে এশিয়ার বিভিন্ন দেশে এবং পৃথিবীর নানা স্থানে ছড়িয়ে পড়েছিল। বিশ্বের নানা দেশে এখনও বৌদ্ধধর্ম জীবন্ত। ভারতে এই ধর্ম প্রায় লোপ পেয়েছে। তবুও ভারতের সভ্যতায় বৌদ্ধধর্মের প্রভাব গভীর। বৌদ্ধ ত্রিরত্ন যথা, বুদ্ধং শরণং গচ্ছামি; সংঘং শরণং গচ্ছামি; ধর্মং শরণং গচ্ছামি এখনও ভারতবাসীর চিত্তকে আলোড়িত করে।

বুদ্ধের মৃত্যুর পর বৌদ্ধধর্ম : হীনযান ও মহাযান

---

## পঞ্চম অধ্যায়

# সাম্রাজ্যবাদ ও ভারতের রাজনৈতিক ঐক্যের প্রতিষ্ঠা

## ( The Age of Imperialism and Political Unification )

**প্রথম পরিচ্ছেদ: ষোড়শ মহাজনপদের যুগ ( The Age ot the Sixteen Mahajanapadas ):** খ্রীঃ পূঃ ষষ্ঠ শতক থেকে মোটামুটিভাবে ভারতের ধারাবাহিক রাজনৈতিক ইতিহাসের উপাদানগুলি পাওয়া যায়। বৌদ্ধ জাতক, নিকায়, জৈন সূত্র ও হিন্দু পুরাণ থেকে খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকের অবস্থা সম্পর্কে জানা যায়। এই যুগে ভারতে কোন কেন্দ্রীয় রাজশক্তি ছিল না। উত্তর ভারতে এই সময় ষোলটি রাজ্য ছিল। এগুলিকে ষোড়শ মহাজনপদ বলা হত। এই ষোলটি রাজ্যের মধ্যে প্রধান রাজ্যগুলি ছিল:—(১) কাশী; (২) কোশল; (৩) অঙ্গ; (৪) মগধ; (৫) বৎস; (৬) কুরু; (৭) পাঞ্চাল; (৮) অবন্তী; (৯) গন্ধার; (১০) বৃজি; (১১) মল্ল প্রভৃতি। অধিকাংশ রাজ্যগুলি রাজতন্ত্রী হলেও পাশাপাশি প্রজাতন্ত্রী রাজ্যও ছিল। প্রজাতন্ত্রী রাজ্যগুলির মধ্যে বৃজি, মল্ল, শাক্য, মৌরিয়, কালামা প্রভৃতি প্রজাতন্ত্র ছিল উল্লেখ্য। ষোড়শ মহাজনপদের গুরুত্ব এই ছিল যে, এই রাজ্যগুলি ক্ষমতা বিস্তারের জন্য পরস্পরের বিরুদ্ধে তীব্র প্রতিদ্বন্দ্বিতায় রত ছিল। এই ক্ষমতার দ্বন্দ্বে শেষ পর্যন্ত ৪টি রাজ্য প্রাধান্য পায়, যথা, অবন্তী, বৎস, কোশল, মগধ।

---

১. D. D. Kosambi.

**দ্বিতীয় পরিচ্ছেদ: মগধের অভ্যুত্থান (The Rise of Magadha):** খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকের ষোলটি রাজ্য বা ষোড়শ মহাজনপদের মধ্যে শেষ পর্যন্ত মগধ রাজ্য একচ্ছত্র প্রাধান্য লাভ করে। মগধ তার সকল প্রতিদ্বন্দ্বীকে পরাস্ত করে মগধের অধীনে এক বৃহৎ সাম্রাজ্য স্থাপন করে। ডঃ হেমচন্দ্র রায়চৌধুরী প্রভৃতি জাতীয়তাবাদী ঐতিহাসিকেরা মগধের নেতৃত্বে এই সর্বভারতীয় সাম্রাজ্যকে ভারতের রাজনৈতিক ঐক্যের স্থাপনা বলে অভিহিত করেছেন। বহু উপজাতি ও গোষ্ঠীবদ্ধ অঞ্চলে বিভক্ত ভারতে মগধের সাম্রাজ্যই সর্বপ্রথম ভারতের রাজনৈতিক ঐক্যের পথ রচনা করে। "ইংলণ্ডের রাজনৈতিক ঐক্যের ক্ষেত্রে ওয়েসেক্স রাজ্য এবং জার্মানীর ঐক্যের ক্ষেত্রে প্রাশিয়া যে ভূমিকা গ্রহণ করেছিল, ভারতের ঐক্যের ক্ষেত্রে মগধ অনুরূপ ভূমিকা নেয়।"

মগধের নেতৃত্বে ভারতের রাজনৈতিক ঐক্য

মগধের উত্থানের পিছনে নানাবিধ কারণ ছিল। খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে ভারতের অন্য রাজ্যগুলির তুলনায় মগধের প্রাকৃতিক সীমা ছিল দুর্ভেদ্য। গঙ্গা, শোন ও চম্পা এই তিন নদী, তিন দিক থেকে মগধকে সুরক্ষিত করেছিল। মগধের রাজধানী ছিল পাহাড়বেষ্টিত। মগধের জমিতে বছরে দুবার ফসল ফলত। জনসাধারণের জীবনযাত্রা ছিল স্বচ্ছল। মগধের জঙ্গল কেটে নূতন জমি শূদ্র ও দাসদের দ্বারা আবাদ করা হত। মগধের লোকবলের ও সম্পদের অভাব ছিল না। গঙ্গা নদী ছিল মগধের হৃদপিণ্ড। এই নদী মগধের মাটিকে উর্বরা করত এবং এই নদী পথ দিয়ে মগধ সমুদ্রপথে বৈদেশিক বাণিজ্য চালাত। সর্বোপরি, মগধের খনিগুলি ছিল লোহার প্রধান আকর। এই লোহার দ্বারা মগধ কৃষির যন্ত্রপাতি ও যুদ্ধের অস্ত্র প্রচুর পরিমাণে তৈরী করত।

মগধের উত্থানের কারণ

মগধ রাজ্যটি এখনকার দক্ষিণ বিহারে অবস্থিত ছিল। খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে মগধের সিংহাসনে হর্যঙ্ক বংশীয় রাজা বিম্বিসার অধিষ্ঠিত ছিলেন। তাঁর উপাধি ছিল শ্রেণীক। বিম্বিসারের রাজত্বকাল থেকেই মগধের উন্নতির সূচনা হয়। তিনি বলপূর্বক রাজ্য বিস্তার, বিবাহ সম্পর্ক দ্বারা ক্ষমতা বিস্তার এবং আভ্যন্তরীণ সংগঠন এই তিন নীতির দ্বারা মগধের আধিপত্যের পাদপীঠ স্থাপন করেন। বিম্বিসার প্রতিবেশী অঙ্গ রাজ্যের (ভাগলপুর জেলা) রাজা ব্রহ্মদত্তকে পরাস্ত করে ঐশ্বর্যশালিনী অঙ্গ রাজ্য অধিকার করেন। অঙ্গের চম্পা বন্দর হতে মগধের সামুদ্রিক ও অন্তর্বাণিজ্য চলতে থাকে। বিম্বিসার কোশল-রাজ প্রসেনজিতের ভগ্নী কোশলদেবীকে বিবাহ করে কাশীগ্রাম যৌতুক পান। কাশী ছিল বিখ্যাত গঙ্গা বন্দর ও শৈবতীর্থ এবং এখানকার ভূমি ছিল উর্বরা। বিম্বিসার কাশী থেকে বছরে এক লক্ষ মুদ্রা রাজস্ব পেতেন। এছাড়া তিনি লিচ্ছবি রাজকন্যা চেল্লনাকে বিবাহ করে গঙ্গার উত্তর তীর ধরে তরাই অঞ্চল পর্যন্ত মগধের রাজ্য বিস্তারের পথ প্রস্তুত করেন। বিদেহ রাজকন্যা বাসবীকে বিবাহ করায়

হর্যঙ্ক বংশ: বিম্বিসার

মগধের উত্তর দিকে মগধের ক্ষমতা বাড়ে। এছাড়া বিম্বিসার মদ্র (পাঞ্জাবের কিছু অংশ) রাজকন্যা ক্ষেমাকে বিবাহ করে তাঁর কূটনৈতিক ক্ষমতা বাড়ান। বিম্বিসার মগধের শাসনব্যবস্থাকে সংগঠন করেন এবং গ্রামগুলিকে স্বায়ত্ত-শাসন দেন। বিম্বিসার

ছিলেন ভগবান তথাগত বা গৌতম বুদ্ধের অনুরাগী। এজন্য কবিগুরু রবীন্দ্রনাথ বলেছেন, "নৃপতি বিম্বিসার নমিয়া বুদ্ধে, মাগিয়া লইল পদনখকণা তাঁর।"

বিম্বিসারের পুত্র অজাতশত্রু (৪৯৩—৪৬২ খ্রীঃ পূঃ) তাঁর পিতার মতই সাম্রাজ্যবাদী নীতি অনুসরণ করেন। তিনি তাঁর মাতুল কোশলরাজ প্রসেনজিতের বিরুদ্ধে এক রক্তক্ষয়ী যুদ্ধে জয়লাভ করে স্থায়ীভাবে কাশী রাজ্য লাভ করেন। কোশলের এই পরাজয়ের ফলে কোশলের পতনের সূচনা হয় এবং এই অঞ্চলে মগধের ক্ষমতা বিস্তারের পথ তৈরী হয়।

অজাতশত্রু

অজাতশত্রু 'কুনিক' উপাধি নেন। এর পর মগধের সঙ্গে লিচ্ছবি রাজ্যের যুদ্ধ আরম্ভ হয়। এই যুদ্ধের নানা কারণের মধ্যে প্রধান কারণ ছিল একটি সোনার খনির অধিকার সম্পর্কে মগধ-লিচ্ছবি বিরোধ। লিচ্ছবির পক্ষে ৩৬টি গণরাজ্য যোগ দেয়। বৃজি এই জোটের নেতৃত্ব দেয়। সম্ভবতঃ রাজতান্ত্রিক কোশলও লিচ্ছবির পক্ষ নেয়। কিন্তু মগধের সেনাদল ও মগধের কূটনীতিবিদ বাস্সাকারের সাহায্যে ১৬ বছর যুদ্ধের পর অজাতশত্রু গণরাজ্যগুলিকে পরাস্ত করে মগধের অধীনে আনেন। বাসাম নামে ঐতিহাসিকের মতে, লিচ্ছবি যুদ্ধে জয়ের ফলে গঙ্গা নদীর উত্তর তীর ধরে কোশলের কিছু অংশ পর্যন্ত মগধের সাম্রাজ্য বিস্তৃত হয়। গঙ্গার উভয় কুল মগধের অধীনে চলে আসে। সমগ্র উত্তর বিহার ও বৈশালী মগধের অধীনস্থ হয়। কোশল রাজ্যও পর্যুদস্ত হয়। অজাতশত্রুর পর হর্যঙ্ক বংশের একমাত্র উল্লেখ্য রাজা ছিলেন উদায়ি বা উদয়ভদ্র। তিনি পাটলিপুত্র নগরের গঠন সমাপ্ত করেন। এই নগরকে কেন্দ্র করে মগধের নূতন রাজধানী গড়ে উঠে।

হর্যঙ্ক বংশের শেষ রাজা নাগদশককে নিহত করে শিশুনাগ মগধের সিংহাসন অধিকার করেন। পুরাণের মতে, শিশুনাগ অবন্তীর প্রদ্যোৎ রাজবংশের গৌরব হরণ করে অবন্তী রাজ্য অধিকার করেন। শিশুনাগের পুত্র কালাশোক বা কাকবর্ণ মগধের সিংহাসনে বসার পর পাটলিপুত্রে পাকাপাকিভাবে রাজধানী স্থানান্তর করেন।

শৈশুনাগ বংশ

মহাপদ্ম নন্দ নামে এক শূদ্র বংশীয় বীর কালাশোক ও তাঁর বংশধরদের নিহত করে ৩৬৪ খ্রীঃ পূঃ মগধের সিংহাসনে বসেন। শূদ্র মহাপদ্মের অভ্যুত্থান প্রাচীন ভারতের রাজনীতিতে চিরাচরিত ক্ষত্রিয় শ্রেণীর আধিপত্যের প্রতিবাদী ছিল। খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে ধর্মের ক্ষেত্রে ব্রাহ্মণ-চালিত বৈদিক ধর্মের বিরুদ্ধে যেরূপ প্রতিবাদী জৈন ও বৌদ্ধ ধর্মের উদ্ভব হয়, রাজনীতির ক্ষেত্রে শূদ্র মহাপদ্মের উত্থান একই সামাজিক প্রতিবাদের সূচনা করে। বিম্বিসার ও অজাতশত্রুর পরে মগধ সাম্রাজ্যের সর্বাধিক বিস্তৃতি মহাপদ্ম ঘটান। পুরাণের মতে, তিনি ছিলেন "সব ক্ষত্রান্তক" অর্থাৎ সকল ক্ষত্রিয় রাজার উচ্ছেদকারী, "সর্বক্ষত্রিয়েচ্ছেত্তা।" তিনি ছিলেন 'উগ্রসেনা' কারণ তাঁর সেনাবাহিনীর সংখ্যা ও প্রতাপ ছিল বিরাট। পুরাণ ও কথাসরিৎসাগরের মতে, মহাপদ্ম ষোড়শ মহাজনপদের অবশিষ্ট রাজ্যগুলিকে, যথা, পাঞ্চাল, কুরু, সুরসেন, মিথিলা প্রভৃতি জয় করেন। কোশল রাজ্যও মহাপদ্ম অধিকার করেন। কলিঙ্গরাজ খারবেলের হাতিগুম্ফা শিলালিপি থেকে জানা যায় যে, কলিঙ্গ রাজ্য মহাপদ্মের অধিকারে ছিল। কলিঙ্গের

মহাপদ্ম নন্দ

দক্ষিণে অস্মক এবং মহারাষ্ট্রের কুন্তল ও মহীশূরের কিছু অংশ সম্ভবতঃ তিনি জয় করেন। গোদাবরী নদীর তীর পর্যন্ত মহাপদ্মের রাজ্যসীমা দক্ষিণে বিস্তৃত ছিল। মহাপদ্মের শেষ বংশধর ধননন্দ বা 'আগ্রামেসের' সাম্রাজ্য পাঞ্জাব সীমান্ত থেকে গোদাবরী নদীর তীর পর্যন্ত বিস্তৃত ছিল। আলেকজাণ্ডারের ঐতিহাসিকেরা তাঁর বিস্তৃত সাম্রাজ্য ও বিশাল সৈন্যদলের কথা উল্লেখ করেছেন। ধননন্দ তাঁর প্রশাসন ও সেনাদলের ব্যয় নির্বাহ করার জন্য অত্যধিক কর আদায় করে জনপ্রিয়তা হারান। অবশেষে চন্দ্রগুপ্ত মৌর্য ধননন্দকে পরাস্ত করে মগধের সিংহাসনে মৌর্য বংশের অধিকার প্রতিষ্ঠা করেন। মৌর্য শাসনে মগধের অভূতপূর্ব অগ্রগতি ঘটে।

**তৃতীয় পরিচ্ছেদ : মৌর্য সাম্রাজ্যের কাহিনী : চন্দ্রগুপ্ত মৌর্য (The History of the Mauryan Empire : Chandragupta Maurya) :** চন্দ্রগুপ্ত মৌর্য নন্দ সম্রাট ধননন্দকে পরাজিত করে ৩২৪ খ্রীঃ পূঃ মগধে মৌর্য বংশের শাসন প্রতিষ্ঠা করেন। চন্দ্রগুপ্তের বংশ-পরিচয় সম্পর্কে পুরাণের টীকাকাররা বলেছেন যে, তিনি ছিলেন নন্দ রাজার শূদ্রা উপপত্নী মুরার পুত্র। কিন্তু বৌদ্ধ ও জৈন সাহিত্য হতে এই মতের সমর্থন মেলে না। বৌদ্ধ সাহিত্য থেকে জানা যায় যে, মোরিয় বা মৌর্য বংশ ছিল পিপ্পলীবনের একটি ক্ষত্রিয় গোষ্ঠী। চন্দ্রগুপ্ত এই ক্ষত্রিয় গোষ্ঠীর সন্তান ছিলেন। এখন ঐতিহাসিকেরা চন্দ্রগুপ্তকে পিপ্পলীবনের ক্ষত্রিয় মোরিয় বংশোদ্ভব বলে মনে করেন।

বংশ পরিচয়

চন্দ্রগুপ্তের পিতা ধননন্দের দ্বারা নিহত হন। ব্রাহ্মণ চাণক্য বালক চন্দ্রগুপ্তকে শাস্ত্র ও শস্ত্রে শিক্ষিত করেন। জাষ্টিনের রচনা থেকে জানা যায় যে, চন্দ্রগুপ্ত ধননন্দের উচ্ছেদের জন্য আলেকজাণ্ডারের কাছে সাহায্য ভিক্ষা করে ব্যর্থ হন। তারপর তিনি নিজ চেষ্টায় এক সেনাদল গঠন করে মগধের সিংহাসন থেকে নন্দ বংশের উচ্ছেদ করেন। জাষ্টিন এবং মুদ্রারাক্ষসের বর্ণনা থেকে মনে করা হয় যে, চন্দ্রগুপ্ত প্রথমে ধননন্দের সেনাপতি ভদ্রশালকে যুদ্ধের দ্বারা পরাস্ত করে মগধের সিংহাসন ৩২৪ খ্রীঃ পূঃ অধিকার করেন।

নন্দ বংশের পতন এবং মগধ জয় : প্রথম গ্রীক যুদ্ধ

চন্দ্রগুপ্তের পরবর্তী কৃতিত্ব ছিল উত্তর-পশ্চিম ভারতে গ্রীক শাসকদের বিরুদ্ধে অভিযান। জাষ্টিনের রচনা থেকে জানা যায় যে, আলেকজাণ্ডারের মৃত্যুর পর ভারত তাঁর সেনাপতিদের হত্যা করে স্বাধীনতা ঘোষণা করে। এই স্বাধীনতা যুদ্ধের নায়ক ছিলেন স্যানড্রোকোট্টাস বা চন্দ্রগুপ্ত।[১] জাষ্টিনের ও প্লিনীর রচনা থেকে পণ্ডিতেরা সিদ্ধান্ত নেন যে, এই অভিযানের দ্বারা চন্দ্রগুপ্ত সিন্ধু ও পূর্ব পাঞ্জাব গ্রীক শাসন হতে মুক্ত করেন।

---

১. গ্রীকরা চন্দ্রগুপ্তের নাম সঠিক উচ্চারণ করতে বা লিখতে পারত না। এজন্য স্যানড্রোকোট্টাস নাম তারা লিখে।

চন্দ্রগুপ্তের রাজত্বের শেষ দিকে তাঁকে দ্বিতীয়বার গ্রীক আক্রমণের সম্মুখীন হতে হয়। আলেকজাণ্ডারের সেনাপতি সেলুকাস নিকাটর তাঁর প্রভূর মৃত্যুর পর সিন্ধু ও পূর্ব পাঞ্জাবে আলেকজাণ্ডারের হৃত সাম্রাজ্য পুনরাধিকারের জন্য ৩০৫ খ্রীঃ পূঃ এক বিশাল বাহিনী সহ সিন্ধুতীরে উপনীত হন। যদিও গ্রীক লেখকরা এই যুদ্ধের ফলাফল স্পষ্টভাবে বলেন নাই তবুও ধরে নেওয়া হয় যে, সেলুকাস এই যুদ্ধে পরাস্ত হয়ে এক সন্ধি করেন। তিনি কাবুল, কান্দাহার, হিরাট ও বালুচিস্থান চন্দ্রগুপ্তকে ছেড়ে দেন। চন্দ্রগুপ্ত সেলুকাসকে ৫০০ রণহস্তী দেন। চন্দ্রগুপ্ত সম্ভবতঃ সেলুকাস কন্যাকে বিবাহ করেন। সেলুকাস এই সন্ধির পর চন্দ্রগুপ্তের দরবারে তাঁর দূত মেগাস্থিনিসকে পাঠান। নন্দ রাজাদের যে সাম্রাজ্য চন্দ্রগুপ্ত লাভ করেন তিনি নিজ বাহুবলে তার বিরাট বিস্তৃতি ঘটান। রুদ্রদামনের গিরিনগর শিলালিপি থেকে জানা যায় যে, সৌরাষ্ট্র বা গুজরাট চন্দ্রগুপ্তের রাজ্যভুক্ত ছিল। অবন্তী, কোঙ্কন বা মহারাষ্ট্রের কিছু অংশ চন্দ্রগুপ্ত জয় করেন। দক্ষিণ ভারতে চন্দ্রগুপ্তের রাজ্যসীমা মহীশুরের চিতলদ্রুগ জেলা ও তামিলনাডুর তিনেভেলী জেলা পর্যন্ত বিস্তৃত ছিল। পূর্ব ভারতে বঙ্গদেশও চন্দ্রগুপ্তের শাসনে ছিল। মহাস্থানগড়ে পাওয়া এক ব্রাহ্মী শিলালিপি ও হিউয়েন সাং-এর বিবরণ থেকে বাংলায় মৌর্য অধিকারের কথা জানা যায়। ডঃ রাধাকুমুদ মুখোপাধ্যায় চন্দ্রগুপ্তকে "প্রথম ঐতিহাসিক সর্বভারতীয় সাম্রাজ্য স্থাপয়িতা" ( First historical Emperor of India ) বলে অভিহিত করেছেন।

দ্বিতীয় গ্রীক যুদ্ধ

চন্দ্রগুপ্ত মৌর্য ভারত ইতিহাসের এক সন্ধিক্ষণে ইতিহাসের নায়ক রূপে আসেন। ইতিহাসে যদি ব্যক্তির প্রভাব স্বীকার করা হয় তবে চন্দ্রগুপ্তের কৃতিত্ব কিছুতেই অস্বীকার করা যায় না। তিনি যুদ্ধ নীতির ( Blood and Iron ) দ্বারা নন্দ রাজাদের উচ্ছেদ করেন। তিনি ভারতকে গ্রীক শাসন মুক্ত করেন এবং ভারতের বৃহত্তর অঞ্চলকে তাঁর সাম্রাজ্যের মাধ্যমে ঐক্যবদ্ধ করেন। তিনি এক সুসংগঠিত শাসন ব্যবস্থার দ্বারা সাম্রাজ্যে শান্তি ও ঐক্য স্থাপন করেন। বিম্বিসার ও অজাতশত্রু মগধের যে বিস্তার নীতির সূচনা করেন চন্দ্রগুপ্ত মৌর্য সর্বভারতীয় স্তরে সেই নীতিকে স্থাপন করেন। ভারতের সার্বভৌম সম্রাটের মর্যাদা চন্দ্রগুপ্ত মৌর্যেরই প্রাপ্য।

চন্দ্রগুপ্তের কৃতিত্ব

**মৌর্য শাসনব্যবস্থা ( Administration of Chandragupta Maurya ):** চন্দ্রগুপ্ত মৌর্যের শাসনব্যবস্থা সম্পর্কে নির্ভরযোগ্য ঐতিহাসিক উপাদান পাওয়া যায়। কৌটিল্যের অর্থশাস্ত্র এরূপ একটি উপাদান। ঐতিহাসিক যথা ডঃ জোলি প্রভৃতি মনে করেন যে, অর্থশাস্ত্র মৌর্য পরবর্তী যুগের রচনা। কারণ অর্থশাস্ত্রে চীনা পট্ট বা চীনা রেশমের উল্লেখ আছে। মৌর্য যুগে চীনের সঙ্গে ভারতের যোগ ছিল না। কিন্তু ডঃ কাশীপ্রসাদ জয়সোয়াল প্রভৃতি পণ্ডিত এই সকল অভিযোগ খণ্ডন করেছেন। অর্থশাস্ত্রের বহু তথ্য মেগাস্থিনিসের ইণ্ডিকা ও অশোকের শিলালিপির দ্বারা সমর্থিত হয়। মৌর্য শাসনব্যবস্থা সম্পর্কে

বহু মূল্যবান তথ্য ইণ্ডিকা গ্রন্থ হতে পাওয়া যায়। এছাড়া অশোকের অনুশাসন হতে কিছু তথ্য পাওয়া যায়। মৌর্য শাসনব্যবস্থায় রাজার ক্ষমতা ছিল সর্বব্যাপক। বিচার, আইন, প্রশাসন সকল কিছুই তাঁর নির্দেশে চলত। রাজা কর্মচারী ও প্রাদেশিক শাসনকর্তাদের নিয়োগ করতেন। রাজাকে পরামর্শ দানের জন্য মন্ত্রিণ নামে উচ্চবর্গের মন্ত্রী ও সাধারণ মন্ত্রী নিয়ে মন্ত্রীপরিষদ ছিল। উচ্চ মন্ত্রীরা বছরে ৪৮ হাজার পাণ বেতন পেত ও নিম্ন মন্ত্রীরা বছরে ১২ হাজার পাণ বেতন পেত। গুরুতর বিষয়ে রাজা মন্ত্রীসভার পরামর্শ নিতেন। মন্ত্রীসভার পরামর্শ মানতে রাজা আইনতঃ বাধ্য ছিলেন না। এছাড়া অধ্যক্ষ বা মেগাস্থিনিস বর্ণিত অণ্টিনময়, অমাত্য, সচিব, মহামাত্র, সেনাপতি, গুপ্তচর প্রভৃতির দ্বারা রাজা কেন্দ্রে প্রশাসন চালাতেন। মৌর্য সম্রাটরা ছিলেন 'প্রজাহিতৈষী স্বৈরাচারী'। তাঁরা "পোরাণ পকিতি" বা পুরাতন রীতি-নীতি মেনে চলতেন। প্রদেশের হাতে তাঁরা কিছুটা ক্ষমতা ছেড়ে দিতেন। ধর্মশাস্ত্র অনুসারে তাঁকে প্রজার মঙ্গলের জন্য কাজ করতে হত। যদিও মৌর্য সম্রাট অশোক নিজেকে "দেবানাম্ প্রিয়" বা দেবতাদের প্রিয় বলে দাবী করতেন, তিনি নিজেকে জনসাধারণের পিতা হিসাবে মনে করে তাদের মঙ্গলের জন্য চেষ্টা চালান।

রাজার ক্ষমতা ও কেন্দ্রীয় প্রশাসন

বিশাল মৌর্য সাম্রাজ্যকে পাটলিপুত্র থেকে শাসন করা সম্ভব ছিল না। এজন্য অশোক সাম্রাজ্যকে ৫টি প্রদেশে ভাগ করেন। প্রদেশগুলির অপর নাম ছিল "দেশ"। প্রদেশগুলিকে "অহর" বা 'বিষয়' নামে ক্ষুদ্র ভাগে ভাগ করা হত : জনপদ ছিল কতকগুলি গ্রাম নিয়ে গঠিত। মৌর্য শাসনব্যবস্থায় জনপদের বিশেষ গুরুত্ব ছিল। শাসনব্যবস্থার সর্বনিম্ন স্তরে ছিল গ্রাম। প্রদেশের শাসনভার 'কুমারমাত্য' বা আর্যপুত্র মহামাত্রদের হাতে ন্যস্ত থাকত। এঁরা ছিলেন সাধারণতঃ সম্রাটের বিশ্বাসভাজন লোক। প্রদেশের উপর কেন্দ্রের নিয়ন্ত্রণ রাখার জন্য রাজার মনোনীত কয়েকজন মহামাত্র নিযুক্ত করা হত। রাজার বিশ্বস্ত গুপ্তচর বা গূঢ় পুরুষরাও প্রদেশের সকল খবর রাজাকে জানাত। মেগাস্থিনিস এই কর্মচারীদের 'এপিসকপয়' নাম দিয়েছেন।

প্রাদেশিক শাসন

প্রদেশের শাসনের জন্য রাজুকরা জেলার উপর নিযুক্ত হত। জনপদের উপর স্থানিক নামে কর্মচারী নিযুক্ত হত। এছাড়া মহামাত্ররাও জনপদের দায়িত্বে থাকত। কয়েকটি গ্রামের উপর গোপ নামে কর্মচারী ছিল। প্রতি গ্রামে গ্রামিক নিযুক্ত হত। গ্রামিক গ্রাম প্রধান বা গ্রামবৃদ্ধদের সঙ্গে পরামর্শ করে গ্রামের শাসন চালাত। এই সকল কর্মচারী ছাড়া প্রদেষ্ট্রি, যুত, ব্রজভূমিক প্রভৃতি বিভিন্ন কর্মচারীর উল্লেখ অশোকের আমলে দেখা যায়।

প্রাদেশিক কর্মচারী

মৌর্য বিচার ব্যবস্থা সুসংগঠিত ছিল। দণ্ডবিধি কঠোর ছিল। বিচার ব্যবস্থার শীর্ষে ছিলেন রাজা। তিনি সারাদিন রাজসভায় বসে প্রজাদের আবেদনের নিষ্পত্তি করতেন বলে মেগাস্থিনিস বলেছেন। নগরগুলিতে নগর

বিচার ব্যবস্থা

ব্যবহারিক নামে বিচারক বিচার করতেন। অপরাধীদের জরিমানা ও অঙ্গচ্ছেদ করা হত। বিশেষ ক্ষেত্রে মৃত্যুদণ্ড দেওয়া হত।

রাজস্ব ব্যবস্থা

ভূমি-রাজস্ব ছিল রাষ্ট্রের আয়ের প্রধান উৎস। সাধারণতঃ ফসলের ⅙ বা ¼ ভাগ ছিল ভূমি-রাজস্ব। বলি নামে এক প্রকার বাড়তি কর আদায় হত। সমাহর্তা নামে কর্মচারী সরকারী আয়-ব্যয়ের দায়িত্ব বইত। সন্নিধাতা নামে কর্মচারী ছিল রাষ্ট্রের কোষাধ্যক্ষ।

পৌর শাসন

মেগাস্থিনিস পাটলিপুত্রের পৌরশাসনের জন্য ত্রিশ সদস্যের দ্বারা গঠিত এক সমিতির কথা বলেছেন। এই সমিতি ৬টি দপ্তরে ভাগ করা হয়। প্রতি ভাগে ৫ সদস্য নিয়ে ক্ষুদ্র সমিতি গঠিত হয়। শহরের জন্মমৃত্যুর হিসাব ; শ্রম শিল্প ; বৈদেশিক অধিবাসী ; খুচরা-পাইকারী বিক্রয়ের তদারকী ; বিক্রয় শুল্ক প্রভৃতির তদারকী ছিল এই সমিতির হাতে। মেগাস্থিনিস এই সমিতির সদস্যদের এ্যাণ্টিনময় বলেছেন। সামরিক বিভাগের পরিচালনার জন্যও ত্রিশ সদস্যের ছয়টি সমিতি ছিল। হস্তী, অশ্ব, রথ, পদাতিক, নৌ ও সরবরাহ বিভাগের কাজ এই সমিতিগুলি দেখত।

অশোকের শাসন সংস্কার

সম্রাট অশোক মৌর্য শাসনব্যবস্থার কিছু সংস্কার করেন। তিনি রাজুকগণকে বিশেষ ক্ষমতা দিয়ে অন্যায় দণ্ড বা অবিচারের প্রতিকার করার দায়িত্ব দেন। প্রতি তিন বৎসর বা পাঁচ বৎসর অন্তর উচ্চকর্মচারীদের অনুসংযান অর্থাৎ রাজ্য পরিক্রমণ করে প্রজাদের অভাব-অভিযোগের প্রতিকারের নির্দেশ দেন। তিনি দণ্ড-সমতা ও ব্যবহার-সমতা নীতি প্রবর্তন করেন। মৃত্যুদন্ডপ্রাপ্ত অপরাধীকে তিন দিন আবেদন জানাবার জন্য সময় দেওয়া হয়।

**মৌর্য সম্রাট অশোকঃ কলিঙ্গ জয় ( Asoke, the Mauryan Empire : The Couquest of Kalinga ) :** চন্দ্রগুপ্ত মৌর্যের মৃত্যুর পর বিন্দুসার ৩০০—২৭৩ খ্রীঃ পূঃ পর্যন্ত মগধ সাম্রাজ্য শাসন করেন। তিনি নূতন কোন রাজ্য জয় করেন বলে জানা যায় না। ২৭৩ খ্রীঃ পূঃ তাঁর মৃত্যুর পর তাঁর পুত্র অশোক মগধের সিংহাসনে বসেন। অশোকের উপাধি ছিল "দেবনাম প্রিয় প্রিয়দর্শী"।

অশোকের কলিঙ্গ যুদ্ধের কারণ

অশোক সিংহাসনে বসার পর তাঁর পিতামহ চন্দ্রগুপ্ত মৌর্যের রাজ্য-বিস্তার নীতি অনুসরণ করেন। তিনি কলিঙ্গ জয়ের জন্য কলিঙ্গ যুদ্ধে লিপ্ত হন। কলিঙ্গ ছিল বর্তমান উড়িষ্যা ও অন্ধ্রের কিছু অংশ নিয়ে গঠিত। অশোকের কলিঙ্গদেশ আক্রমণের কারণ সম্পর্কে পণ্ডিতেরা বিভিন্ন কারণ দেখান। ডঃ ভাণ্ডারকরের মতে, মৌর্য সাম্রাজ্যের বিরুদ্ধে কলিঙ্গ দক্ষিণ ভারতের চোল ও পাণ্ড্য রাজার সঙ্গে এক শক্তি-জোট গড়ে। এর ফলে অশোক বুঝতে পারেন যে, তাঁর সাম্রাজ্যের অন্তর্ভুক্ত অন্ধ্রদেশ দক্ষিণে চোল ও উত্তরে কলিঙ্গের বেড়াজালে পড়ে গেছে। অশোক কলিঙ্গ জয় করে দক্ষিণ ভারতে প্রবেশের জন্য স্থল ও জলপথ উভয়কেই সুরক্ষিত করতে চান।

অশোক তাঁর ত্রয়োদশ শিলালিপিতে বলেছেন যে, কলিঙ্গ যুদ্ধে প্রায় এক লক্ষ কলিঙ্গবাসী নিহত হয় এবং প্রায় দেড় লক্ষ কলিঙ্গবাসী বন্দী হয় এবং আরও বহু লোক নানাভাবে মারা পড়ে। রোমিলা থাপার নামক গবেষিকার মতে, অশোক এই দেড় লক্ষ যুদ্ধবন্দীদের সাহায্যে জঙ্গল কাটাই করে নূতন জনবসতি গড়েন। কিংবদন্তী আছে যে, পুরীর নিকটে ধৌলগিরি বা ধবলগিরি পাহাড়ের পাদদেশে 'দয়া' নদীর তীরে কলিঙ্গ যুদ্ধ অনুষ্ঠিত হয়েছিল। এই স্থানে অশোকের একটি শিলালিপি পাওয়া যায়।[1]

কলিঙ্গ যুদ্ধের ক্ষয়ক্ষতি

অশোক

কলিঙ্গ যুদ্ধ ছিল মগধের সাম্রাজ্য বিস্তারের "শেষ সঙ্গীত" (Swan song)। এই যুদ্ধের দ্বারা মৌর্য সাম্রাজ্য তার সর্বোচ্চ সীমায় পেঁছায়। বিম্বিসার অঙ্গ রাজ্য জয় দ্বারা তাঁর রাজ্য বিস্তার নীতির যে সূচনা করেন কলিঙ্গ জয়ে তার পরিসমাপ্তি ঘটে। কলিঙ্গ যুদ্ধের প্রাণহানি ও কলিঙ্গবাসীর দুর্দশা প্রত্যক্ষ করে অশোক অনুশোচনার আগুনে দগ্ধ হন। অশোক তাঁর বৈদেশিক সম্পর্কের ক্ষেত্রে যুদ্ধের দ্বারা রাজ্য জয় নীতি পরিত্যাগ করে প্রতিবেশী রাজ্যগুলির প্রতি মিত্রতা ও অহিংসার বার্তা পাঠান। অশোক অতঃপর বৈদেশিক নীতির ক্ষেত্রে রাজ্য জয়ের আদর্শ ত্যাগ করে মৈত্রী ও ধর্মবিজয় নীতি গ্রহণ করেন। তিনি যুদ্ধের দামামা ধ্বনি বা "ভেরীঘোষ"কে ধর্মবিজয়ের দামামা বা "ধর্মঘোষে" পরিণত করেন। কোন কোন ঐতিহাসিক বলেন যে, কলিঙ্গ যুদ্ধের পর অশোক যুদ্ধ নীতি বর্জন করেন এজন্য নয় যে তিনি মনেপ্রাণে যুদ্ধকে ঘৃণা করতেন। আসলে তাঁর আর যুদ্ধের দ্বারা রাজ্য বিস্তারের দরকার ছিল না। তিনি সেনাদল ভেঙে দেন নাই। যদি তিনি প্রকৃত অহিংসাবাদী হতেন তবে সেনাদল ভেঙে দিতেন এবং কলিঙ্গবাসীদের তাদের দেশ ফিরিয়ে দিতেন।[2] কোশাম্বী নামক ঐতিহাসিক বলেছেন যে, কলিঙ্গ যুদ্ধের পর অশোক দেখেন যে উত্তর ও দক্ষিণ ভারতে শান্তি স্থাপিত হয়েছিল। দেশের অভ্যন্তরে শান্তি-শৃংখলা থাকায় যুদ্ধ নীতি ও বিরাট সেনাদল অপ্রয়োজনীয় হয়ে পড়ে। এজন্যই অশোক অহিংসা নীতির আশ্রয় নেন। কলিঙ্গ যুদ্ধ অশোকের ব্যক্তিগত জীবনে দারুণ প্রতিক্রিয়া

কলিঙ্গ বিজয়ের প্রতিক্রিয়া: শান্তিনীতি গ্রহণ

---

১. ধৌলি পাহাড়ের চূড়ায় এখন ভারত-জাপান মৈত্রী সমিতির দ্বারা মন্দির ও বুদ্ধমূর্তি স্থাপিত হয়েছে।

২. Romila Thaper.

সৃষ্টি করে। কলিঙ্গ যুদ্ধের প্রাণহানি তাঁকে অনুতাপে জর্জরিত করে। অশোক বৌদ্ধধর্মের অহিংসা নীতির দ্বারা তাঁর সন্তাপ দূর করেন। এর পর থেকে অশোক, রোমান সম্রাট কনষ্টানটাইনের মত বৌদ্ধধর্মের মূলবাণী প্রচারে আত্মনিয়োগ করেন। অশোক জনসাধারণের প্রতি এক সেবামূলক রাজ-কর্তব্যের আদর্শ গ্রহণ করেন। তিনি প্রজাগণের কাছে নিজেকে 'ঋণী' বলে ঘোষণা করেন।

**অশোকের সাম্রাজ্যের সীমা ( The Extent of Asoke's Empire ) :** অশোকের শিলা ও স্তম্ভলিপিগুলির ভৌগোলিক অবস্থান থেকে

তাঁর সাম্রাজ্যের সীমা সম্পর্কে ধারণা করা যায়। (১) উড়িষ্যার পুরী জেলার

ধৌলিতে এবং অন্ধ্রপ্রদেশের গঞ্জাম জেলার জৌগড় গ্রামে অপর এক শিলালিপি থেকে প্রমাণ হয় যে, কলিঙ্গদেশ অশোকের রাজ্যভুক্ত ছিল। (২) হিমালয়ের তরাই অঞ্চলে বুদ্ধের জন্মস্থান লুম্বিনী গ্রামে এবং তারই কাছে নিগলীভ গ্রামে দুটি অপ্রধান স্তম্ভলিপি প্রমাণ করে যে, উত্তর-পূর্ব ভারতের তরাই অঞ্চল পর্যন্ত অশোকের সাম্রাজ্য বিস্তৃত ছিল। (৩) দেরাদুন জেলার কলসি গ্রামে অশোকের শিলালিপি পাওয়া গেছে। এর দ্বারা হিমালয় পর্বত তাঁর সাম্রাজ্যের উত্তর সীমা ছিল বলে জানা যায়। (৪) গন্ধারের তক্ষশীলায় এবং পূর্ব আফগানিস্থানের জালালাবাদে অশোকের দুটি শিলালিপি সম্প্রতি পাকিস্তান সরকার কর্তৃক আবিষ্কৃত হয়েছে। এর ফলে হিন্দুকুশ পর্বত পর্যন্ত অশোকের রাজ্যসীমা ছিল প্রমাণিত হয়েছে।

অশোকের সাম্রাজ্য শাসন সম্পর্কে শিলালিপির সাক্ষ্য

(৫) পশ্চিম ভারতে গুজরাটের গিরনারে এবং মহারাষ্ট্রের সোপারায় দুটি শিলালিপি পাওয়া গেছে। এর থেকে বোঝা যায় অশোকের সাম্রাজ্য পশ্চিমে আরব সাগর পর্যন্ত বিস্তৃত ছিল। (৬) দক্ষিণে মহীশূরের চিতলদ্রুগ জেলায় এবং অন্ধ্রের এরাগুড়ী জেলায় অশোকের শিলালিপি পাওয়া গেছে। সুতরাং অন্ধ্র ও মহীশূর পর্যন্ত অশোকের সাম্রাজ্যের দক্ষিণ সীমা প্রসারিত ছিল বলে মনে করা হয়। অশোকের দ্বিতীয় ও ত্রয়োদশ শিলালিপিতে তাঁর দক্ষিণের প্রতিবেশী রাজ্যগুলির নাম করা হয়েছে, যথা: (১) চোল, (২) কেরল, (৩) পাণ্ড্য অর্থাৎ মাদুরাই, (৪) সাতিয়পুত্র অর্থাৎ ত্রিবাঙ্কুর প্রভৃতি। এই রাজ্যগুলি বাদ দিলে অশোকের সাম্রাজ্যের দক্ষিণ সীমা পেন্নার নদী স্পর্শ করেছিল বলা যায়। অশোকের সাম্রাজ্যসীমা উত্তর-পশ্চিমে হিন্দুকুশ পর্বতমালা হতে পূর্বে ব্রহ্মপুত্র উপত্যকা এবং উত্তরে হিমালয় হতে দক্ষিণে ১৫° অক্ষাংশ পর্যন্ত বিস্তৃত ছিল।

অশোকের শিলালিপি

**অশোকের ধর্মপ্রচার ও জনসেবামূলক কর্মধারা (The Propagation of Dharma and Asoke's Humanitarian work):** অশোক প্রথম জীবনে শৈবধর্মের অনুরাগী ছিলেন। কলিঙ্গ যুদ্ধের প্রাণহানি তাঁর হৃদয়ে ঘোরতর অনুশোচনা সৃষ্টি করে। শেষ পর্যন্ত বৌদ্ধ ভিক্ষু উপগুপ্তের কাছে তিনি বৌদ্ধধর্মে দীক্ষা নিয়ে, বৌদ্ধধর্মের অহিংসা নীতির মধ্যে তাঁর মানসিক সান্ত্বনা ফিরে পান। অশোক জনসাধারণের মধ্যে তাঁর ধর্মমত প্রচারকে ব্রত হিসাবে গ্রহণ করেন। তিনি বলেন যে "সবে মুনিষে প্রজা মমা" অর্থাৎ সকল মানুষই আমার

বৌদ্ধধর্মের প্রতি অনুরক্তি

সন্তান। কোন কোন ঐতিহাসিক অশোকের এই ধর্মপ্রচারের পশ্চাতে বাস্তববাদী ব্যাখ্যা দিয়েছেন। কোশাম্বীর মতে, অশোক তাঁর এই নূতন ধর্ম্মের দ্বারা সকল সম্প্রদায়ের মিলন ও সংহতি স্থাপনের চেষ্টা করেন।

অশোকের ধর্ম্মের সামাজিক চরিত্র

অশোক তাঁর ধর্ম্মে বিভিন্ন সম্প্রদায়কে পরস্পরের শাস্ত্র পাঠ করে, "বহুশ্রুত" হওয়ার কথা বলেছেন। কোন সম্প্রদায় যেন নিজ ধর্মের শ্রেষ্ঠত্ব ও অপরের ধর্মকে হীন মনে না করে এজন্য তিনি নির্দেশ দিয়েছেন। অশোক জনসাধারণকে কয়েকটি নীতি পালনের অনুজ্ঞা দেন। এই নীতিগুলি ছিল, দয়া, দান, সত্য কথা বলা, পবিত্রতা পালন করা, ভদ্রতা পালন করা প্রভৃতি। এই সঙ্গে তিনি পিতা-মাতা, গুরুজনকে মান্য করা, দাস, ভাড়াটিয়া কর্মচারীর প্রতি সৎ আচরণ এবং অহিংসা নীতি পালনের উপর গুরুত্ব দিয়েছেন। অশোক কতকগুলি পাপ যথা ক্রোধ, নিষ্ঠুরতা, হিংসা, আত্মম্ভরিতা ও ঈর্ষা বর্জন করতে বলেছেন। অহিংসা নীতি পালনের জন্য তিনি প্রাণীহত্যা ও জীবিত প্রাণীর ক্ষতি করা থেকে বিরত থাকার কথা বলেন।

বৌদ্ধধর্মের সঙ্গে অশোকের ধর্মের সম্পর্ক

অশোকের প্রচারিত ধর্মমতে বৌদ্ধ ধর্মের মূল সূত্রগুলি যথা নির্বাণ, অষ্টপথ এবং বুদ্ধের প্রতি আনুগত্যের কথা বলা হয় নাই। এজন্য অনেকে অশোকের ধর্মমতের সঙ্গে বৌদ্ধধর্মের সম্পর্ক বিষয়ে সন্দেহ প্রকাশ করেন। ডঃ রাধাকুমুদ মুখোপাধ্যায়ের মতে, অশোকের শিলালিপিতে যে ধর্মমত দেখা যায় তা ছিল সকল ধর্মের সারকথা। কিন্তু ডঃ ভাণ্ডারকর প্রমাণ করেছেন যে, ভগবান বুদ্ধ গৃহী বা গৃহস্থদের জন্য যে ধর্মের কথা বলেন অশোক সেই ধর্মই প্রচার করেন। বুদ্ধ ভিক্ষু বা সন্ন্যাসীদের জন্য যে ধর্ম তা তিনি বর্জন করেন। বৌদ্ধ ধর্মপদের সঙ্গে অশোকের ধর্মের মিল দেখা যায়।

অশোকের ধর্ম-প্রচার নীতি

ভারতীয় জনসমাজে তাঁর বাণী প্রচারের জন্য অশোক বিশেষ ধর্মযাত্রা আরম্ভ করেন। যুত, প্রাদেশিক, রাজুক ও ধর্ম মহামাত্র প্রভৃতি কর্মচারীদের সাহায্যে তিনি ধর্ম প্রচার ও জনকল্যাণমূলক কাজের সূচনা করেন। তাছাড়া তিনি ধর্মস্তম্ভ ও ধর্মলেখ স্থাপন করে জনসাধারণকে তাঁর ধর্মমত সম্পর্কে অবহিত করেন। ধর্ম মহামাত্র নামে কর্মচারীদের দ্বারা তিনি সকল সম্প্রদায়ের মধ্যে ধর্মের সারবস্তু প্রচার করেন। অশোকের সাম্রাজ্যের বাহিরে চোল, কেরল প্রভৃতি দাক্ষিণী রাজ্য এবং যোন, কম্বোজ প্রভৃতি জনগোষ্ঠীতে এবং ভারতের বাহিরে ব্যাকট্রিয়া, কাইরেণি বা আফ্রিকায়, গ্রীসে ধর্ম প্রচার করা হয়।

অশোকের জনহিতকর কাজগুলি ছিল তাঁর ধর্ম প্রচারের অঙ্গ। তিনি বলেন যে, "জনগণের প্রতি কর্তব্য পালন অপেক্ষা অন্য কোন উচ্চতর কর্তব্য নাই।" পানীয় জল সরবরাহের জন্য পথের ধারে কূপ খনন, পথিককে ছায়া দানের জন্য

পথের ধারে বৃক্ষ রোপণ ও পথিকের বিশ্রামের জন্য পান্থশালা তৈরী ছিল তাঁর অন্যতম কীর্তি। প্রাণী জগতের প্রতিও অশোক তাঁর কর্তব্য ভুলেন নাই। পশুহত্যা নিষিদ্ধ করা ছাড়া, অসুস্থ পশুগুলির জন্য তিনি চিকিৎসালয় স্থাপন করেন। তাঁর রাজ্যাভিষেকের বাৎসরিকীতে তিনি দণ্ডপ্রাপ্ত অপরাধীদের মুক্তি দিতেন। তিনি দণ্ড সমতা ও ব্যবহার সমতা নীতি প্রবর্তন করেন।

অশোকের জনহিতকর কাজগুলি

**অশোকের বৈদেশিক সম্পর্ক এবং ইতিহাসে তাঁর স্থান ( Asoke's contacts with outside World and his place in history ):** সম্রাট অশোকের ধর্মবিজয় নীতির ফলে গ্রীক রাজাদের সঙ্গে ভারতের যোগাযোগ ঘনিষ্ঠ হয়। অশোক তাঁর ত্রয়োদশ শিলালিপিতে বিভিন্ন গ্রীক রাজার নাম করেছেন যাদের রাজ্যে তাঁর ধর্ম প্রচারকরা যান ; যথা—(১) সিরিয়ার রাজা দ্বিতীয় এণ্টিওকাস ; (২) মিশরের রাজা দ্বিতীয় টলেমি ; (৩) ম্যাসিডোনিয়ার রাজা এ্যাণ্টিগোনাস প্রভৃতি। দক্ষিণের চোল, কেরল, পাণ্ড্য প্রভৃতি রাজ্যগুলি তাঁর সঙ্গে বশ্যতামূলক মিত্রতা রেখে চলত। অশোকের পুত্র ( মতান্তরে ভ্রাতা ) মহেন্দ্র ও কন্যা সংঘমিত্রা সিংহলে বৌদ্ধ ধর্ম প্রচারে যাত্রা করেন। প্রাচীন ভারতের অন্যতম শ্রেষ্ঠ সম্রাট ছিলেন অশোক। ডঃ রোমিলা থাপারের মতে, অশোকের আগে মৌর্য সাম্রাজ্য ( Blood and Iron ) বা রক্ত ও লৌহ নীতির উপর দাঁড়িয়েছিল। অশোক এই সাম্রাজ্যকে গভীর সাংস্কৃতিক ও ভাবগত বাঁধনে বাঁধার চেণ্টা করেন। ডঃ রায়চৌধুরীর মতে, "অশোকের মধ্যে ছিল চন্দ্রগুপ্তের উদ্যম ; সমুদ্রগুপ্তের বিবিধমুখী প্রতিভা ও আকবরের ঔদার্য।" অশোকের মানবপ্রেম ও অহিংসা নীতি বিশ্বের বিখ্যাত শাসকদের মধ্যে তাঁকে বিশিষ্ট আসন দিয়েছে। ডঃ এইচ. জি. ওয়েলসের মতে, "অশোক ছিলেন ইতিহাসের অসংখ্য রাজাদের মধ্যে এক উজ্জ্বল নক্ষত্র। ভল্গা থেকে জাপান আজও তাঁর নাম স্মরণ করেন।"

অশোকের কৃতিত্ব

## চতুর্থ পরিচ্ছেদ [ক] : ভারতে বৈদেশিক আক্রমণ :

**পারসীক আক্রমণ ( Persian Invasion ):** খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে ইরাণে আকোমনীয় বংশের রাজত্বকালে ভারতের কিছু অংশ ইরাণীয়দের অধিকারে চলে যায়। পারসীক সম্রাট কাইরাস বা কুরুস আফগানিস্থান ও গন্ধার জয় করেন। কুরুস বা কাইরাসের পর দরায়ুস বা দারয়বৌষ সিন্ধু, পশ্চিম পাঞ্জাব ও গন্ধার পর্যন্ত রাজ্য বিস্তার করেন। এই অঞ্চল তাঁর সাম্রাজ্যের বিংশতিতম প্রদেশে পরিণত হয়। দরায়ুসের পর জারেক্সিস বা ক্ষয়র্শ এই অঞ্চলের উপর অধিকার রক্ষা করেন। প্রায় ৩৬০ খ্রীঃ পূঃ পর্যন্ত উত্তর-পশ্চিম ভারতে পারসীক অধিকার বিদ্যমান ছিল। পারসীক আক্রমণের ফলে ভারতের সঙ্গে পারস্যের মাধ্যমে গ্রীস দেশের পরিচয় হয়। পারস্যের প্রভাবে ভারতে ব্যাপক লোহার ব্যবহার আরম্ভ হয় এবং আরামীক লিপির প্রচলন হয়। পারসীক মুদ্রার অনুকরণে

পারসীক আক্রমণ

ভারতীয় মুদ্রা তৈরী হয়। মৌর্য শিল্পকলা, বিশেষতঃ অশোকের স্তম্ভ ও সিংহ মূর্তিগুলির উপর অনেকে পারসীক শিল্পের প্রভাব আছে বলে মনে করেন।

**আলেকজাণ্ডারের ভারত আক্রমণ ও তার ফলাফল (The Invasion of India by Alexander the Great and its results):** ইওরোপের পূর্বভাগে গ্রীস দেশ অবস্থিত। গ্রীসের উত্তর অঞ্চলে ম্যাসিডোনিয়ার রাজা ফিলিপের পুত্র ছিলেন দিগ্বিজয়ী বীর আলেকজাণ্ডার। তিনি বাল্যকাল হতে যুদ্ধ বিদ্যায় পারদর্শিতা দেখান এবং তাঁর উচ্চাকাঙ্ক্ষাও বয়স বাড়ার সঙ্গে সঙ্গে বাড়তে থাকে। আলেকজাণ্ডার সঙ্কল্প করেন যে, তিনি প্রাচ্যদেশ জয় করে এক পৃথিবীজোড়া সাম্রাজ্য স্থাপন করবেন এবং প্রাচ্যদেশে গ্রীক সভ্যতার বিস্তার করবেন। পারস্য জয়ের পর ভারতের সম্পদের লোভ আলেকজাণ্ডারের উচ্চাকাঙ্ক্ষাকে প্রভাবিত করে।

আলেকজাণ্ডার

৩২৭ খ্রীঃ পূঃ-তে আলেকজাণ্ডার ৩০ হাজার সৈন্যসহ হিন্দুকুশ পর্বত পার হয়ে ভারতের মাটিতে পা রাখেন। এই সময় উত্তর-পশ্চিম ভারতে প্রায় ২৮টি প্রজাতান্ত্রিক ও রাজতান্ত্রিক রাজ্য ছিল। এই রাজ্যগুলি পরস্পরের মধ্যে কলহে লিপ্ত ছিল। ফলে এই রাজ্যগুলি সম্মিলিতভাবে আলেকজাণ্ডারকে বাধা দিতে পারে নাই। কাবুল নদীর তীরে এসে আলেকজাণ্ডার তাঁর সেনাদলকে দু-ভাগ করেন। এক দল কাবুল নদীর দক্ষিণ তীর ধরে এগিয়ে যায়। এই সেনাদল পথে পুষ্কলাবতীর রাজা অসটেস বা অষ্টকের কাছে প্রবল বাধা পায়। রাজা অষ্টক যুদ্ধে নিহত হন এবং গ্রীক বাহিনী পুষ্কলাবতী জয় করে সিন্ধু নদের তীরে অপর বাহিনীর জন্য অপেক্ষা করতে থাকে।

উত্তর-পশ্চিম অঞ্চল : পুষ্কলাবতী ও তক্ষশিলা জয়

গ্রীক বাহিনীর অপর দল আলেকজাণ্ডারের নেতৃত্বে কাবুল নদের উত্তর তীর ধরে আগাতে থাকে। এই অঞ্চলের প্রজাতান্ত্রিক রাজ্যগুলি আলেকজাণ্ডারকে প্রবল বাধা দেয়। অস্মক জাতির রাজা তাঁর রাজধানী মাসাগা বা মশকাবতী থেকে চারদিন প্রবল বিক্রমে যুদ্ধ করে নিহত হন। এই যুদ্ধ জনযুদ্ধে পরিণত হয়। নারীরাও শত্রুর বিরুদ্ধে অস্ত্র ধরেন। কিন্তু গ্রীক সেনার ২১ ফুট লম্বা বর্শার মুখে সব বাধা নিষ্ফল হয়। এর পর একে একে অন্য রাজ্যগুলিকে জয় করে, আলেকজাণ্ডার সিন্ধু নদের তীরে তাঁর অগ্রবর্তী বাহিনীর সঙ্গে মিলিত হন। তিনি সিন্ধু নদ

পার হয়ে তক্ষশিলায় এলে রাজা অম্ভি এক দরবারে তাঁর প্রতি বশ্যতা জানান। কাশ্মীর অঞ্চলের অভিসার দেশের রাজাও বশ্যতা জানান।

ঝিলাম ও চেনাবের মধ্যবর্তী অঞ্চলের বিখ্যাত কুরু বংশীয় রাজা পুরু আলেকজাণ্ডারের কাছে বশ্যতা স্বীকারের আহ্বান অগ্রাহ্য করে তাঁকে যুদ্ধক্ষেত্রে সাক্ষাতের আহ্বান জানান। পুরু ত্রিশ হাজার পদাতিক, চার হাজার অশ্বারোহী, বহু রথ ও হাতী সহ ঝিলামের তীরে আলেকজাণ্ডারের গতিরোধ করেন। পুরু তাঁর সেনাদলসহ এগিয়ে "কাড়ি" (Karri) নামক প্রান্তরে আলেকজাণ্ডারের সম্মুখীন হন। পুরু যুদ্ধে দারুণ বীরত্ব দেখান এবং শরীরের নয় স্থানে আঘাতপ্রাপ্ত হয়ে বন্দী হন। এই যুদ্ধের নাম ছিল হিদাসপিস বা ঝিলামের যুদ্ধ। বন্দী পুরুকে আলেকজাণ্ডার তাঁর রাজ্য ফিরিয়ে দিয়ে তাঁকে বশ্যতামূলক মিত্র রাজায় পরিণত করেন এবং পার্শ্ববর্তী কিছু অঞ্চলও তাঁর রাজ্যের সঙ্গে যোগ করেন। পুরু আলেকজাণ্ডারকে পরবর্তী অভিযানে সাহায্য করেন।

ঝিলাম বা হিদাসপিসের যুদ্ধ

আলেকজাণ্ডার ঝিলাম হতে বিপাশা পর্যন্ত এগিয়ে যান। এই অঞ্চলের রাজা পুরুর ভ্রাতুষ্পুত্র কনিষ্ঠ পুরু তাঁর বশ্যতা স্বীকার করেন। গ্লৌগানিকাই, কাথাই বা কঠ প্রভৃতি উপজাতি প্রজাতন্ত্রগুলি আলেকজাণ্ডারের বিরুদ্ধে প্রবল বাধার পর বশ্যতা স্বীকার করে। এর পর আলেকজাণ্ডার বিপাশা তীরে উপনীত হন। কিন্তু তাঁর সেনাদল বিপাশা পার হয়ে ভারতের সমতল অঞ্চল বা গঙ্গা-যমুনা উপত্যকায় ঢুকতে অস্বীকার করে। আলেকজাণ্ডারের সেনাদলের এই অনিচ্ছার কারণ সম্পর্কে জানা যে, দীর্ঘকাল প্রবাসে থাকার ফলে গ্রীক সেনারা গৃহকাতর হয়ে স্বদেশে ফেরার জন্য ব্যাকুল হয়। অনেকের মতে, বিপাশা নদী ছিল পারস্যের সাম্রাজ্যের শেষ সীমা। গ্রীক সেনাদল এর পর আর আগাতে চায় নাই। প্লুটার্কের মতে, মগধের নন্দ রাজাদের বিরাট সামরিক শক্তির কথা গ্রীক সেনারা শুনে মনোবল হারায়। এজন্য আলেকজাণ্ডার স্বদেশের অভিমুখে ফিরতে বাধ্য হন।

আলেকজাণ্ডারের প্রত্যাবর্তনের কারণ

আলেকজাণ্ডার সিন্ধুদেশের পথে ফিরে আসেন। সিন্ধুনদের তীরের যুদ্ধপ্রিয় ঔপজাতিক প্রজাতন্ত্রগুলিকে যথা শিবি, মালব, ক্ষুদ্রক প্রভৃতি তিনি প্রবল যুদ্ধের পর জয় করেন। সিন্ধুনদের মোহানায় মুষিকানস নামে রাজতান্ত্রিক রাজ্যটিও তিনি জয় করেন। আলেকজাণ্ডার সিন্ধুনদের মোহানা হতে বেলুচিস্থান হয়ে ৩২৪ খ্রীঃ পূঃ ব্যাবিলনে পৌঁছান। এই স্থানে জ্বর রোগে তাঁর মৃত্যু হয়।

সিন্ধু জয়

আলেকজাণ্ডারের আক্রমণের প্রত্যক্ষ ফল ছিল ক্ষণস্থায়ী। তাঁর মৃত্যুর সঙ্গে সঙ্গে তাঁর ভারতীয় সাম্রাজ্য বিনষ্ট হয়। ভারতীয়দের কাছে আলেকজাণ্ডারের অভিযান ছিল একটি আকস্মিক বহিরাক্রমণ মাত্র। আলেকজাণ্ডারের আক্রমণের প্রত্যক্ষ ফল হিসাবে বলা যায় যে, গ্রীক ঐতিহাসিকেরা এই আক্রমণের যে সন তারিখ দেন তার

ফলে ভারতীয় ইতিহাসের কালপঞ্জী রচনায় সুবিধা হয়েছে। ডঃ রায়চৌধুরীর মতে, আলেকজাণ্ডার উত্তর-পশ্চিমের ২৮টি যুদ্ধপ্রিয় রাজ্যকে বাহুবলে পদানত করে তাদের সামরিক শক্তি চূর্ণ করেন। এর ফলে চন্দ্রগুপ্ত মৌর্যের পক্ষে এই রাজ্যগুলি জয় করে ভারতের রাজনৈতিক ঐক্য স্থাপন সহজ হয়। আলেকজাণ্ডারের আক্রমণের ফলে ভারতের সঙ্গে পশ্চিম এশিয়ার স্থলপথে ও জলপথে যোগাযোগের রাস্তা আবিষ্কৃত হয়। আলেকজাণ্ডার উত্তর-পশ্চিমে কতকগুলি গ্রীক নগর স্থাপন করেন। এই নগরগুলি মৌর্য সাম্রাজ্যের অন্তর্ভুক্ত হয়ে গ্রীক ও ভারতীয় সভ্যতার মধ্যে যোগসূত্র রচনা করে। ভারতীয়রা গ্রীকদের কাছ থেকে জ্যোতির্বিদ্যা, মুদ্রারীতি ও শিল্প বিষয়ে শিক্ষা লাভ করে। ভারতীয় ধর্মতত্ত্ব ও দর্শন গ্রীসদেশে আদর পায়। মৌর্য শাসনব্যবস্থা ও স্থাপত্যে কিছু পরিমাণ গ্রীক প্রভাব দেখা যায়।

আলেকজাণ্ডারের আক্রমণের ফল

**ইন্দো-গ্রীক ও শক-পার্থিয় আক্রমণ (Invasion of the Indo-Greeks, Sakas and Phalavas):** হিন্দুকুশ পর্বতের অপর পারে ব্যাকট্রিয়া বা বাহ্লীক দেশ অবস্থিত ছিল। আলেকজাণ্ডারের ভারত অভিযানের সময় এই স্থানে একটি গ্রীক উপনিবেশ স্থাপিত হয়। ব্যাকট্রিয়ার গ্রীকগণকে ইন্দো-গ্রীক বলা হয়। কারণ মৌর্য সাম্রাজ্য দুর্বল হয়ে পড়লে এই গ্রীকরা ভারত আক্রমণ করে এবং ভারতে বসবাস আরম্ভ করে। ইন্দো-গ্রীক রাজাদের মধ্যে ডিমিট্রিয়াস বা দিমিত্র ১৬২ খ্রীঃ পূঃ আফগানিস্থান, পাঞ্জাব ও সিন্ধু জয় করেন। ডিমিট্রিয়াসের পর অপর বিখ্যাত গ্রীক রাজা ছিলেন মিনান্দার বা মিলিন্দ। এই বিখ্যাত রাজা ভিক্ষু নাগসেনের নিকট বৌদ্ধধর্ম গ্রহণ করে ভারতীয় সংস্কৃতির সঙ্গে একাত্ম হন। বৌদ্ধধর্ম সম্পর্কে নাগসেনের সঙ্গে তাঁর আলোচনামূলক গ্রন্থের নাম হল "মিলিন্দ পহ্ন" বা মিলিন্দ প্রশ্ন। শাকল বা শিয়ালকোট ছিল তাঁর রাজধানী। তক্ষশীলার গ্রীকরাজা এ্যাণ্টিয়াল কিডাস শুঙ্গ রাজা কাশীপুত্রের কাছে বিদিশায় হেলিওডোরাস নামে এক গ্রীক দূত পাঠান। হেলিওডোরাস বৈষ্ণবধর্ম গ্রহণ করে বিদিশায় এক গরুড় স্তম্ভ স্থাপন করেন। ইন্দো-গ্রীকদের প্রভাবে গন্ধার শিল্প রীতির উদ্ভব হয়। পহ্লব আক্রমণে ও আভ্যন্তরীণ কলহে ইন্দো-গ্রীক শক্তির পতন ঘটে।

ব্যাক্ট্রিয় বা ইন্দো-গ্রীক আক্রমণ

ইতিমধ্যে ভারতে শক জাতি অনুপ্রবেশ করে। শক জাতি আদিতে মধ্য এশিয়ায় বাস করত। ৪০ বা ৫৮ খ্রীঃ পূঃতে শক জাতি কাবুলের পথে ভারতে ঢুকে পড়ে। এই সকল শক রাজাদের মধ্যে বোনোনেস, মোয়েস বা মক বা ময়, আজেস প্রভৃতির নাম মুদ্রা থেকে জানা যায়। শক জাতি ভারতীয় সংস্কৃতি গ্রহণ করে ভারতীয় জনগোষ্ঠীতে মিশে যায়। পশ্চিম ও দক্ষিণ ভারতে শক বংশীয় ক্ষত্রপ বা রাজারা দীর্ঘকাল রাজত্ব করেন। পহ্লব বা পার্থিয়গণ খ্রীঃ পূঃ প্রথম শতকে ভারতে ঢুকে। পার্থিয় রাজাদের মধ্যে

শক-পার্থিয় আক্রমণ

গণ্ডোফার্ণিসের নাম সর্বাধিক প্রসিদ্ধ। তিনি ইন্দো-গ্রীক শক্তিকে ধ্বংস করেন। কিংবদন্তী আছে যে, খ্রীষ্টীয় সাধু সেন্ট টমাস তাঁর সময় ভারতে আসেন।

**চতুর্থ পরিচ্ছেদ [খ] : মৌর্য ও তার পরবর্তী যুগের সামাজিক অবস্থা ( Social condition in the Mauryan and Post-Mauryan Age ) :** মৌর্য যুগের সমাজে জাতিভেদ প্রথার অস্তিত্ব ছিল। চারটি প্রধান বর্ণ যথা ব্রাহ্মণ, ক্ষত্রিয়, বৈশ্য ও শূদ্র ছাড়া বহু মিশ্র বর্ণ ছিল। ব্রাহ্মণরা সমাজে বিশেষ মর্যাদা ও অধিকার ভোগ করতেন। গ্রীক লেখক মেগাস্থিনিস তাঁর ইন্ডিকা গ্রন্থে ভারতে ৭টি বর্ণের বা শ্রেণীর উল্লেখ করেছেন, যথা, দার্শনিক ; কৃষক ; পশুপালক ও ব্যাধ ; কারিগর ; যোদ্ধা ; পরিদর্শক ; সভাসদ ও মূল্য নিরূপক। মেগাস্থিনিসের মতে, কৃষকরা সর্বদা খাদ্য উৎপাদনের জন্য শ্রম করতেন। এমনকি যুদ্ধের সময় সেনাদল তাঁদের কোন ক্ষতি করত না। কারণ তাঁরা জনসাধারণের খাদ্য যোগাতেন। ক্ষত্রিয়শ্রেণী জমির উপসত্ব ভোগ করতেন। তাঁদের কায়িক পরিশ্রমের দ্বারা জীবিকা নির্বাহ করতে হত না। মেগাস্থিনিসের সাত শ্রেণীর বর্ণনা ভারতীয় চার বর্ণ ধারণার সঙ্গে মেলে না। সম্ভবতঃ, তিনি ভারতীয় বর্ণাশ্রম প্রথা ও চার বর্ণের কথা জানতেন না। তবে বৌদ্ধ-জাতকে তাঁর মতের সমর্থন পাওয়া যায়।

বর্ণভেদ প্রথা : মেগাস্থিনিসের বিবরণ

মেগাস্থিনিসের মতের মূল্য বিচার

মৌর্য যুগে জাতিভেদ প্রথা খুব কঠোর ছিল না। ঐতিহাসিক কোশাম্বী বলেন যে, অর্থনৈতিক ওঠা-নামার ফলে মৌর্য যুগে বৈদিক যুগের জাতিভেদ প্রথার পরিবর্তন ঘটে। ধনী বৈশ্যরা সামাজিক মর্যাদা পেতে থাকেন। তবে সমাজে শূদ্ররা আগের মতই অবহেলিত থাকেন। মৌর্য পরবর্তী যুগে জাতিভেদ প্রথার কঠোরতা বাড়ে। খ্রীঃ পূঃ চতুর্থ শতকে অথবা মৌর্য যুগে ভারতে ক্রীতদাস প্রথার প্রচলন ছিল না বলে মেগাস্থিনিস মন্তব্য করেছেন। মেগাস্থিনিসের এই মন্তব্য বিস্ময়কর। অর্থশাস্ত্র ও অশোকের শিলালিপি এবং বৌদ্ধ সাহিত্যে দাসদের কথা বলা হয়েছে। মনুসংহিতা প্রভৃতি স্মৃতিশাস্ত্রেও দাসপ্রথার উল্লেখ দেখা যায়। অর্থশাস্ত্রে দাসদের প্রতি সৎ ব্যবহারের নির্দেশ দেওয়া আছে। অশোক তাঁর শিলালিপিতে দাস ও ভাড়াটিয়া শ্রমিকের প্রতি সৎ ব্যবহারের কথা বলেছেন। বৌদ্ধধর্ম প্রচারের ফলে দাসপ্রথার বিরুদ্ধে প্রতিবাদ দেখা দেয় এবং দাসদের মুক্তির জন্য জনমত তৈরী হয়।

মৌর্য ও পরবর্তী যুগে সমাজ : দাসপ্রথা

মৌর্য যুগে লোকে সাধারণতঃ নিজ সম্প্রদায়ের মধ্যে বিবাহ করত। পুরুষেরা বহু বিবাহ করত। অশোকের একাধিক স্ত্রী ছিলেন। সমাজে নারীর স্থান খুব উঁচুতে ছিল না। বৌদ্ধ ধর্মের প্রভাবে নারীরা অনেকটা স্বাধীনতা পান। কারণ গৌতম বুদ্ধ নারীদের মর্যাদা ও অধিকার দানের নির্দেশ দেন এবং ভিক্ষুনী সংঘ স্থাপন করেন। গ্রীক লেখকদের মতে, সতীদাহ প্রথা সে যুগে ছিল। অভিজাত-কুলের নারীরা বিদ্যা শিক্ষা করতেন। কিন্তু ব্রাহ্মণ্য স্মৃতিশাস্ত্রগুলিতে নারীদের

উপর বাধা-নিষেধ চাপান হয়। রোমিলা থাপারের মতে, এই সকল বাধা-নিষেধ থাকলেও সমাজে নৈতিক শিথিলতা ছিল। বিধবা ও অসহায় নারীদের বহু কষ্ট ভোগ করতে হত।

**চতুর্থ পরিচ্ছেদ [গ]: মৌর্য যুগ ও তার পরের অর্থনৈতিক অবস্থা (Economic condition of the Mauryan and Post-Mauryan Age):** মৌর্য সাম্রাজ্য প্রতিষ্ঠার সময় এবং তার পরে কৃষি ছিল এই সাম্রাজ্যে প্রধান অর্থনৈতিক ভিত্তি। মেগাস্থিনিস বলেছেন যে, "ভারতের সকল ভূমির মালিকানা হল রাজার। কোন ব্যক্তি আইনতঃ জমির মালিক হতে পারত না।" ডঃ ইউ. এন. ঘোষাল নামে গবেষক অভিমত দিয়েছেন যে, মেগাস্থিনিস রাজার খাস জমি (Crown land) সম্পর্কে উপরের উল্লিখিত মন্তব্য করেছেন। রাজার খাস জমির বাইরে কৃষকের মালিকানায় নিজস্ব জমি ছিল। এই জমি কৃষক বংশানুক্রমিকভাবে চাষবাস করত। কৃষকের জমির বাইরে ছিল রাজার খাস জমি। রাজা খাস জমি থেকে ফসলের $\frac{১}{২}$ অংশ কর নিতেন এবং কৃষকের নিজস্ব জমি থেকে ফসলের $\frac{১}{৬}$ বা $\frac{১}{৪}$ ভাগ কর নিতেন। ভূমি রাজস্বের নাম ছিল "ভাগ"। এছাড়া বিশেষ প্রয়োজনে বাড়তি ভূমি-কর নেওয়া হত। এই করের নাম ছিল "বলি"। মৌর্য যুগে গঙ্গা-যমুনা উপত্যকার অধিকাংশ জমি ছিল দো-ফসলা। মেগাস্থিনিস জমির উর্বরতা দেখে বিস্ময় প্রকাশ করেছেন। এই যুগে লোহার ফলাযুক্ত লাঙ্গলের দ্বারা ব্যাপক চাষ-আবাদ হত। মৌর্য সম্রাটরা জমিতে জলসেচ ব্যবস্থার দিকেও বিশেষ নজর দেন। চন্দ্রগুপ্ত মৌর্য সৌরাষ্ট্রে সুদর্শন হ্রদ নামে এক বিশাল জলাধার তৈরী করেন। পাটলিপুত্রের কাছে বহু সেচখাল মেগাস্থিনিস দেখেন। মৌর্য যুগে মগধ ও তার পার্শ্ববর্তী অঞ্চলে প্রচুর ধান উৎপন্ন হত। পশ্চিম ভারতের শুষ্ক অঞ্চলে গম, যব, সীম ও কড়াই উৎপন্ন হত। এছাড়া নানা রকম ফল, ডাল, সরিষা, তরি-তরকারী, আম প্রভৃতির প্রচুর উৎপাদন হত। মৌর্য যুগে কৃষকের অবস্থা মোটামুটি খারাপ ছিল না।

কৃষি: ভূমির মালিকানা ও ভূমিরাজস্ব ব্যবস্থা

খ্রীঃ পূঃ চতুর্থ ও তৃতীয় শতকে মৌর্য সাম্রাজ্যে আইন-শৃংখলার উন্নতি ও রাস্তা-ঘাট তৈরীর ফলে বাণিজ্যের বিশেষ উন্নতি ঘটে। তখন রাজধানী পাটলিপুত্রে বহু বিদেশী ব্যবসায়ী বসবাস করত এবং তাদের দেখাশোনার জন্য সরকারের একটি দপ্তর ছিল। বাণিজ্য, ওজন ও দামের তদারকীর জন্যও সরকারের দপ্তর ছিল। এই যুগে শ্রেষ্ঠী বা শেঠীরা ছিল বাণিজ্যে অগ্রণী। বণিকরা সঙ্ঘ গঠন করে তাদের স্বার্থ রক্ষা করত। এই সঙ্ঘকে বলা হত নিগম (Guild)। মৌর্য যুগে স্থল ও জলপথ উভয় পথেই বাণিজ্য চলত। মৌর্য সম্রাটদের আমলে পাটলিপুত্র হতে এক প্রধান সড়ক তক্ষশীলা পর্যন্ত বিস্তৃত ছিল। গঙ্গানদী ছিল প্রধান বাণিজ্য পথ। পাটলিপুত্র হতে বারাণসী পর্যন্ত নৌকাযোগে মাল চলাচল করত। মৌর্য যুগে সামুদ্রিক বাণিজ্য বিশেষভাবে চলত। ভারতের

বাণিজ্য

পশ্চিম উপকূলের বন্দর ভৃগুকচ্ছ বা ভারুচ ও সোপারা হতে সামুদ্রিক বাণিজ্য চলত। ভারতের মশলা, পাথরের ও হাতির দাঁতের জিনিষ, চন্দন কাঠ প্রভৃতি রপ্তানী হত। পূর্ব উপকূলে বাংলার তাম্রলিপ্ত বন্দর হতে দক্ষিণ-পূর্ব এশিয়া, সিংহল ও দক্ষিণ ভারতে নানাবিধ দ্রব্য রপ্তানী হত। উত্তর-পশ্চিমে তক্ষশিলা হতে মধ্য এশিয়ার ব্যাকট্রিয়া হয়ে বাণিজ্য চলত। দক্ষিণ ভারতে তখন প্রচুর সোনা ও লোহা থাকায় গ্রীক বণিকরা দক্ষিণ ভারতের কার্লে অঞ্চলে বাণিজ্য কেন্দ্র স্থাপন করে। দেশীয় ও বিদেশীয় বণিকদের সরকারের কাছ থেকে অনুমতি পত্র নিতে হত এবং বাণিজ্য শুল্ক দিতে হত। বাণিজ্যের মূলধন সরবরাহের জন্য সুদে টাকা খাটান হত।

মৌর্য যুগে শিল্পেরও উন্নতি হয়। এক-একটি অঞ্চলে এক-একটি শিল্প বিশেষভাবে গড়ে উঠেছিল। বস্ত্রশিল্পের জন্য বারাণসী, মথুরা, উজ্জয়িনী; পশম শিল্পের জন্য গন্ধার; লোহার খনির জন্য মগধ, রাজপুতানা, দক্ষিণ ভারত প্রসিদ্ধ ছিল। কাঠ ও পোড়ামাটির জিনিস প্রচুর তৈরী হত। সোনা, রূপা ও হাতির দাঁতের উপর সূক্ষ্ম কাজ করা হত। ধনী লোকেদের জন্য মসলিন তৈরী হত। বাংলার 'দুকুল' বা রেশমের কাপড় বিখ্যাত ছিল। রাষ্ট্রই ছিল শিল্পের প্রধান উদ্যোক্তা। সরকারের এজন্য পৃথক দপ্তর ছিল। মৌর্য পরবর্তী যুগে বয়ন শিল্পে আরও উন্নতি ঘটে। মৌর্য ও তার পরবর্তী যুগে শিল্পী ও কারিগররা নিগম বা সংঘ স্থাপন করত। ধনী ও বণিকদের অত্যাচারের হাত থেকে আত্মরক্ষার জন্য এই সকল সংঘ স্থাপিত হয়।

শিল্প ও নিগম

**ভারতীয় জনসমাজে বৈদেশিক জাতির মিশ্রণ (Foreign elements in Indian population):** কবিগুরু রবীন্দ্রনাথ ভারত ইতিহাসের সমন্বয়বাদকে উপলব্ধি করে তাঁর কবিতায় বলেছেন—"ভারত হল মহামানবের মিলনতীর্থ।" শক, হূণ, পাঠান, মোগল একই ভারতীয় ধারায় মিলিত হয়ে ভারতীয় জাতি তৈরী করেছে। পরকে আপন করার, বিদেশী জনগোষ্ঠীকে আত্মস্থ করার অসাধারণ দৃষ্টান্ত প্রাচীন যুগের ভারত ইতিহাসে দেখা যায়। মৌর্য পূর্ববর্তী ও মৌর্য পরবর্তী ভারতে বহু বৈদেশিক জাতির অভিপ্রয়াণ ঘটে। এই বৈদেশিক জনগোষ্ঠী ধীরে ধীরে ভারতীয় জনগোষ্ঠীতে মিশে যায়। প্রধানতঃ তিনটি অঞ্চল থেকে ভারতে বৈদেশিক জাতিগুলির অনুপ্রবেশ ঘটেঃ পশ্চিম এশিয়া থেকে ইরানীয় বা পারসীক, পার্থিয়, বাহ্লীক প্রভৃতি। খ্রীঃ পূঃ ষষ্ঠ শতক থেকে ভারতে পারসীক প্রভাব বিস্তৃত হয়। সৌরাষ্ট্র অঞ্চলে বহু সূর্য উপাসক পারসীক বাস করত বলে মনে করা হয়। অশোকের শিলালিপিতে পারসীক, আরমীয় ও খরোষ্ঠী লিপির ব্যবহার দেখা যায়। মৌর্য শাসনব্যবস্থা ও মৌর্য স্থাপত্যে পারসীক প্রভাব দেখা যায়। বাহ্লীক জাতি প্রথমে পাঞ্জাবে বসবাস করত, পরে বাহ্লীকরা সিন্ধু এলাকায় সরে যায়।

পশ্চিম এশিয়া হতে আগত জাতিগুলি

মৌর্য সাম্রাজ্যের পতনের পর মধ্য এশিয়া থেকে ব্যাকট্রিয় বা ইন্দো-গ্রীক, শক, কুষাণ প্রভৃতি জাতি ভারতে অভিপ্রয়াণ করে। ব্যাকট্রিয় গ্রীকদের ভারতীয় নাম ছিল যবন বা ইন্দো-গ্রীক। তক্ষশিলা, সাকল প্রভৃতি স্থানে ইন্দো-গ্রীকদের ঘনবসতিপূর্ণ উপনিবেশ ছিল। ইন্দো-গ্রীকদের সংস্কৃতি বিশেষতঃ গন্ধার শিল্প রীতি, মুদ্রা রীতি ভারতীয় শিল্পকে প্রভাবিত করে। ইন্দো-গ্রীকরা ক্রমে ভারতীয় ধর্ম গ্রহণ করে জনসমষ্টিতে মিশে যায়। শক জাতি ছিল মধ্য এশিয়ার উত্তর কুরু অঞ্চল থেকে আগত। শক জাতি মথুরা, নিম্ন সিন্ধু অঞ্চল এবং পশ্চিম ভারতে বসতি স্থাপন করে। শক জাতি ক্রমে ভারতীয় জনগোষ্ঠীতে মিশে যায়। স্মিথের মতে, রাজপুত জাতির মধ্যে শক জাতির রক্তের মিশ্রণ বেশী ঘটেছিল। মধ্য এশিয়া থেকে আগত জাতিগুলির মধ্যে কুষাণরা ছিল বিশেষ শক্তিশালী। তক্ষশীলা, কাশ্মীর, মথুরা প্রভৃতি অঞ্চলে কুষাণরা বসবাস করে। ক্রমে তারা ভারতীয় ধর্ম ও সভ্যতা গ্রহণ করে ভারতীয় জনগোষ্ঠীতে মিশে যায়। মধ্য এশিয়া থেকে হূণ ও সম্ভবতঃ গুর্জর জাতিও ভারতে অভিপ্রয়াণ করে। রাজপুতদের রক্তে হূণ জাতির রক্ত বিশেষভাবে বিদ্যমান বলে মনে করা হয়। পূর্ব এশিয়া থেকে চীনা ও তিব্বতীয়রাও ভারতে অনুপ্রবেশ করে। ভারতীয় সাহিত্যে তিব্বতীয়দের কিরাত বলা হত। উত্তর-পূর্ব ভারতের জনগোষ্ঠীতে এই অনুপ্রবেশকারীরা মিশে যায়।

মধ্য এশিয়া ও পূর্ব এশিয়া হতে আগত জাতিগুলি

এই বৈদেশিক অভিপ্রয়াণের ফলে ভারতীয় সভ্যতা ও সংস্কৃতি নূতন ভাবধারার সমন্বয়ে বৈচিত্র্যমণ্ডিত হয়। পোষাক-পরিচ্ছদে নূতন আগন্তুকদের প্রভাব পড়ে। ভারতীয় খাদ্যে পেঁয়াজ ও রসুন স্থান পায়। গম, জোয়ার ও মশুর ডাল খাওয়ার অভ্যাস বাড়ে।

বৈদেশিক প্রভাব

**বৈদেশিক সম্পর্ক (Contact with outside World):** পারসীক আক্রমণের ফলে পশ্চিম এশিয়ার সঙ্গে ভারতের যোগাযোগ বাড়ে। আলেকজাণ্ডারের আক্রমণ ভারতের দরজা বিশেষভাবে খুলে দেয়। মৌর্য ভারতের সঙ্গে সিরিয়া, মিশর ও গ্রীক দেশের রাজাদের সম্পর্ক ছিল। অশোকের শিলালিপিতে সিরিয়ার এ্যান্টিওকাস, মিশরের টলেমি প্রভৃতি রাজার নাম পাওয়া যায়। চন্দ্রগুপ্তের রাজসভায় সিরিয়ার রাজা সেলুকাসের দূত মেগাস্থিনিস ছিলেন। অশোকের ধর্ম প্রচারকরা সিংহল, সিরিয়া, মিশর ও গ্রীসে যান বলে জানা যায়। মৌর্য সাম্রাজ্যে বাণিজ্য-সূত্রে বহু গ্রীক ও অন্য দেশের বণিকরা আসত। দক্ষিণ ভারতে সোনার ও মশলার লোভে বহু রোমান বণিক এসেছিল। তারা আরিকামেড়ু প্রভৃতি স্থানে উপনিবেশ স্থাপন করে। মধ্য এশিয়ার কাশগড়, খোটান প্রভৃতি অঞ্চলে বৌদ্ধ বিহার ও ভারতীয় বণিকদের বসতি ছিল।

**মৌর্য শিল্পকলা (Mauryan Art):** মৌর্য যুগে ভারতীয় শিল্প ও স্থাপত্য রীতির ক্ষেত্রে অস্থায়ী উপকরণ ইঁট, মাটি প্রভৃতি বাদ দিয়ে সর্বপ্রথম পাথরের ব্যবহার আরম্ভ হয়। অনেকে মনে করেন যে, আলেকজাণ্ডারের

আক্রমণে পারস্যের বহু শিল্পী ভারতে চলে আসে। তাদের প্রভাবে মৌর্য শিল্পের উন্নতি হয়। চন্দ্রগুপ্ত মৌর্যের পাটলিপুত্রের প্রাসাদের স্তম্ভগুলিতে সোনা ও রুপার কাজ ছিল। এই স্তম্ভগুলির গঠনরীতি পারসীক স্থাপত্যের কথা মনে করিয়ে দেয়। সারনাথের প্রস্তর বেষ্টনী, বুদ্ধগয়ার স্থাপত্য, অশোকের স্তম্ভগুলি, অশোকের শিলালিপি, গুহা, চৈত্যগুলি মৌর্য যুগের স্থাপত্য ও ভাস্কর্যের পরিচয় দেয়। অশোকের স্তূপ ও চৈত্যগুলির মধ্যে এখন বারবার গুহা-চৈত্য অক্ষত আছে। অশোক ও তাঁর পৌত্র দশরথ পাহাড় কেটে বিহার বা চৈত্য তৈরী করেন। অশোকের স্তম্ভগুলিই তাঁর শিল্প-ভাবনার প্রধান প্রতীক। পাথরের খণ্ডকে কেটে ৩০—৪০ ফুট লম্বা স্তম্ভ তৈরী করা হত। এই স্তম্ভগুলিকে মসৃণভাবে পালিশ করা হত। স্তম্ভগুলিতে নানারূপ ভাস্কর্য উৎকীর্ণ করা হত। সারনাথের স্তম্ভ চূড়ার সিংহমূর্তি বিশেষ বিখ্যাত। অনেকে মনে করেন যে, মৌর্য স্থাপত্য ও ভাস্কর্যে গ্রীক ও পারসীক প্রভাব ছিল। সারনাথের সিংহমূর্তিতে গ্রীক শিল্পের প্রভাব দেখা যায় বলে মনে করা হয়। কিন্তু ডঃ সরসীকুমার সরস্বতী বলেন যে, মৌর্য শিল্প ও ভাস্কর্যে গ্রীক ও পারসীক প্রভাব নিয়ে বাড়াবাড়ি করা ঠিক নয়।

অশোকের স্তম্ভ

**পঞ্চম পরিচ্ছেদ : কুষাণ সাম্রাজ্য : কণিষ্ক ( The Kushana Empire : Kanishka ) :** শক-পহ্লবগণের পর ভারতে কুষাণ সাম্রাজ্য প্রতিষ্ঠিত হয়। কুষাণ জাতি ছিল ইউ-চি জাতির শাখা। খ্রীঃ পূঃ দ্বিতীয় শতকে ইউ-চি জাতি চীনের সীমান্ত থেকে পশ্চিম দিকে যাত্রা করে এবং শেষ পর্যন্ত ব্যাকট্রিয়ায় চলে আসে। ইউ-চি জাতির কুষাণ গোষ্ঠীর নেতা কুজলা কদফিসেস, ইউ-চি জাতির ৫টি শাখাকে তাঁর অধীনে ঐক্যবদ্ধ করেন। এর পর থেকে এই জাতি কুষাণ নামে পরিচিত হয়। কুজলা কদফিসেস কাবুল, কিপিন অর্থাৎ কাশ্মীর বা কাফ্রীস্থান ও গন্ধার জয় করে তাঁর নিজ রাজ্য ব্যাকট্রিয়ার সঙ্গে যুক্ত করেন। তিনি ছিলেন শৈব। কুজলার পর তাঁর পুত্র বিম কদফিসেস কুষাণ জাতির রাজা হন। তিনি ভারতের ভিতর তাঁর রাজ্যসীমা বাড়িয়ে গন্ধার হতে পাঞ্জাব পর্যন্ত অধিকার করেন। সম্ভবতঃ উত্তর প্রদেশের মথুরা ও নিম্ন সিন্ধু অঞ্চলও তাঁর রাজ্যভুক্ত ছিল। বিম কদফিসেসের রাজত্বকালে চীন ও পশ্চিম এশিয়ার সঙ্গে ভারতের বাণিজ্য সম্পর্ক বাড়ে। বিম কদফিসেসের আমলে ভারতের তক্ষশিলা থেকে হিন্দুকুশ, ব্যাকট্রিয়ার পথে ভারতীয় মশলা, মুক্তা, চন্দন প্রভৃতি রপ্তানী হত। রোম থেকে প্রচুর সোনা ভারতীয় মালের বাবদ ভারতে চলে আসত। বিম কদফিসেসের মুদ্রায় "মহীশ্বর" ( শিবের ভক্ত ) কথাটি পাওয়া যায়। তাঁকে শৈব বলে মনে করা হয়। অনেকের মতে, তিনি বৌদ্ধ ধর্মের অনুরাগী ছিলেন। তাঁর মুদ্রায় রোমান প্রভাব দেখা যায়।

ভারতে কুষাণ রাজাদের মধ্যে শ্রেষ্ঠ ছিলেন প্রথম কণিষ্ক। কণিষ্কের সন তারিখ সম্পর্কে পন্ডিতদের মধ্যে বিতর্ক আছে। কানিংহাম প্রভৃতি ঐতিহাসিকের মতে, কণিষ্ক ৭৮ খ্রীঃ একটি সম্বৎ চাল্ করেন। তিনি প্রথম খ্রীঃ রাজত্ব করতেন। মার্শাল প্রভৃতি পন্ডিতের মতে, তিনি দ্বিতীয় খ্রীঃ (১২৫—১২৮ খ্রীঃ) সিংহাসনে বসেন। বেশীর ভাগ পন্ডিত মনে করেন যে. কণিষ্ক ৭৮ খ্রীঃ সিংহাসনে বসেন এবং ৭৮ খ্রীঃ তিনি যে সম্বৎ প্রচলন করেন তা পরে শকাব্দ নামে পরিচিত হয়। কণিষ্ক ছিলেন যুদ্ধবিশারদ ব্যক্তি। বিম কদফিসেসের সাম্রাজ্যসীমাকে তিনি আরও অনেক দূর প্রসারিত করেন। পূর্ব ভারতে মথুরা ও বারাণসীতে তাঁর লেখ পাওয়া গেছে। পশ্চিম ভারতে গুজরাট ও মালবের শক-ক্ষত্রপরা তাঁর প্রতি বশ্যতা জানান বলে মনে করা হয়। দক্ষিণে সাঁচী তাঁর অধিকারে ছিল। কলহনের রাজতরঙ্গিনীর মতে, কাশ্মীর ছিল কণিষ্কের অধিকারে। সুতরাং ভারতের ভিতর গন্ধার, কাশ্মীর, সিন্ধু, পাঞ্জাব, উত্তর প্রদেশ, মধ্য প্রদেশের কিছু অংশ এবং রাজপুতানা ও গুজরাট ছিল কণিষ্কের সাম্রাজ্যভুক্ত। পুরুষপুর বা পেশোয়ার ছিল তাঁর রাজধানী। ভারতের বাইরে মধ্য এশিয়ায় কণিষ্কের সাম্রাজ্য বিস্তৃত ছিল। আফগানিস্থান, ব্যাকট্রিয়া, কাশগড়, খোটান, ইয়ারখন্দ প্রভৃতি স্থানও তাঁর সাম্রাজ্যভুক্ত ছিল। চীনা তুর্কীস্থান ও মধ্য এশিয়ায় কণিষ্কের অধিকার নিয়ে চীন সম্রাট হো-তির সঙ্গে কণিষ্কের সংঘাত হয় বলে জানা যায়। একটি চীনা সূত্র থেকে জানা যায় যে, কণিষ্ক চীনা সেনাপতি প্যান-চাওয়ের হাতে পরাস্ত হন। এই যুদ্ধে প্রকৃত-পক্ষে কোন্ পক্ষ সঠিক জয়লাভ করে তা জানা যায় না। কণিষ্কের সাম্রাজ্য মধ্য এশিয়ার অক্ষু নদীর উপত্যকা থেকে ভারতের গাঙ্গেয় উপত্যকা পর্যন্ত বিস্তৃত ছিল। মধ্য এশিয়ার খোরাসান থেকে উত্তর প্রদেশের বারাণসী পর্যন্ত তাঁর রাজ্যসীমা ছিল।

কণিষ্কের রাজ্য জয় ও রাজ্যসীমা

কণিষ্কের মূর্তি

কণিষ্ক কেবলমাত্র বিজেতা ছিলেন না। শাক্যমুনির ধর্মের অনুরাগী এবং এই ধর্মের পৃষ্ঠপোষক হিসাবে তিনি ভারত ইতিহাসে অশোকের পরেই স্থান পেতে পারেন। একটি কিংবদন্তী আছে যে, কণিষ্ক মহাপন্ডিত অশ্বঘোষের কাছে বৌদ্ধধর্ম দীক্ষা নেন এবং পেশোয়ারে একটি বহুতল বিহার তৈরী করে মহাযানী ভিক্ষুদের দান করেন। এই বিহারে তিনি খরোষ্ঠী লিপিতে একটি লেখ খোদাই করেন। এই লেখটি এখন পাওয়া গেছে। কণিষ্ক বৌদ্ধসংঘের ১৮টি সম্প্রদায়ের মধ্যে মতৈক্য আনার জন্য কাশ্মীরে অথবা জলন্ধরে চতুর্থ বৌদ্ধ

মহাসঙ্গীতি বা মহাসম্মেলন আহ্বান করেন। এই সম্মেলনে বৌদ্ধপণ্ডিতরা মহাযান বৌদ্ধ ধর্মের মূলনীতিগুলি স্থির করেন। কণিষ্কের পৃষ্ঠপোষকতায় মহাযান ধর্মমত প্রচারের জন্য ভারতের বাইরে মধ্য এশিয়ায় ধর্মপ্রচারক পাঠান হয়। মধ্য এশিয়া থেকে চীন, জাপান ও কোরিয়ায় মহাযান বৌদ্ধধর্ম বিস্তার লাভ করে। কণিষ্ক বৌদ্ধধর্মানুরাগী হলেও পরধর্মসহিষ্ণু ছিলেন। তাঁর মুদ্রায় গ্রীক, হিন্দু ও জরথুষ্ট্রীয় দেবদেবীর মূর্তি এই কথা প্রমাণ করে। কণিষ্ক শিল্প-সংস্কৃতির অনুরাগী ছিলেন। তাঁর আমলে গন্ধার শিল্পের বিশেষ বিকাশ ঘটে। এই যুগের বুদ্ধমূর্তিগুলি গ্রীকদেবতা এপোলোর অনুকরণে অথচ ভারতীয় ধ্যানী বুদ্ধের ভঙ্গীতে তৈরী হয়। মথুরাতেও একটি শিল্পরীতির বিকাশ হয়। কণিষ্কের কবন্ধমূর্তি তার নিদর্শন। কণিষ্ক পেশোয়ার, জলন্ধর ও কাশ্মীরে যে চৈত্যগুলি তৈরী করেন তা তাঁর স্থাপত্য প্রীতির পরিচয় দেয়। তাঁর সভায় অশ্বঘোষ, নাগার্জুন, বসুমিত্র, পার্শ্ব প্রভৃতি পণ্ডিত ছিলেন। বাণিজ্য, সংস্কৃতি ও ধর্মপ্রচার সকল দিক থেকে কুষাণ যুগ ভারতের ইতিহাসে উল্লেখযোগ্য স্থান অধিকার করেছে।

কণিষ্কের বৌদ্ধধর্ম প্রচারের জন্য চেষ্টা

**ষষ্ঠ পরিচ্ছেদ : সাতবাহন সাম্রাজ্য (The Satavahana Empire) :** ভট্টিপ্রলু লিপি থেকে জানা যায় যে, সাতবাহন রাজারা দাক্ষিণাত্যে ধ্বংসপ্রাপ্ত মৌর্য সাম্রাজ্যের উপর স্বাধীন শক্তি হিসাবে রাজ্য প্রতিষ্ঠা করেন। সাতবাহন বংশের আদি পরিচয় সম্পর্কে বিতর্ক আছে। বেশীর ভাগ পণ্ডিতের মতে, সাতবাহনরা ছিল অন্ধ্র জাতীয়। প্রথম দিকে তারা মহারাষ্ট্র অঞ্চলে শক্তি বিস্তার করে এবং পরে তারা দাক্ষিণাত্যে আধিপত্য স্থাপন করে। সাতবাহন রাজবংশের প্রতিষ্ঠাতা ছিলেন শ্রীমুখ। এর পর সাতবাহন বংশের বিখ্যাত রাজা ছিলেন প্রথম সাতকর্ণী। তাঁর রাণী নায়নিকার রচিত নানঘাট লিপি থেকে তাঁর সম্পর্কে জানা যায়। তিনি 'দক্ষিণাপথপতি' উপাধি নেন। প্রথম সাতকর্ণীর নেতৃত্বে দক্ষিণ ভারতে সাতবাহন সাম্রাজ্যের ভিত্তি স্থাপিত হয়। উত্তর ভারতে কুষাণ সাম্রাজ্যের মত, সাতবাহন সাম্রাজ্য মৌর্য ও গুপ্ত যুগের মধ্যবর্তী সময়ে দক্ষিণ ভারতে রাজনৈতিক স্নায়ুকেন্দ্র হিসাবে কাজ করে। প্রথম সাতকর্ণীর রাজধানী ছিল প্রতিষ্ঠান বা পৈঠান। তাঁর সাম্রাজ্য উত্তর-পূর্বে নর্মদা তীর পর্যন্ত বিস্তৃত হয় এবং পূর্বে কলিঙ্গ রাজ্যের সীমা ছুঁয়ে যায়। তিনি ব্রাহ্মণ্য ধর্মের পৃষ্ঠপোষক ছিলেন। প্রথম সাতকর্ণীর পর সাতবাহন সিংহাসনে কুন্তল সাতকর্ণী ও হল প্রভৃতি বসেন। তাঁদের আমলে শক-ক্ষত্রপ নহপানের আক্রমণে সাতবাহন সাম্রাজ্য ক্ষতিগ্রস্ত হয়। সাতবাহন রাজারা মহারাষ্ট্র থেকে পূর্ব দাক্ষিণাত্য অর্থাৎ অন্ধ্র অঞ্চলে সরে যেতে বাধ্য হন।

সাতবাহন বংশের শ্রেষ্ঠ রাজা ছিলেন গৌতমীপুত্র সাতকর্ণী। তিনি ১০৬-১৩০ খ্রীঃ রাজত্ব করেন। তাঁর মাতা দেবী গৌতমী বালাশ্রী তাঁর এই খ্যাতিমান পুত্রের মৃত্যুর পর তাঁর পুত্রের কীর্তি-কাহিনীর বিবরণ নাসিক প্রশস্তি নামে এক

শিলালেখে খোদাই করেন। এই শিলালেখটি বিশেষ গুরুত্বপূর্ণ। সমুদ্রগুপ্তের এলাহাবাদ প্রশস্তির সঙ্গে এই নাসিক প্রশস্তির তুলনা করা যায়। গৌতমীপুত্রের প্রথম প্রধান কীর্তি ছিল ক্ষহরত বংশীয় শক-ক্ষত্রপ নহপানকে পরাস্ত করে সাতবাহনদের আদি রাজ্য মহারাষ্ট্র পুনরুদ্ধার করা। তাছাড়া তিনি মালব, বেরার ও কোঙ্কন অধিকার করেন। গৌতমীপুত্র নর্মদা উপত্যকা, মূলক অর্থাৎ পৈঠানের নিকটস্থ অঞ্চল, ঋষিক বা কৃষ্ণা উপত্যকা জয় করেন। ডঃ ডি. সি. সরকারের মতে, বিন্ধ্য পর্বতের দক্ষিণের সমগ্র অঞ্চলের উপর তিনি তাঁর সার্বভৌম অধিকার স্থাপন করেন। যদিও নাসিক প্রশস্তিতে গৌতমীপুত্রের অধিকৃত স্থানগুলির মধ্যে অন্ধ্র ও কোশলের নাম নেই তবে পণ্ডিতদের মতে এই স্থান অবশ্যই সাতবাহন সাম্রাজ্যের অন্তর্ভুক্ত ছিল। গৌতমীপুত্র তাঁর জয়কে চিহ্নিত করার জন্য নাসিকে বেনাকটক নামে এক নগর স্থাপন করেন।

গৌতমীপুত্র সাতকর্ণী : শক যুদ্ধ

গৌতমীপুত্র যদিও নিজেকে শক-যবনদের ধ্বংসকারী বলতেন, শকদের বিরুদ্ধে তাঁর সফলতা বেশী দিন স্থায়ী হয় নাই। তাঁর রাজত্বের শেষদিকে কর্দমাক শক-ক্ষত্রপ চষ্টন ও তাঁর সহকারী রুদ্রদামন সাতবাহন রাজ্য আক্রমণ করেন। এর ফলে মালব, সৌরাষ্ট্র, উজ্জয়িনী প্রভৃতি স্থান সাতবাহন রাজ গৌতমীপুত্রের হাতছাড়া হয়। গৌতমীপুত্র এই বিপদ হতে রক্ষা পাওয়ার জন্য রুদ্রদামনের কন্যার সঙ্গে নিজ পুত্রের বিবাহ দেন। যদিও সাতবাহন রাজারা নিজেদের ব্রাহ্মণ্য বর্ণাশ্রম প্রথার ধ্বজাধারী বলে প্রচার করতেন, তবুও আত্মরক্ষার জন্য জাতিগর্ব ছেড়ে যবন শক কন্যার পাণিগ্রহণ করেন। এর ফলে জাতিভেদ প্রথা সম্পর্কে কথায় ও কাজে ফারাক দেখা যায়। জুনাগড় লিপিতে রুদ্রদামন বলেছেন যে, তিনি সাতবাহনদের পরাস্ত করলেও, "কুটুম্বিন" বলে তাদের ধ্বংস করেন নাই।

গৌতমীপুত্রের শক যুদ্ধে পরাজয়

গৌতমীপুত্র প্রজাদের মঙ্গলের জন্য নিরন্তর কাজ করতেন। তিনি ক্ষত্রিয়দের দর্প চূর্ণ করেন এবং ব্রাহ্মণ ও নিম্নবর্ণের স্বার্থ রক্ষা করেন। তিনি ব্রাহ্মণ্য ধর্মের অনুরাগী হলেও মহাসাঙ্ঘিক বৌদ্ধদের ভূমি ও বিহার দান করেন। কার্লে ও নাসিক বিহার তার সাক্ষ্য বহন করছে। গৌতমীপুত্রের পর সাতবাহন বংশের শেষ বিখ্যাত রাজা ছিলেন বাশিষ্ঠিপুত্র পুলুমায়ি। সাতবাহন শাসনব্যবস্থায় মহারথী ও মহাভোজ প্রভৃতি সামন্তশ্রেণী প্রাধান্য ভোগ করত। সাতবাহন যুগে সোপারা, কল্যাণ, লিমিরিক বন্দর হতে রোমান সাম্রাজ্যের সঙ্গে বাণিজ্য চলত।

কৃতিত্ব

---

পঞ্চম অধ্যায় [খ]

# গুপ্ত সাম্রাজ্যের ইতিহাস

## ( Histor of the Guptas )

**প্রথম পরিচ্ছেদ : গুপ্ত বংশের উত্থান : প্রথম চন্দ্রগুপ্ত (The Rise of the Guptas : Chandra Gupta I) :** স্যার জন মার্শালের মতে, কুষাণ ও সাতবাহন সাম্রাজ্য ভেঙে গেলে ভারতে এক অন্ধকারাচ্ছন্ন যুগ দেখা দেয়। চতুর্থ খ্রীঃ গুপ্ত বংশের অধীনে এক নূতন সাম্রাজ্য প্রতিষ্ঠিত হলে এই অন্ধকার দূর হয়। ভারত ইতিহাসে নূতন অধ্যায়ের সূচনা হয়। গুপ্ত রাজাদের আদি বাসস্থান ও বংশ পরিচয় সম্পর্কে নানা পণ্ডিতেরা নানা মত প্রকাশ করেন। বেশীর ভাগ পণ্ডিত চীনা পর্যটক ই-সিং-এর এক বিবরণীর উপর নির্ভর করে বলেছেন যে, গুপ্ত বংশ আদিতে বারেন্দ্রী বা মালদহ জেলায় বসবাস করত। ডঃ গয়ালের মতে, উত্তর প্রদেশ ছিল গুপ্ত বংশের আদি বাসস্থান।

গুপ্ত বংশের প্রথম শাসক শ্রীগুপ্ত ও তাঁর উত্তরাধিকারী ঘটোৎকচ গুপ্ত মহারাজা উপাধি গ্রহণ করেন। তাঁরা বিশেষ পরাক্রান্ত রাজা ছিলেন না। গুপ্ত বংশের তৃতীয় রাজা প্রথম চন্দ্রগুপ্তের আমল থেকে প্রকৃত অর্থে গুপ্ত বংশের ক্ষমতা বাড়ে। তিনি মহারাজাধিরাজ উপাধি নেন। তিনি বৈশালীর লিচ্ছবি রাজকন্যা কুমারদেবীকে বিবাহ করেন। অনেকে মনে করেন যে, লিচ্ছবি বিবাহের ফলে গুপ্ত বংশের মর্যাদা ও প্রভাব বাড়ে।

গুপ্ত বংশের উত্থান : প্রথম চন্দ্রগুপ্ত

কারণ লিচ্ছবিরা ছিল খুবই পুরাতন জনগোষ্ঠী। লিচ্ছবি বিবাহ গুপ্ত বংশের সৌভাগ্যের সূচনা করেছিল। এই বিবাহের ফলে সমুদ্রগুপ্তের জন্ম হয় এবং তিনি তাঁর মুদ্রায় নিজেকে "লিচ্ছবি দৌহিত্র" বলে পরিচয় দিয়েছেন। ডঃ আলতেকরের মতে, লিচ্ছবি বিবাহের ফলে প্রথম চন্দ্রগুপ্তের রাজ্যের সঙ্গে লিচ্ছবি রাজ্য যুক্ত হয় এবং বৈশালী গুপ্ত সাম্রাজ্যের অন্তর্ভুক্ত হয়। লিচ্ছবি রাজ্যের ভিতরে অবস্থিত দক্ষিণ বিহারের লোহার খনির উপর গুপ্ত অধিকার প্রতিষ্ঠিত হলে, এই খনির লোহার দ্বারা গুপ্ত রাজারা প্রচুর সংখ্যায় অস্ত্র তৈয়ারী করেন এবং খনির আয়ে সমৃদ্ধি লাভ করেন। প্রথম চন্দ্রগুপ্তের মুদ্রার একপিঠে প্রথম চন্দ্রগুপ্ত ও কুমারদেবীর যুগ্ম মূর্তি এবং অপর পিঠে ধনের অধিষ্ঠাত্রী দেবী লক্ষ্মীর মূর্তি এবং "লিচ্ছবয়ঃ" কথাটি খোদিত আছে। এর থেকে লিচ্ছবি বিবাহের গুরুত্ব প্রমাণিত হয়। প্রথম চন্দ্রগুপ্ত তাঁর পিতার যে রাজ্য উত্তরাধিকার সূত্রে পান তিনি তার সীমা বাড়ান। তিনি সমগ্র বিহার এবং উত্তর প্রদেশের পূর্ব ভাগে নিজ সাম্রাজ্য স্থাপন করেন। তিনি তাঁর মৃত্যুর আগে তাঁর পুত্রদের মধ্যে সমুদ্রগুপ্তকে সিংহাসনের উত্তরাধিকারী নির্বাচন করেন। প্রথম চন্দ্রগুপ্ত ৩২০ খ্রীঃ (মতান্তরে ৩০৫ খ্রীঃ) সিংহাসনে বসেন। ৩২০ খ্রীঃ ২৬শে ফেব্রুয়ারী তিনি গুপ্তাব্দ নামে এক সম্বৎ প্রবর্তন করেন বলে অনেকে মনে

করেন। আবার অনেকে মনে করেন যে, প্রথম চন্দ্রগুপ্তের পৌত্র দ্বিতীয় চন্দ্রগুপ্ত গুপ্তাব্দের প্রবর্তন করেন।

**সমুদ্রগুপ্ত ( Samudra Gupta ) :** প্রথম চন্দ্রগুপ্তের পুত্র সমুদ্রগুপ্তের রাজত্বকালে (৩৪০ খ্রীঃ) গুপ্ত সাম্রাজ্য সর্ব ভারতীয় চরিত্র ধরে। তিনি গাঙ্গেয় উপত্যকার একটি স্থানীয় রাজ্যকে নিজ বাহুবলে উত্তর ও দক্ষিণ ভারতের বৃহৎ অঞ্চলে বিস্তৃত করেন। সমুদ্রগুপ্ত 'পরাক্রমাঙ্ক' উপাধি নেন। তিনি ছিলেন সার্থকনামা। প্রকৃতপক্ষে পরাক্রমের দ্বারা তিনি ভারত-ভূমির বৃহৎ অংশকে ঐক্যবদ্ধ করেন। সমুদ্রগুপ্তের কীর্তি-কাহিনীর বিবরণ তাঁর সভাকবি হরিষেণ একটি প্রশস্তি দ্বারা লিপিবদ্ধ করেন। এই প্রশস্তি এলাহাবাদে অশোকের স্তম্ভের গায়ে খোদাই করা হয়।

সমুদ্রগুপ্তের অভিষেক

কোন কোন ঐতিহাসিকের মতে, সমুদ্রগুপ্ত তাঁর পিতার জ্যেষ্ঠ পুত্র ছিলেন না। সমুদ্রগুপ্তকে গোঁড়া ব্রাহ্মণ শ্রেণী ও রাজসভার একটি গোষ্ঠী সমর্থন করেন নাই। কারণ সমুদ্রগুপ্তের মাতা কুমারদেবী ছিলেন লিচ্ছবি রাজকন্যা। এজন্য গোঁড়া ব্রাহ্মণরা সমুদ্রগুপ্তকে 'ব্রাত্য' বলে মনে করতেন। যাই হোক সমুদ্রগুপ্ত তাঁর বিরুদ্ধে বিদ্রোহ দমন করে আপন অধিকার সুপ্রতিষ্ঠিত করেন।

সমুদ্রগুপ্তের রাজ্যজয়ের লক্ষ্য সম্পর্কে ডঃ রায়চৌধুরী বলেছেন যে, তিনি নিজেকে 'একরাট' হিসাবে প্রতিষ্ঠা করতে চেয়েছিলেন। স্মিথের মতে, সমুদ্রগুপ্তকে "ভারতীয় নেপোলিয়ন" ( Indian Napoleon ) বলা যায়। হরিষেণ প্রশস্তি থেকে

আর্যাবর্ত জয়

প্রধানতঃ সমুদ্রগুপ্তের রাজ্যজয়ের বিবরণ পাওয়া যায়। তিনি উত্তর ভারতে 'দিগ্বিজয়' নীতি গ্রহণ করেন। এই নীতির অর্থ ছিল প্রতিদ্বন্দ্বী রাজাকে পরাস্ত করে তার রাজ্য নিজ সাম্রাজ্যভুক্ত করা। সমুদ্রগুপ্ত একটি মাত্র অভিযান দ্বারা আর্যাবর্ত বা উত্তর ভারতের বৃহদংশ জয় করেন অথবা দুইটি অভিযান দ্বারা এই কাজ সম্পন্ন করেন এ সম্পর্কে মতভেদ আছে। যাই হোক সমুদ্রগুপ্ত আর্যাবর্তের বা উত্তর ভারতের নয়জন রাজাকে "উন্মূলীত" করে তাঁদের রাজ্য নিজ সাম্রাজ্যভুক্ত করেন বলে এলাহাবাদ প্রশস্তিতে বলা হয়েছে। এই নয়জন রাজার মধ্যে (১) রুদ্রদেব ছিলেন, হয় রুদ্রসেন বাকাটক বা কোশাম্বী অঞ্চলের রাজা। (২) মতিল ছিলেন উত্তর প্রদেশের পশ্চিম অংশের রাজা। (৩) নাগসেন সম্ভবতঃ নাগবংশীয় রাজা ছিলেন। তিনি মধ্যপ্রদেশের পদ্মাবতী বা গোয়ালিয়র অঞ্চলে রাজত্ব করতেন

সমুদ্রগুপ্ত ( বীণাবাদনরত )

(৪) অচ্যুৎ ছিলেন অহিচ্ছত্র ( রামনগর ও রায়বেরিলির ) রাজা। (৫) গণপতি নাগ ছিলেন নাগবংশীয় রাজা। মথুরা অঞ্চলে ইঁনি রাজত্ব করতেন। (৬) নাগদত্ত, (৭) নন্দীন ছিলেন নাগবংশীয় রাজা। এঁরা মধ্যপ্রদেশে রাজত্ব করতেন।

(৮) বলবর্মণের সঠিক পরিচয় পাওয়া যায় না। (৯) চন্দ্রবর্মণ ছিলেন বাংলার বাঁকুড়া জেলার পুষ্করণের রাজা। মতান্তরে তিনি ছিলেন এলাহাবাদের নিকট মান্দাসোরের রাজা। এছাড়া সমুদ্রগুপ্ত কোটা রাজ্য ( দিল্লী ও পাঞ্জাব ) জয় করেন।

সমুদ্রগুপ্ত আটবিক রাজ্যগুলি জয় করে নিজ রাজ্যভুক্ত করেন। জব্বলপুর ও গাজিপুরের মধ্যস্থিত অঞ্চলের নাম ছিল আটবিক অঞ্চল। উত্তর ভারতে সমুদ্রগুপ্তের এই জয়ের ফলে পশ্চিম বাংলা থেকে পাঞ্জাব ও মধ্যপ্রদেশ পর্যন্ত সমুদ্রগুপ্তের রাজসীমা প্রসারিত হয়। বাংলার তাম্রলিপ্ত বন্দর তাঁর সাম্রাজ্যের দরজা হিসাবে বহির্বাণিজ্যের জন্য ভারতের সঙ্গে বহির্ভারতের যোগাযোগ রক্ষা করে।

সমুদ্রগুপ্ত দাক্ষিণাত্যে তাঁর বিজয় অভিযান পরিচালনা করেন। হরিষেণ প্রশস্তিতে বলা হয়েছে যে, দক্ষিণে সমুদ্রগুপ্ত ধর্ম-বিজয় বা 'গ্রহণ পরিমোক্ষ' নীতি অনুসরণ করেন। এই নীতি অনুসারে সমুদ্রগুপ্ত সর্বপ্রথম শত্রুকে 'গ্রহণ' অর্থাৎ পরাজিত ও বন্দী করেন; তারপর "মোক্ষ" অর্থাৎ তাকে মুক্তি দেন এবং সর্বশেষে 'অনুগ্রহ' অর্থাৎ পরাজিত শত্রুর বশ্যতা লাভ করে তার রাজ্য ফিরিয়ে দেন। কিন্তু তিনি পরাজিত শত্রুকে তাঁর "শ্রী" অর্থাৎ সার্বভৌম ক্ষমতা ফিরিয়ে দেন নাই। আধুনিক পণ্ডিতেরা বলেন যে, সেই যুগে পাটলিপুত্র থেকে সুদূরে দক্ষিণ ভারতে প্রত্যক্ষ শাসন স্থাপন করা কঠিন ছিল। তাই সমুদ্রগুপ্ত দক্ষিণের ১২ জন রাজার বশ্যতা লাভ এবং নিয়মিত কর পাওয়ার প্রতিশ্রুতি পেয়ে তাদের রাজ্য ফিরিয়ে দেন। তিনি এই রাজ্যগুলিকে প্রত্যক্ষভাবে নিজ সাম্রাজ্যভুক্ত করার নীতি থেকে বিরত থাকেন। দ্বিতীয় একটি মত এই যে, দক্ষিণের অপরিমেয় সম্পদ কর রূপে লাভ করার জন্য সমুদ্রগুপ্ত দক্ষিণ ভারত অভিযান করেন। এই সম্পদ দ্বারা তিনি একটি শক্তিশালী বাহিনী রক্ষা করেন এবং দরবারে আড়ম্বর ও বিলাস-বৈভব বাড়িয়ে দেন। ডঃ রায়চৌধুরী অবশ্য বলেছেন যে, ভারতের রাজনৈতিক ঐক্য স্থাপন ছিল তাঁর দক্ষিণ ভারতে ধর্মবিজয় নীতির লক্ষ্য।

ধর্মবিজয় নীতি

সমুদ্রগুপ্ত দক্ষিণে যে দ্বাদশ রাজাকে পরাস্ত করেন তাঁরা ছিলেন মহেন্দ্র, ব্যাঘ্ররাজ, মন্তরাজ, স্বামিদত্ত, মহেন্দ্রগিরি, দামন, বিষ্ণুগোপ, নীলরাজ, হস্তিবর্মণ, উগ্রসেন, কুবের, ধনঞ্জয়। এই রাজারা উড়িষ্যা, অন্ধ্র ও তামিলনাড়ুর একাংশে রাজত্ব করতেন। দক্ষিণে সমুদ্রগুপ্ত যে রাজ্যগুলি জয় করেন তার অবস্থান বিচার করলে দেখা যায় যে, সমুদ্রগুপ্ত দাক্ষিণাত্যের পূর্ব উপকূল জয় করেন। ডঃ গয়ালের মতে, সমুদ্রগুপ্ত দাক্ষিণাত্যের পূর্বদিক ও মালাবার উপকূলে তাঁর অভিযান পরিচালনা করেন।

দক্ষিণের দ্বাদশ রাজ্য

হরিষেণ প্রশস্তি থেকে জানা যায় যে, সমুদ্রগুপ্তের ক্ষমতায় ভীত হয়ে সীমান্তবর্তী পঞ্চরাজ্য তাঁর বশ্যতা স্বীকার করে তাকে কর দিতে প্রতিশ্রুতি দেয়। এর ফলে এই পঞ্চরাজ্য তাঁর সামন্তরাজ্যে পরিণত হয়। এই রাজ্যগুলি ছিল (১) সমতট (পূর্ব বাংলা); (২) দবক—পূর্ব বাংলার ঢাকা জেলা, (মতান্তরে আসামের নওগাঁ জেলা); (৩) নেপাল; (৪) কামরূপ—আসামের গৌহাটি জেলা বা উত্তর আসাম; (৫) কর্তৃপুর—কুমাওন ও গাড়োয়াল জেলা (মতান্তরে পাঞ্জাবের কর্তারপুর)। এছাড়া সমুদ্রগুপ্তের সাম্রাজ্য সীমায় নয়টি উপজাতি তাঁর সঙ্গে বশ্যতামূলক

সীমান্ত নীতি: করদ ও মিত্র রাজ্য

মিত্রতায় আবদ্ধ হয়। এই উপজাতিগুলি প্রধানতঃ পশ্চিম ও উত্তর-পশ্চিম অঞ্চলে বসবাস করত। এই উপজাতিগুলির মধ্যে কয়েকটির নাম ছিল মালব, যৌধেয়, অর্জুনায়ণ, কাক, আভীর প্রভৃতি। রোমিলা থাপার বলেন যে, ব্রাহ্মণ্য ধর্মের অনুরাগী সমুদ্রগুপ্ত ব্রাহ্মণ্য ধর্মে আস্থাহীন প্রজাতান্ত্রিক উপজাতিগুলিকে আক্রমণ করেন। প্রজাতন্ত্রবাদী উপজাতিগুলি খাঁটি ব্রাহ্মণ্য সভ্যতার অন্তর্ভুক্ত ছিল না। সীমান্তের উপজাতিগুলির সামরিক ক্ষমতা ধ্বংস হলে ভবিষ্যতে হূণ জাতি মধ্য এশিয়া থেকে বিনা বাধায় ভারত আক্রমণের সুযোগ পায়।

প্রতিবেশী নীতি

সমুদ্রগুপ্তের প্রতিবেশী শক্তিগুলি তাঁর সঙ্গে শান্তিপূর্ণ সম্পর্ক স্থাপন করে। সিংহলের রাজা মেঘবর্ণ সমুদ্রগুপ্তের সভায় এক দূত পাঠিয়ে বুদ্ধগয়ায় সিংহলী তীর্থযাত্রীদের জন্য একটি মঠ ও যাত্রীনিবাস স্থাপনের অনুমতি চান। 'সর্বদ্বীপবাসীগণ' অর্থাৎ ভারত মহাসাগরের দ্বীপগুলিও সমুদ্রগুপ্তের প্রতি মিত্রতা জানায়। এছাড়া উত্তর-পশ্চিম সীমান্তে "শকমুরুণ্ড" অর্থাৎ পাঞ্জাবের শক প্রধানগণ ও কিদার কুষাণগণ তাঁর প্রতি মিত্রতা জানায়। সমুদ্রগুপ্ত তাঁর রাজ্য জয় সমাপ্ত করে একটি অশ্বমেধ যজ্ঞের অনুষ্ঠান করেন।

ডঃ মজুমদারের মতে, সমুদ্রগুপ্তের রাজ্যসীমা পশ্চিম পাঞ্জাব, কাশ্মীর, পশ্চিম রাজপুতানা, সিন্ধু ও গুজরাট বাদে সমগ্র উত্তর ভারত ব্যাপী ছিল। দক্ষিণ ভারতে উড়িষ্যার ছত্তিসগড় হয়ে তামিলনাড়ুর চিঙ্গলপেট জেলা পর্যন্ত তাঁর সাম্রাজ্য প্রসারিত ছিল।

**সমুদ্রগুপ্তের কৃতিত্ব (The Achievement of Samudra Gupta)**ঃ সমুদ্রগুপ্ত ছিলেন প্রাচীন ভারতের ইতিহাসে এক অসাধারণ বিজেতা। স্মিথ তাঁকে "ভারতীয় নেপোলিয়ন" (Indian Napoleon) বলে অভিহিত করেছেন। তিনি নিজ পরাক্রমে গঙ্গা তীরবর্তী এক স্থানীয় রাজ্যকে সর্ব-ভারতীয় সাম্রাজ্যে পরিণত করেন। ডঃ রায়চৌধুরী বলেন যে, সমুদ্রগুপ্তের সাম্রাজ্য স্থাপনের পশ্চাতে ভারতীয় ঐক্যের আদর্শ কাজ করেছিল। সমুদ্রগুপ্ত কৌটিল্যের নীতি অনুযায়ী সকল অঞ্চলে সমান কর্তৃত্ব স্থাপন করেন নাই। যেখানে যেমন প্রয়োজন তেমন নীতি নেন। তিনি দক্ষিণে গ্রহণ পরিমোক্ষ বা ধর্মবিজয় নীতি নেন। এইভাবে তিনি গুপ্ত সাম্রাজ্যকে এক দৃঢ় ভিত্তির উপর স্থাপন করেন।

ডঃ রায়চৌধুরী সমুদ্রগুপ্তকে মৌর্য সম্রাট অশোকের সঙ্গে তুলনা করেছেন। কিন্তু অশোকের ধর্ম-বিজয় ও সমুদ্রগুপ্তের ধর্ম-বিজয়ের অর্থ এক ছিল না। অশোক ছিলেন অহিংসার পূজারী এবং মানবতাবাদের উপাসক। সমুদ্রগুপ্ত ছিলেন পরাক্রমে বিশ্বাসী। তিনি 'পরাক্রমাঙ্ক' উপাধি নেন। তিনি অশোকের মত রাজকোষের অর্থ ধর্ম প্রচারের জন্য ব্যয় করেন নাই। ডঃ গয়ালের মতে, দক্ষিণের ধনসম্পদ ও করের লোভে সমুদ্রগুপ্ত দাক্ষিণাত্য বিজয় করেন। এই অর্থ দ্বারা তিনি এক বিরাট সেনাদল গড়েন এবং রাজসভায় বিলাস-বৈভবের স্রোত বইয়ে দেন। হরিষেণ সমুদ্রগুপ্তের চরিত্রের অন্যান্য গুণাবলীরও উল্লেখ করেছেন।

সামরিক কাজে রত থাকলেও সমুদ্রগুপ্তের হৃদয়ের সুকুমার বৃত্তিগুলি নষ্ট হয় নাই। তাঁর সঙ্গীত-প্রিয়তা, তাঁর বীণাবাদনরত মূর্তি খোদাই করা মুদ্রাগুলি হতে জানা যায়। তাঁর স্বর্ণমুদ্রাগুলি শিল্পমণ্ডিত। তিনি কাব্যচর্চা করতেন এবং এজন্য হরিষেণ তাঁকে "কবিরাজ" আখ্যা দিয়েছেন। তিনি বিদ্বান ও জ্ঞানীদের সমাদর করতেন। হরিষেণ, বসুবন্ধু প্রভৃতি পণ্ডিত তাঁর সমাদর পান! যদিও তিনি ব্রাহ্মণ্য ধর্মের অনুরাগী ছিলেন তথাপি অন্য ধর্মের প্রতি তিনি শ্রদ্ধাশীল ছিলেন। আনুমানিক ৩৭৫—৩৭৩ খ্রীঃ তাঁর মৃত্যু হয়।

**রামগুপ্ত (Rama Gupta):** এরণ শিলালিপি থেকে জানা যায় যে, দ্বিতীয় চন্দ্রগুপ্ত তাঁর পিতা সমুদ্রগুপ্তের মৃত্যুর পর পিতার সিংহাসনে বসেন। কিন্তু সম্প্রতি বিশাখদত্তের রচনা দেবীচন্দ্রগুপ্তম নাটক আবিষ্কৃত হওয়ার ফলে জানা যায় যে, সমুদ্রগুপ্তের মৃত্যুর পর তাঁর জ্যৈষ্ঠ পুত্র রামগুপ্ত সিংহাসনে বসেন। তিনি শক রাজার হাতে পরাস্ত হয়ে এক অপমানজনক শর্তে সন্ধি করলে তাঁর কনিষ্ঠ ভ্রাতা চন্দ্রগুপ্ত ক্রুদ্ধ হয়ে শক রাজাকে হত্যা করেন। পরে তিনি ভ্রাতা রামগুপ্তকে নিহত করে পিতার সিংহাসন অধিকার করেন। রামগুপ্তের নামযুক্ত লিপি বিদিশায় পাওয়া গেছে। কোন কোন ঐতিহাসিক রামগুপ্তের কাহিনীকে ভিত্তিহীন মনে করেন।

**দ্বিতীয় চন্দ্রগুপ্ত (Chandra Gupta II):** দ্বিতীয় চন্দ্রগুপ্ত ৩৭৫ খ্রীঃ (মতান্তরে ৩৮০ খ্রীঃ) গুপ্ত সিংহাসনে বসেন। তিনি তাঁর পিতার বিস্তীর্ণ সাম্রাজ্যের উত্তরাধিকারী হন। সমুদ্রগুপ্ত গঙ্গা-যমুনা উপত্যকায় আধিপত্য স্থাপন করেন। দ্বিতীয় চন্দ্রগুপ্ত স্বভাবতঃই এর পর পশ্চিম ভারতের উপর গুপ্ত আধিপত্য স্থাপনের জন্য চেষ্টা চালান। তিনি বিবাহ নীতিকে সাম্রাজ্য ও ক্ষমতা সম্প্রসারণের কাজে ব্যবহার করেন। তিনি নাগ রাজবংশের কন্যা কুবের নাগকে বিবাহ করেন। পশ্চিম ভারতে শক শক্তির বিরুদ্ধে যুদ্ধের সময় নাগবংশের মিত্রতা তাঁর সহায়ক হয়। দ্বিতীয় চন্দ্রগুপ্ত তাঁর কন্যা প্রভাবতী গুপ্তকে, মহারাষ্ট্রের বাকাটক বংশীয় রাজা দ্বিতীয় রুদ্রসেনের সঙ্গে বিবাহ দেন। বাকাটক মৈত্রীর ফলে দ্বিতীয় চন্দ্রগুপ্ত শক যুদ্ধে বিশেষ সফলতা পান। এছাড়া কুন্তল বা কর্ণাটকের কদম্ব বংশের রাজকন্যার সঙ্গে দ্বিতীয় চন্দ্রগুপ্ত তাঁর পুত্রের বিবাহ দেন।

শক যুদ্ধ

দ্বিতীয় চন্দ্রগুপ্তের রাজত্বকালের প্রধান রাজনৈতিক ঘটনা ছিল গুজরাট, কাথিয়াবাড় ও পশ্চিম মালবের শক-ক্ষত্রপদের বিরুদ্ধে অভিযান। ডঃ গয়ালের মতে, ব্রাহ্মণ্য ধর্মের অনুরাগী দ্বিতীয় চন্দ্রগুপ্ত, বর্বর শকদের বিজাতীয় বলে মনে করতেন। এজন্য তিনি শকশক্তিকে ধ্বংস করে ব্রাহ্মণ্য সভ্যতার ধ্বজা উড়াতে ইচ্ছা করেন। এছাড়া ভারতের পশ্চিম উপকূলে গুজরাটের বন্দর হতে রোমের সঙ্গে বাণিজ্যের উপর নিয়ন্ত্রণ লাভের লক্ষ্যও তাঁর ছিল। দ্বিতীয় চন্দ্রগুপ্তের শক প্রতিদ্বন্দ্বী ছিলেন সম্ভবতঃ তৃতীয় রুদ্রসেন। দ্বিতীয় চন্দ্রগুপ্তের শক যুদ্ধ সম্পর্কে উদয়গিরি, সাঁচী লিপি ও দ্বিতীয় চন্দ্রগুপ্তের

চাঁদ-তারা খচিত রৌপ্যমুদ্রা থেকে প্রমাণ পাওয়া যায়। শক যুদ্ধে জয়লাভের ফলে পশ্চিম মালব, গুজরাট ও কাথিওয়াড় গুপ্ত সাম্রাজ্যের অন্তর্ভুক্ত হয়। আরব সাগর পর্যন্ত গুপ্ত সাম্রাজ্য বিস্তৃত হয়। গুজরাটের ভারুচ বন্দরের মাধ্যমে ভারত থেকে মশলা, রেশম প্রভৃতি দ্রব্য রোম ও বাইজানটিয়াম সাম্রাজ্যে রপ্তানী হতে থাকে। রোমান স্বর্ণমুদ্রা ব্যাপকভাবে এর ফলে ভারতে চলে আসে। পশ্চিম ভারত জয় করার পর দ্বিতীয় চন্দ্রগুপ্ত উজ্জয়িনীতে তাঁর দ্বিতীয় রাজধানী স্থাপন করেন। এই নগরী বাণিজ্য ও সংস্কৃতির পীঠস্থানে পরিণত হয়। দিল্লীর কুতব মিনারের নিকট মেহরৌলি লৌহলিপির সাক্ষ্যের উপর নির্ভর করে অনেকে মনে করেন যে, দ্বিতীয় চন্দ্রগুপ্ত সমগ্র বঙ্গদেশ ও ব্যাকট্রিয়া জয় করেন। তবে অনেক ঐতিহাসিক এই লিপির সাক্ষ্য নির্ভরযোগ্য বলে মনে করেন না।

দ্বিতীয় চন্দ্রগুপ্ত

দ্বিতীয় চন্দ্রগুপ্ত তাঁর পিতা সমুদ্রগুপ্তের মত বিরাট বিজেতা ছিলেন না। তিনি প্রকৃতপক্ষে শক-ক্ষত্রপদের কাছ থেকে পশ্চিম ভারত জয় ছাড়া আর কোন সামরিক কৃতিত্ব দেখাতে পারেন নাই। কিন্তু জনমত ও কিংবদন্তী সমুদ্রগুপ্ত অপেক্ষা তাঁর কৃতিত্বকেই বড় করেছে। দ্বিতীয় চন্দ্রগুপ্ত কয়েকজন দুর্বল, রাজাকে পরাস্ত করেন মাত্র। তিনি পিতার রাজ্য জয়ের কাজ সম্পূর্ণ করার জন্য দক্ষিণ ভারত বা সিন্ধু উপত্যকা জয়ের চেষ্টা করেন নাই। ডঃ গয়ালের মতে, দ্বিতীয় চন্দ্রগুপ্তের আমলে বিশেষ যুদ্ধ-বিগ্রহ না থাকায় অভিজাত ও সেনাদল বিলাসী ও আরামপ্রিয় হয়ে পড়ে। দরবারে বিলাস-বৈভবের স্রোত বইতে থাকে। সমুদ্রগুপ্ত শস্ত্র ও শাস্ত্রচর্চার দ্বারা রাজসভায় যে ক্ষাত্র শক্তির মান বাড়ান, দ্বিতীয় চন্দ্রগুপ্তের সময় তার কার্যকারিতা কমে যায়। চীনা পর্যটক ফা-হিয়েন দ্বিতীয় চন্দ্রগুপ্তের রাজত্বকালে মধ্যদেশ অর্থাৎ গুপ্ত সাম্রাজ্যে আসেন। তিনি দ্বিতীয় চন্দ্রগুপ্তের শাসনব্যবস্থার ভূয়সী প্রশংসা করেছেন। দ্বিতীয় চন্দ্রগুপ্তকে গুপ্ত সভ্যতা ও সংস্কৃতির পৃষ্ঠপোষক বলে মনে করা হয়। তাঁর নীতির ফলেই গুপ্ত যুগের সভ্যতাকে 'সুবর্ণ যুগ' বলে অনেকে অভিহিত করেন। অবশ্য এই সভ্যতার ফল সমাজের উচ্চশ্রেণীর লোকেরাই ভোগ করে বলে ডঃ গয়াল অভিমত দিয়েছেন।

দ্বিতীয় চন্দ্রগুপ্তের কৃতিত্ব : কিংবদন্তীর বিক্রমাদিত্য

দ্বিতীয় চন্দ্রগুপ্তকে কিংবদন্তীর শকারি বিক্রমাদিত্য বলা হয়ে থাকে। যদিও দ্বিতীয় চন্দ্রগুপ্তের উপাধি বিক্রমাদিত্য ছিল কিন্তু তিনি "শকারি বিক্রমাদিত্য" ছিলেন না। কারণ শকারি বিক্রমাদিত্যের 'নবরত্ন' সভায় নয় রত্নের মধ্যে একমাত্র কালিদাস ছাড়া আর কেহই দ্বিতীয় চন্দ্রগুপ্তের সমসাময়িক ছিলেন না। অপর রত্ন

দিন্নাগ সম্ভবতঃ সমুদ্রগুপ্তের সমসাময়িক ছিলেন। অনেকে মনে করেন যে, সমুদ্রগুপ্ত, দ্বিতীয় চন্দ্রগুপ্ত ও স্কন্দগুপ্তকে একত্রে জড়িয়ে পরবর্তীকালে জনমানসে কিংবদন্তীর বিক্রমাদিত্যের বা শকারি বিক্রমাদিত্যের কাহিনী গড়ে উঠেছিল।

**ফা-হিয়েনের বিবরণ (Evidence of Fa-Hien):** দ্বিতীয় চন্দ্রগুপ্তের রাজত্বকালে চীনা পর্যটক ফা-হিয়েন ভারতে আসেন। তিনি মধ্যদেশ বা গুপ্ত সাম্রাজ্যের প্রত্যক্ষ শাসিত অঞ্চলে ভ্রমণ করেন। তিনি পাটলিপুত্র, কনৌজ, মথুরা, বারাণসী প্রভৃতি নগরে আসেন। ৪০০-৪১১ খ্রীঃ (মতান্তরে ৪০৫-৪১১ খ্রীঃ) তিনি ভারতে ছিলেন। তিনি বাংলার তাম্রলিপ্ত বন্দর থেকে সমুদ্রপথে স্বদেশে ফিরে যান। ফা-হিয়েন দ্বিতীয় চন্দ্রগুপ্তের শাসনব্যবস্থার প্রশংসা করে বলেছেন যে, লোকে সুখে-শান্তিতে থাকত। সরকারী কর্মচারীরা জনসাধারণের ব্যক্তিগত জীবনযাত্রায় হস্তক্ষেপ করত না। লোকে যেখানে খুশী যেতে পারত। ফৌজদারী আইন উদার ছিল। প্রাণদণ্ড কদাচিৎ দেওয়া হত। অপরাধীদের সাধারণতঃ জরিমানা করা হত। লোকে নিরামিষ খেতে ভালবাসত। জাতিভেদ প্রথা ছিল। চণ্ডালদের নগর বা গ্রামের বাইরে বাস করতে হত। পথের ধারে সরাইখানা ছিল। লোকে বিনামূল্যে চিকিৎসার সুযোগ পেত। কড়ির দ্বারা কেনা বেচা চলত। তাম্রলিপ্ত ও সুপর্ক প্রধান বন্দর ছিল।

**প্রথম কুমারগুপ্ত (Kumar Gupta I):** দ্বিতীয় চন্দ্রগুপ্তের পর ৪১৫ খ্রীঃ তাঁর পুত্র প্রথম কুমারগুপ্ত, মহেন্দ্রাদিত্য উপাধি নিয়ে গুপ্ত সিংহাসনে বসেন। প্রথম কুমারগুপ্তের রাজত্বের শেষ দিকে নর্মদা অঞ্চলের পুষ্যমিত্র উপজাতি গুপ্ত সাম্রাজ্য আক্রমণ করলে যুবরাজ স্কন্দগুপ্ত সেই আক্রমণ প্রতিহত করেন। অনেকে মনে করেন যে, বাকাটক নরেন্দ্রসেন ও পুষ্যমিত্র উপজাতি মিত্রতাবদ্ধ হয়ে গুপ্ত সাম্রাজ্য আক্রমণ করে। কুমারগুপ্ত জনকল্যাণমূলক কাজ করতেন। তিনি দরিদ্র জনসাধারণের জন্য সত্র প্রতিষ্ঠা করেন। কুমারগুপ্ত যদিও রাজ্যসীমা বাড়াতে পারেন নাই, কিন্তু তিনি তাঁর পূর্বপুরুষের অর্জিত যে বিশাল সাম্রাজ্য উত্তরাধিকার সূত্রে পান তার সীমা অক্ষুণ্ন রাখেন। তাঁর রাজত্বকালে শান্তি ও সমৃদ্ধি অব্যাহত ছিল।

**স্কন্দগুপ্ত (Skanda Gupta):** প্রথম কুমারগুপ্তের মৃত্যুর পর তাঁর সিংহাসনের অধিকার নিয়ে তাঁর পুত্রদের মধ্যে বিরোধ দেখা দেয়। কুমারগুপ্তের পাটরাণী অনন্তদেবীর পুত্র পুরুগুপ্তের সঙ্গে কুমারগুপ্তের অপর পুত্র স্কন্দগুপ্তের সিংহাসন নিয়ে ভ্রাতৃযুদ্ধ বাধে। স্কন্দগুপ্ত তাঁর পিতার জীবিতকালে "সম্রাট ও সেনাবাহিনীর প্রিয়" ছিলেন। তিনি পুরুগুপ্তকে দমন করে ৪৫৫ খ্রীঃ সিংহাসনে বসেন। স্কন্দগুপ্ত 'ক্রমাদিত্য' উপাধি নেন। স্কন্দগুপ্ত তাঁর পিতার রাজত্বের শেষ দিকে বাকাটক-পুষ্যামিত্র জোটের আক্রমণ প্রতিহত করে নিজ যোগ্যতা দেখান। তাঁর রাজত্বকালের সর্বপ্রধান ঘটনা ছিল উত্তর-পশ্চিম ভারতে হূণ আক্রমণ। গুপ্ত সম্রাটগণ ছিলেন মূলতঃ গাঙ্গেয় উপত্যকার অধিবাসী। এজন্য তাঁরা গাঙ্গেয়

উপত্যকার নিরাপত্তা ও শাসনের বিষয়ে যত যত্ন নেন, উত্তর-পশ্চিম ভারতে সেরূপ যত্ন নেন নাই। তাছাড়া উত্তর-পশ্চিমের যুদ্ধপ্রিয় উপজাতিগুলির শক্তি সমুদ্র গুপ্ত ধ্বংস করায় উত্তর-পশ্চিম সীমান্ত বৈদেশিক আক্রমণের সম্মুখে আত্মরক্ষায় অক্ষম হয়। হূণ জাতি ছিল দুর্ধর্ষ যোদ্ধা জাতি।

হূণ আক্রমণ

তারা ইওরোপে দানিয়ুব নদের তীর পর্যন্ত জয় করে। কিংবদন্তী আছে যে, হূণেরা যেদিকে চলত তাদের সঙ্গে নরমাংস খাদক পশুপক্ষী চলত। স্কন্দ গুপ্ত এই হূণ আক্রমণ হতে কাশ্মীর ও পাঞ্জাব (৪৫৮ খ্রীঃ) বিশেষ পরাক্রমের দ্বারা রক্ষা করেন। প্রায় ৫০ বৎসরকাল হূণেরা এই পরাজয়ের ফলে ভারতে আসার সাহস পায় নাই। ডঃ মজুমদার স্কন্দ গুপ্তকে এজন্য "ভারতের রক্ষাকারী" (Savior of India) বলেছেন। অধুনা কোন কোন ঐতিহাসিক হূণ যুদ্ধে স্কন্দ গুপ্তের জয়লাভকে বিশেষ গুরুত্বপূর্ণ মনে করেন না। তাঁরা বলেন যে, হূণ জাতির প্রধান শক্তি রোম ও পারস্য জয়ে ক্ষয় পায়। সুতরাং ভারতে তাদের আক্রমণের প্রবলতা ছিল না। ভারত সীমান্তের পর্বতমালা পার হয়ে হূণদের ভারত অভিযান সহজ ছিল না। যাই হোক, পূর্ববর্তী গুপ্ত সম্রাটরা যেভাবে উত্তর-পশ্চিম সীমান্ত রক্ষায় অবহেলা দেখান সেই পটভূমিকায় স্কন্দ গুপ্তের সাফল্য বিরাট ছিল সে বিষয়ে সন্দেহ নাই। স্কন্দ গুপ্ত রাজ্য শাসনব্যবস্থায় নিপুণ ছিলেন। তিনি বৈদেশিক আক্রমণ প্রতিহত করে এবং সুশাসন প্রতিষ্ঠা করে আপন যোগ্যতার স্বাক্ষর রাখেন। তিনি কৃষি ও জলসেচের উন্নতির চেষ্টা করেন। তিনি সৌরাষ্ট্রের সুদর্শন হ্রদের ভাঙ্গা বাঁধ নির্মাণ করেন। স্কন্দ গুপ্ত ছিলেন শেষ প্রধান গুপ্ত সম্রাট। ৪৬৭ খ্রীঃ তাঁর মৃত্যু হয়। তাঁর পর পুরু গুপ্ত, বুধ গুপ্ত, নরসিংহ গুপ্ত, ভানু গুপ্ত প্রভৃতি গুপ্ত সিংহাসনে বসেন। বুধ গুপ্তের পর গুপ্ত সাম্রাজ্য দ্রুত ভেঙে পড়ে।

**দ্বিতীয় পরিচ্ছেদ: গুপ্ত সাম্রাজ্যের পতনের কারণ (Causes of the downfall of the Gupta Empire):** স্কন্দ গুপ্তের ৪৬৭ খ্রীঃ মৃত্যু হলে তাঁর পর প্রায় তিনজন অখ্যাত রাজা গুপ্ত সিংহাসনে বসেন। তার পর ৪৭৬ খ্রীঃ বুধ গুপ্ত মগধের সিংহাসনে বসেন। তাঁর আমলে কাথিয়াবাড় ও বুন্দেলখণ্ড, উত্তর বাংলা এবং মালবের উপর গুপ্ত আধিপত্য শিথিল হয়ে যায়। বুধ গুপ্তের পর গুপ্ত বংশের উল্লেখযোগ্য রাজা ছিলেন নরসিংহ গুপ্ত। তাঁর আমলে গুপ্ত সাম্রাজ্যে ভাঙন দেখা দেয়। সাম্রাজ্যের পূর্বভাগে বৈন্য গুপ্ত বাংলায় ও পশ্চিমভাগে ভানু গুপ্ত মালবে স্বাধীনভাবে রাজত্ব করেন। এই সুযোগে হূণরাজ তোরমান ও তাঁর পুত্র মিহিরকুল গুপ্ত সাম্রাজ্য আক্রমণ করেন। এর ফলে গুপ্ত সাম্রাজ্য ভেঙে পড়ে।

গুপ্ত সাম্রাজ্যের ভাঙনের জন্য ঐতিহাসিকরা কয়েকটি বিশেষ কারণ উল্লেখ করেন। রাজতান্ত্রিক শাসনব্যবস্থার স্থায়িত্ব সর্বদা রাজার যোগ্যতার উপর নির্ভরশীল। স্কন্দ গুপ্ত ছিলেন গুপ্ত বংশের শেষ যোদ্ধা সম্রাট। বুধ গুপ্ত কোন রকমে গুপ্ত সাম্রাজ্যের ঐক্য রক্ষা করলেও তিনি

যোগ্য শাসনের অভাব

শিথিল হাতে শাসনদণ্ড পরিচালনা করেন। বুধ গুপ্তের পর এই বিরাট সাম্রাজ্যে সংহতি ও ঐক্য রক্ষার ক্ষমতা আর কোন গুপ্ত রাজার ছিল না। কুমার গুপ্ত, নরসিংহ গুপ্ত প্রভৃতি সম্রাটগণ শেষ বয়সে সন্ন্যাস ও ভিক্ষুধর্মে আসক্ত হয়ে রাজকার্যে অনাসক্ত হন।

গুপ্ত শাসনব্যবস্থায় সামন্তপ্রথার অস্তিত্ব পরিণামে এই সাম্রাজ্যের পতনের কারণ হয়। গুপ্ত সম্রাটরা উচ্চ কর্মচারীদের বেতনের পরিবর্তে ভূমিদান করতেন। বুধ গুপ্তের আমল থেকে কেন্দ্রীয় শাসন দুর্বল হলে এই সকল সামন্তরা নিজ নিজ অঞ্চলে স্বাধীন রাজার মত আচরণ করেন। মালবে যশোধর্মণ, কনৌজে মৌখরি বংশ, মগধে পরবর্তী গুপ্ত বংশ, কাথিয়াবাড়ে মৈত্রক বংশ এইভাবে স্বাধীনতা ঘোষণা করে।

সামন্ত প্রথার কুফল

গুপ্ত সাম্রাজ্যের পতনের জন্য ভুমিদান ব্যবস্থার ত্রুটি লক্ষ্য করা যায়। মৌর্য যুগে ব্রাহ্মণকে বা দেবমন্দিরে ভূমি বা গ্রামদান করা হলে রাজা সেই জমির তলস্থ সম্পদ এবং গ্রাম শাসনের অধিকার ছাড়তেন না। কিন্তু গুপ্ত যুগে শত শত গ্রাম ব্রাহ্মণদের নিঃশর্তে দান করা হয়। ফলে ব্রাহ্মণ গ্রহীতারা সেই গ্রামের হর্তাকর্তা অর্থাৎ শাসনের অধিকার পেয়ে রাজশক্তি ভোগ করেন। গুপ্ত সাম্রাজ্যের শেষদিকে সাম্রাজ্যের অর্থনৈতিক অবস্থা খারাপ হয়েছিল বলে মনে করা হয়। স্কন্দ গুপ্তের পর গুপ্ত মুদ্রায় সোনার পরিমাণ কমিয়ে খাদ বাড়ান হয়। বুধ গুপ্তের পর রৌপ্যমুদ্রার প্রচলন দারুণ কমে যায়। এর ফলে জনসাধারণের পক্ষে ক্রয়-বিক্রয়ের মাধ্যম হিসাবে মুদ্রার অভাব দেখা দেয়। বাণিজ্যের প্রভূত ক্ষতি হয়। গুপ্তযুগের শেষদিকে গ্রামগুলি স্বয়ং-সম্পূর্ণ অর্থনীতি গ্রহণ করে। ফলে কৃষিক্ষেত্রে বাড়তি উৎপাদন কমে গেলে বাণিজ্যের জন্য পণ্যের অভাব দেখা দেয়। বাণিজ্য ও কৃষির অবক্ষয়ের ফলে অর্থনৈতিক সঙ্কট দেখা দেয়। ফলে রাষ্ট্রের পক্ষে বিরাট সেনাদল রক্ষা করা কঠিন হয়ে পড়ে। রাজস্ব আদায়ে ঘাটতি দেখা দিলে গুপ্ত সাম্রাজ্য ধীরে ধীরে পতনের পথে চলে যায়।

ভূমিদান প্রথার ত্রুটি ও অর্থ নৈতিক অবক্ষয়

এই পরিস্থিতিতে গুপ্ত সাম্রাজ্যে হূণ আক্রমণ আরম্ভ হয়। তোরমান ও মিহিরকুলের নেতৃত্বে হূণ জাতি কাশ্মীর, পাঞ্জাব, মালব ও মধ্যপ্রদেশে ঢুকে পড়ে। হূণ আক্রমণে কেন্দ্রীয় গুপ্ত শক্তি দুর্বল হয়ে পড়ে। সামন্ত রাজারা এই সুযোগে স্বাধীনতা ঘোষণা করে।

**গুপ্তযুগের সভ্যতা (The Civilization of the Gupta Age):** গুপ্তযুগের সাহিত্য, শিল্প, স্থাপত্য, ভাস্কর্যের অসাধারণ অগ্রগতি লক্ষ্য করে কোন কোন ঐতিহাসিক এই যুগকে সুবর্ণ যুগ (Golden Age) বলে অভিহিত করেছেন। বারনেটের মতে, "প্রাচীন গ্রীসের ইতিহাসে পেরিক্লীয় যুগের যে স্থান, প্রাচীন ভারতের ইতিহাসে গুপ্তযুগের সেই স্থান লক্ষ্য করা যায়।" এই মতের পক্ষে যুক্তি দেখান হয় যে, স্কন্দ গুপ্তের শাসনকাল পর্যন্ত গুপ্ত ভারত পূর্ণ

নিরাপত্তা ও শান্তি ভোগ করে। স্কন্দ গুপ্তের আমলে হূণ আক্রমণ হলেও তিনি তা প্রতিহত করেন। গুপ্ত শাসনব্যবস্থা ছিল উদার। ফা-হিয়েনের বিবরণ থেকে জানা যায় যে, নাগরিকদের ব্যক্তিগত জীবন-যাত্রায় কোন সরকারী হস্তক্ষেপ ঘটত না। ফৌজদারী আইন ছিল লঘু। গুপ্তযুগে ব্রাহ্মণ্য ধর্মের পুনর্জাগরণ ঘটলেও গুপ্ত সম্রাটরা অন্য ধর্মের প্রতি সহিষ্ণুতা দেখাতেন। গুপ্তযুগে বৈদিক হিন্দুধর্মের স্থলে লৌকিক হিন্দুধর্মের প্রভাব বাড়ে। দুর্গা, কালী, লক্ষ্মী, কার্তিক, গণেশ প্রভৃতি পৌরাণিক দেবতার জনপ্রিয়তা বাড়ে।

স্থাপত্য ও ভাস্কর্য

গুপ্তযুগে স্থাপত্য ও ভাস্কর্যের অসাধারণ অগ্রগতি হয়। গুপ্ত স্থাপত্যের বিভিন্ন দিক ছিল। একটি দিক ছিল বৌদ্ধ ও জৈন ভিক্ষুদের জন্য পাহাড় খোদাই করে গুহা ও মন্দির তৈরী করা। অজন্তা, ইলোরা ও বাঘগুহাগুলি এই শৈলীর সাক্ষ্য দেয়। গুপ্তযুগেই সর্বপ্রথম ইট বা পাথরের দ্বারা মন্দির নির্মাণ আরম্ভ হয়। এই মন্দিরের তিনটি অংশ থাকত যথা, সিংহদ্বার, নাটমন্দির এবং গর্ভগৃহ ও মূল মন্দির। তিগওয়া, ভিতরগাঁও ও দেওগড়ের মন্দিরগুলি গুপ্ত মন্দির স্থাপত্যের নিদর্শন। গুপ্ত ভাস্কর্য শিল্প ছিল অতি উন্নত। গুপ্তযুগে গন্ধার শিল্পরীতিতে গ্রীক ও রোমক প্রভাব দেখা যায়। তবে তা আগেকার স্থূলত্ব ও যান্ত্রিকতা বর্জিত হয়। গুপ্তযুগের ভাস্কর্য শিব, বিষ্ণু ও অন্যান্য দেবদেবীর মূর্তি নির্মাণে লক্ষ্য করা যায়। গুপ্ত ভাস্কর্যে খাঁটি ভারতীয় ভাব ও ভঙ্গীর বিকাশ দেখা যায়। সারনাথ, ভারহুত প্রভৃতি স্থান ছিল গুপ্ত ভাস্কর্যের কেন্দ্র। সারনাথের বুদ্ধমূর্তিগুলির অর্ধনিমিলীত অক্ষি ও ওষ্ঠে মৃদু হাসি হৃদয়ে সত্যজ্ঞানের উদ্রেকের পরিচয় দেয়। গুপ্ত চিত্রকলার বিকাশ অজন্তা ও ইলোরা প্রভৃতি গুহার দেয়ালচিত্রে দেখা যায়। এই চিত্রগুলিতে মানবদেহের কমনীয় পেলব ভঙ্গিমা সমালোচকের অকুণ্ঠ প্রশংসা পেয়েছে। গুপ্তযুগে ধাতু শিল্পেরও বিশেষ উন্নতি হয়। গুপ্ত স্বর্ণ ও রৌপ্যমুদ্রাগুলিতে পদ্মাসনা লক্ষ্মীর মূর্তি অথবা সমুদ্র গুপ্তের বীণাবাদনরত মূর্তি এর পরিচয় দেয়। দিল্লীর মেহরৌলীর লোহার স্তম্ভ গুপ্তযুগে নির্মিত হয় বলে মনে করা হয়।

সাহিত্য, দর্শন প্রভৃতি

গুপ্তযুগের সৃজনীশক্তি সাহিত্য, দর্শন ও বিজ্ঞানের ক্ষেত্রে সহস্র শাখায় বিকশিত হয়। সংস্কৃত ভাষা ছিল গুপ্ত সাহিত্যের বাহন। সংস্কৃত সাহিত্যের শ্রেষ্ঠ কবি কালিদাস তাঁর অভিজ্ঞান-শকুন্তলম্, রঘুবংশম্, মেঘদূতম্ প্রভৃতি নাটক ও কাব্য রচনা দ্বারা সংস্কৃত সাহিত্যকে বিশ্ব সাহিত্যের দরবারে স্থান দেন। বিশাখদত্ত, শূদ্রক, ভারবী প্রভৃতি কবি ও নাট্যকাররাও সংস্কৃত সাহিত্যের সমৃদ্ধি ঘটান। দণ্ডীণ তাঁর দশকুমার চরিত রচনায় সংস্কৃত গদ্য সাহিত্যের উন্নত রূপ দেন। গুপ্তযুগে বিষ্ণু শর্মা পঞ্চতন্ত্র নামে গল্পগুচ্ছগুলিও রচনা করেন। অমর সিংহ ছন্দে সংস্কৃত অভিধান রচনা করেন। গুপ্তযুগে ষড়দর্শন অর্থাৎ দর্শন শাস্ত্রের ছয়টি শাখার পুষ্টি ঘটে। গুপ্তযুগে সাংখ্য দর্শনের ভাষ্যকার ঈশ্বরকৃষ্ণ, ন্যায় দর্শনের ব্যাখ্যাকার পক্ষিলস্বামিন, বৌদ্ধ

দর্শনের ব্যাখ্যাকার দিগ্‌নাগাচার্য, অদ্বৈতবাদ ও বেদান্তবাদের প্রবক্তা গৌড়পাদ জন্মগ্রহণ করেন। গুপ্তযুগে বিজ্ঞান চর্চাও অবহেলিত ছিল না। বাগভট্ট ও ধন্বন্তরী ভেষজ ও শারীরবিদ্যায় অসাধারণ পারদর্শিতা দেখান। বরাহমিহির তাঁর পঞ্চসিদ্ধান্ত গ্রন্থে জ্যোতির্বিজ্ঞানের বহু তত্ত্ব আলোচনা করেন। ভারতের নিউটন আর্যভট্ট গণিত ও পদার্থ বিদ্যার পার্থক্য দেখান। তিনি আবিষ্কার করেন যে, পৃথিবী সূর্যের চারদিকে বছরে ৩৬৫ দিন ধরে পরিভ্রমণ করে। তিনি চন্দ্রগ্রহণের কারণ আবিষ্কার করেন।

দর্শন ও বিজ্ঞান চর্চা

অনেক ঐতিহাসিক মনে করেন যে, গুপ্তযুগকে সুবর্ণ যুগ বা রেনেসাঁস বা জাগৃতির যুগ বলা ঠিক নয়। কারণ গুপ্তযুগের সাহিত্য, সংস্কৃতি ছিল উচ্চ শ্রেণীর বিনোদনের বাহন। সংস্কৃত ভাষা লোকের মুখের ভাষা ছিল না। লোকের মুখের ভাষা প্রাকৃত ছিল অবহেলিত। গুপ্ত শিল্প ও ভাস্কর্যও ছিল উচ্চ শ্রেণীর লোকের রুচি চরিতার্থ করার উদ্দেশ্যে সৃষ্ট। গুপ্ত সমাজব্যবস্থায় ব্রাহ্মণ্য ধর্মের প্রভাবে জাতিভেদ প্রথার তীব্রতা বাড়ে। গুপ্ত শিল্পকলায়, গুপ্ত নাটক রচনায় ও পাথর কেটে মূর্তি নির্মাণে গ্রীক প্রভাব লক্ষ্য করা যায়।

---

## ষষ্ঠ অধ্যায় [ক]

## সাম্রাজ্য প্রতিষ্ঠার দ্বন্দ্ব : হর্ষবর্ধন

## ( Struggle for Domination : Harshavardhana )

**প্রথম পরিচ্ছেদ : হূণ আক্রমণ ও যশোধর্মন ( The Huns and Yashodharmana ) :** হূণ জাতি আদিতে চীনের পশ্চিম দিকের কাছাকাছি অঞ্চলে বসবাস করত। এই স্থান থেকে তারা গোবি মরুভূমি পার হয়ে পশ্চিম দিকে অভিপ্রয়ান করে। পরে হূণ জাতি দুই শাখায় বিভক্ত হয়ে যায় ও একটি শাখা ভলগা নদী পার হয়ে ইওরোপে অভিযান চালায়। অপর শাখার নাম ছিল শ্বেত হূণ। তারা অক্ষু উপত্যকা থেকে পারস্য ও ভারতে অভিযান চালায়। হূণ জাতির প্রথম ভারত আক্রমণ গুপ্ত সম্রাট স্কন্দ গুপ্ত প্রতিহত করেন। স্কন্দ গুপ্তের পরে পুনরায় হূণ জাতি তোরমানের নেতৃত্বে কাশ্মীর, পাঞ্জাব আক্রমণ করে। তোরমান শাহী তাম্রমুদ্রা পাঞ্জাব, মালব ও উত্তর প্রদেশে পাওয়া গেছে। এর থেকে অনুমিত হয় যে, তিনি উত্তর প্রদেশে ৪৯৯-৫০০ খ্রীঃ ঢুকে পড়েন। তিনি বৌদ্ধ ও জৈন ধর্মের প্রতি শ্রদ্ধাশীল ছিলেন। তোরমানের এই বিজয় স্থায়ী হয় নাই। সম্ভবতঃ ভানু গুপ্তের হাতে তিনি পরাস্ত হয়ে সিন্ধু নদের অপর পারে পিছু হঠে যান। তোরমানের পর তাঁর পুত্র মিহিরকুল পুনরায় উত্তর ভারত আক্রমণ করেন। মিহিরকুল খুবই নিষ্ঠুর ও হিংস্র প্রকৃতির ছিলেন বলে জানা যায়। তিনি মধ্যপ্রদেশের গোয়ালিয়র অঞ্চলে অনুপ্রবেশ করেন।

হূণ আক্রমণ

কিন্তু মালবের রাজা যশোধর্মণ মিহিরকুলকে শোচনীয়ভাবে পরাস্ত করেন। এর ফলে মিহিরকুল কিছুদিনের জন্য নিষ্ক্রিয় থাকেন। স্বল্পকালের মধ্যে যশোধর্মণের পতন হলে মিহিরকুল পুনরায় গুপ্ত সাম্রাজ্যে আগ্রাসন চালান। সম্ভবতঃ নরসিংহ গুপ্ত বালাদিত্য তাঁকে শেষ পর্যন্ত পরাস্ত করেন। ভিনসেণ্ট স্মিথ নামক ঐতিহাসিকের মতে, পশ্চিম ভারতের রাজপুত ও গুর্জরদের মধ্যে হূণ ও গুর্জর জাতির রক্তধারা মিশে যায়।

হূণ আক্রমণের সুযোগে গুপ্ত সাম্রাজ্যের কোন কোন সামন্ত রাজা শক্তিশালী হয়ে উঠেন। মান্দাসোর প্রশস্তি থেকে জানা যায় যে, মালবের সামন্ত রাজা যশোধর্মণ মালবে নিজ স্বাধীনতা ঘোষণা করেন। তিনি এত শক্তিশালী হন যে, তিনি তাঁর অধিরাজ গুপ্ত সম্রাটের কর্তৃত্ব অস্বীকার করেন। তিনি হিমালয় থেকে মহেন্দ্র বা গঞ্জাম জেলা এবং ব্রহ্মপুত্র নদ থেকে পশ্চিম সাগর বা আরব সাগর পর্যন্ত জয় করেন বলে দাবী করা হয়। সম্ভবতঃ এই দাবীতে অতিশয়োক্তি আছে। যশোধর্মণের ক্ষমতা যাই হোক না কেন তা স্থায়ী হয় নাই। ৫৩১ খ্রীঃ পরে তাঁর দ্রুত পতন হয়।

যশোধর্মণ

**দ্বিতীয় পরিচ্ছেদ ঃ গৌড়রাজ শশাঙ্ক ও তাঁর আমলে বাংলা, ৬০৬—৬৩৭ খ্রীঃ (Sasanka, the king of Gauda and the condition of Bengal under him) ঃ** গুপ্ত রাজবংশের শেষ দিকে বাংলায় দুটি প্রধান অঞ্চল গড়ে উঠে, যথা—সমতট ও গৌড়। সমতট বলতে পূর্ব ও দক্ষিণ-পশ্চিম বাংলা বুঝাত। গৌড় বলতে উত্তর বাংলা ও পশ্চিম বাংলার উত্তর ভাগ বুঝাত। গুপ্ত সাম্রাজ্যের পতন হলে গৌড়ে পরবর্তী গুপ্ত বংশের শাসন স্থাপিত হয়। পরবর্তী গুপ্ত রাজাদের রাজধানী ছিল মগধ। সম্ভবতঃ তাঁদের অধীনে সামন্ত রাজারা গৌড়দেশ শাসন করতেন। সপ্তম শতকে কলচুরী আক্রমণে পরবর্তী গুপ্ত বংশীয় রাজা মহাসেন গুপ্ত দুর্বল হয়ে পড়লে, গৌড়দেশের উপর তাঁর অধিকার আলগা হয়ে যায়। এই সুযোগে গৌড়দেশের মহাসামন্ত শশাঙ্ক ক্ষমতা বাড়ান। ৬০৬ খ্রীঃ তিনি স্বাধীন রাজা হিসাবে ক্ষমতা গ্রহণ করেন। শশাঙ্কের বংশ পরিচয় সঠিকভাবে জানা যায় না। তাঁর রাজধানীর নাম ছিল কানসোনা বা কর্ণসুবর্ণ। মুর্শিদাবাদ জেলায় রাঙামাটির কাছে যদুপুর গ্রামে এই নগর অবস্থিত ছিল। শশাঙ্ক বাংলা তথা উত্তর ভারতের ইতিহাসে এক গুরুত্বপূর্ণ স্থান অধিকার করেন। তিনি ছিলেন প্রথম ঐতিহাসিক ব্যক্তি যিনি বাংলা ও বাংলার বাইরে রাজ্যসীমা বিস্তার করেন এবং উত্তর ভারতীয় রাজনীতিতে সক্রিয় অংশ নেন।

শশাঙ্কের উত্থান

শশাঙ্ক গৌড় অঞ্চলে তাঁর রাজ্যসীমা দক্ষিণ, পশ্চিম ও পূর্বে বিস্তার করেন। তাঁর রাজ্যসীমা দক্ষিণ বাংলার মেদিনীপুরের দণ্ডভুক্তি বা দাঁতন পার হয়ে উড়িষ্যায় বিস্তৃত হয়। উড়িষ্যার চিল্কা হ্রদ ও গঞ্জাম জেলা পর্যন্ত তাঁর অধিকার বিস্তৃত ছিল। এই সকল অঞ্চলে তাঁর

শশাঙ্কের রাজ্যসীমা

নামিত শিলালিপি পাওয়া যায়। পূর্ব সীমান্তে তিনি সম্ভবতঃ কামরূপরাজ ভাস্করবর্মাকে বন্দী করেন বলে একটি তাম্রলিপি থেকে অনুমান করা হয়।

পশ্চিমে মগধ আগেই তাঁর অধিকারে ছিল। শশাঙ্কের শক্তি বাড়ার ফলে কনৌজের মৌখরি রাজবংশের সঙ্গে তাঁর প্রতিদ্বন্দ্বিতা আরম্ভ হয়। মৌখরিরাজ গ্রহবর্মা নিজ শক্তি বাড়াবার জন্য থানেশ্বরের রাজা প্রভাকরবর্ধনের কন্যা রাজ্যশ্রীকে বিবাহ করেন। এর ফলে কনৌজ-থানেশ্বর জোট গড়ে উঠে। শশাঙ্ক বুঝতে পারেন যে, তাঁর বিরোধী জোট শক্তিশালী হয়েছে। মালবের গুপ্ত রাজবংশের সঙ্গে মৌখরি বংশের ঘোর শত্রুতা ছিল। সুতরাং শশাঙ্ক পাল্টা জোট গড়ার জন্য মালবের দেবগুপ্তের সঙ্গে মিত্রতা স্থাপন করেন। এইভাবে উত্তর ভারতে দুই পরস্পর-বিরোধী জোট গড়ে উঠে। থানেশ্বরের রাজা প্রভাকরবর্ধনের অকস্মাৎ মৃত্যু হলে, দেবগুপ্ত কনৌজ আক্রমণ করে গ্রহবর্মা মৌখরিকে নিহত করেন। এই সুযোগে শশাঙ্ক গঙ্গার কুল ধরে বারাণসী পর্যন্ত অধিকার করেন এবং মিত্র দেবগুপ্তের সাহায্যের জন্য কনৌজে চলে আসেন ও রাজ্যশ্রীকে বন্দিনী করেন।

গৌড়, কনৌজ, থানেশ্বর দ্বন্দ্ব

প্রভাকরের পুত্র রাজ্যবর্ধন পিতার সিংহাসনে বসে মালব-গৌড় জোটকে ধ্বংস করার জন্য কনৌজ অভিমুখে যান। পথিমধ্যে তিনি মালবরাজ দেবগুপ্তকে পরাজিত ও নিহত করেন। রাজ্যবর্ধন শেষ পর্যন্ত শশাঙ্কের হাতে নিহত হন। বাণভট্টের মতে, শশাঙ্ক বিশ্বাসঘাতকতা করে রাজ্যবর্ধনকে হত্যা করেন। আধুনিক পণ্ডিতদের মধ্যে শশাঙ্কের বিশ্বাসঘাতকতা সম্পর্কে বিতর্ক আছে।

রাজ্যবর্ধনের মৃত্যু

রাজ্যবর্ধনের মৃত্যু হলে তাঁর কনিষ্ঠ ভ্রাতা হর্ষবর্ধন থানেশ্বরের সিংহাসনে বসে ভগিনী রাজ্যশ্রীকে উদ্ধার এবং শশাঙ্ককে শাস্তিদানের জন্য যুদ্ধযাত্রা করেন। এই সময় শশাঙ্কের শত্রু কামরূপের রাজা ভাস্করবর্মা হর্ষবর্ধনের সঙ্গে জোট গড়েন। শশাঙ্ক কনৌজ থেকে পিছু হঠে আসেন। হর্ষ রাজ্যশ্রীকে উদ্ধার করেন ও কনৌজ অধিকার করেন। ভাস্করবর্মার একটি শিলালিপি থেকে মনে করা হয় যে, হর্ষ ও ভাস্করবর্মার সম্মিলিত আক্রমণে শশাংক সাময়িকভাবে পরাস্ত হন। তবে শশাঙ্কের জীবিতকালে তাঁর রাজ্যসীমা অক্ষুণ্ন ছিল। হিউয়েন সাং, মা তোয়ান লিন ও গঞ্জাম লিপি থেকে জানা যায় যে, ৬৩৭—৩৮ খ্রীঃ পর্যন্ত শশাঙ্ক পূর্ণ গৌরবে রাজত্ব করেন। শশাঙ্কের মৃত্যুর পর তাঁর পুত্র মানবদেবকে পরাস্ত করে হর্ষ গৌড় রাজ্য জয় করেন। তিনি ও ভাস্করবর্মা এই রাজ্য ভাগ করে নেন।

হর্ষ ও শশাঙ্কের সম্পর্ক

হিউয়েন সাং-এর মতে, শশাঙ্ক ছিলেন বৌদ্ধ-বিদ্বেষী। তিনি বৌদ্ধগয়ার পবিত্র বোধিবৃক্ষ ছেদন করেন এবং এই বৃক্ষের শিকড় উপড়ে ফেলেন। তিনি পাটলিপুত্রে বুদ্ধের পদচিহ্ন, পাথরের উপর থেকে তুলে ফেলেন। আর্য মঞ্জুশ্রী মূল কল্পে তাঁর গোঁড়ামির উল্লেখ আছে। আধুনিক গবেষক ডঃ চন্দের মতে, শশাঙ্ক

হয়ত রাজনৈতিক কারণে বৌদ্ধ নির্যাতন করতেন। কারণ তাঁর শত্রু হর্ষবর্ধন ছিলেন বৌদ্ধ-ধর্মাবলম্বী। তাছাড়া হিউয়েন সাং নিজে বৌদ্ধ ছিলেন। তাঁর রচনায় শশাঙ্কের প্রতি বিরোধিতা দেখা যায়। ডঃ মজুমদারের মতে, শশাঙ্ক ছিলেন শৈব। এজন্য তিনি বৌদ্ধদের প্রতি হয়ত সদয় ছিলেন না। তাছাড়া সপ্তম ও অষ্টম খ্রীঃ বাংলার উচ্চ শ্রেণীর লোকেরা ব্রাহ্মণ্য সংস্কৃতির অনুরাগী ছিলেন। শশাঙ্ক হয়ত যুগধর্মের প্রভাবে বৌদ্ধ-বিদ্বেষী হন। তবে তাঁর বিরোধিতায় বৌদ্ধ ধর্মের খুব ক্ষতি হয় এমন কথা বলা যায় না। কারণ হিউয়েন সাং পরে যখন বাংলায় আসেন তিনি সর্বত্র বৌদ্ধ বিহার ও ভিক্ষুদের অবস্থান দেখেন। ডঃ নীহাররঞ্জনের মতে, এই সময় বাংলার অর্থনীতি বৌদ্ধরাই নিয়ন্ত্রণ করত। এজন্য শৈব শশাঙ্ক বৌদ্ধ বিরোধিতা করেন। শশাঙ্কের বিরোধী পক্ষীয় লেখকদের রচনা হতে তাঁর সম্পর্কে তথ্য পাওয়া যায়। তাঁর সকল গুণের কথা বিরোধী লেখকরা উল্লেখ করেন নাই। শশাঙ্ক ছিলেন দুঃসাহসিক সাম্রাজ্যবাদী। তিনি ছিলেন পাল সাম্রাজ্যবাদের পথ-প্রদর্শক। গৌড়দেশকে তিনি উত্তর ভারতীয় রাজনীতিতে প্রতিষ্ঠা দেন এবং গৌড়ের জন্য স্বয়ং-সম্পূর্ণ অর্থনীতি গঠন করেন। তিনি কৃষির উন্নতির জন্য জলসেচ ব্যবস্থার দিকে নজর দেন। মেদিনীপুরের দণ্ডভুক্তি বা দাঁতন অঞ্চলে শশাঙ্কের দীঘি ( স্থানীয় নাম শরশঙ্কের সাগর ) এর প্রমাণ। বাংলার প্রথম স্বাধীন সম্রাটের মর্যাদা তিনি দাবী করতে পারেন।

শশাঙ্কের কৃতিত্ব

**তৃতীয় পরিচ্ছেদ : হর্ষের রাজ্য জয় ও কৃতিত্ব (The Conquests of Harshavardhana and his achievements) :** থানেশ্বর রাজ প্রভাকরবর্ধনের অকস্মাৎ মৃত্যু হলে তাঁর জ্যেষ্ঠ পুত্র রাজ্যবর্ধন পিতার সিংহাসনে বসেন। এই সময় থানেশ্বর ও তার মিত্র মৌখরি রাজ্যে দারুণ বিপদ দেখা দেয়। গৌড়রাজ শশাঙ্ক ও মালবরাজ দেবগুপ্ত প্রভাকরবর্ধনের জামাতা গ্রহবর্মন মৌখরিকে নিহত করেন এবং প্রভাকরবর্ধনের কন্যা মৌখরি রাণী রাজ্যশ্রীকে বন্দিনী করেন। রাজ্যবর্ধন তাঁর ভগিনীকে উদ্ধারের জন্য কনৌজে যাত্রা করেন। পথিমধ্যে শশাঙ্কের দ্বারা তিনি নিহত হন। কনৌজ ও থানেশ্বরের এই ঘোর বিপদের সময় রাজ্যবর্ধনের কনিষ্ঠ ভ্রাতা হর্ষবর্ধন থানেশ্বরের সিংহাসনে ( ৬০৬ খ্রীঃ ) বসেন।

হর্ষবর্ধন

হর্ষ সিংহাসনে বসার পর ভগিনী রাজ্যশ্রীকে উদ্ধার ও কনৌজ আক্রমণকারী শশাঙ্ককে শাস্তি দেওয়ার উদ্দেশ্যে যুদ্ধ যাত্রা করেন। তিনি তাঁর মন্ত্রী ভাণ্ডির সাহায্যে কনৌজ অধিকার করেন। হর্ষ নিজে বিন্ধ্য পর্বতের জঙ্গল থেকে উপজাতিদের সাহায্যে রাজ্যশ্রীকে উদ্ধার করেন।

রাজ্যশ্রী উদ্ধার ও কনৌজ অধিকার

এর পর তিনি কনৌজের সিংহাসন নিজ পৈত্রিক সিংহাসন থানেশ্বরের সঙ্গে যুক্ত করে কনৌজকে তাঁর রাজধানীতে পরিণত করেন। কোন কোন ঐতিহাসিকের মতে, কনৌজের সিংহাসনের বৈধ দাবীদার ছিলেন মৃত গ্রহবর্মা মৌখরির ভ্রাতা শূরসেন মৌখরি। হর্ষ তাঁকে বঞ্চিত করে কনৌজের সিংহাসন অধিকার করেন। এর পর প্রাচীন পাটলিপুত্রের মতই কনৌজ ভারতের রাজনৈতিক স্নায়ুকেন্দ্রে পরিণত হয়।

হর্ষ-শশাঙ্ক সম্পর্ক

হর্ষের জীবনীকার বাণভট্টের বিবরণ হতে জানা যায় যে, হর্ষ গৌড়রাজ শশাঙ্কের বিরুদ্ধে দিগ্বিজয় বা যুদ্ধ যাত্রা করেন। কামরূপ রাজ ভাস্করবর্মা ছিলেন শশাঙ্কের শত্রু। তিনি হর্ষের পক্ষে যোগ দিলে গৌড় রাজ্য পূর্ব ও পশ্চিমে দুই দিকে বেষ্টিত হয়। আধুনিক পণ্ডিতেরা মনে করেন যে, শশাঙ্কের জীবিত কালে হর্ষ তাঁর ক্ষমতাকে উচ্ছেদ করতে পারেন নাই। তবে হর্ষের আক্রমণের ফলে শশাঙ্কের আগের মত শক্তি ছিল না। ৬৩৭ খ্রীঃ শশাঙ্কের দেহাবসান হলে, হর্ষ মগধ ও শশাঙ্কের রাজধানী কর্ণসুবর্ণ অধিকার করেন। বাংলার অপর অংশ ভাস্করবর্মা দখল করেন। হর্ষ ৬৪০ খ্রীঃ উড়িষ্যা ও গঞ্জাম অধিকার করেন।

হর্ষের রাজ্যবিস্তার : দ্বিতীয় পুলকেশী

ভারতের অন্য অঞ্চলেও হর্ষ রাজ্য বিস্তার করেন। সার্বভৌম শক্তি হিসাবে অধিকার প্রতিষ্ঠা ছিল তাঁর লক্ষ্য। তিনি গুজরাটের বলভী রাজ্যের রাজা ধ্রুবসেনকে পরাস্ত করেন। ধ্রুবসেন হর্ষের সঙ্গে বশ্যতামূলক মিত্রতা স্থাপন করেন। বাণভট্টের মতে, হর্ষ 'তুষার শৈল' অর্থাৎ নেপাল বা কাশ্মীর জয় করেন। হর্ষ সিন্ধুদেশ জয় করেন বলে দাবী করা হয়। তবে নেপাল বা কাশ্মীর ও সিন্ধু জয় সম্পর্কে কোন নিশ্চিত প্রমাণ নাই। হর্ষ দক্ষিণ ভারতে রাজ্য বিস্তারের চেষ্টা করেন বলে জানা যায়। গঞ্জাম ও গুজরাট অধিকারের ফলে হর্ষের সঙ্গে চালুক্য দ্বিতীয় পুলকেশীর প্রতিদ্বন্দ্বিতা আরম্ভ হয়। দ্বিতীয় পুলকেশীও হর্ষের মতই দিগ্বিজয়ের স্বপ্ন দেখতেন। দ্বিতীয় পুলকেশীর আইহোল লিপি থেকে জানা যায় যে, নর্মদা তীরে এক যুদ্ধে তিনি হর্ষকে চূড়ান্তভাবে পরাস্ত করলে হর্ষের দাক্ষিণাত্য অভিযান পরিত্যক্ত হয়।

রাজ্যসীমা ও কৃতিত্ব

হর্ষের সাম্রাজ্যসীমা সম্পর্কে পণ্ডিতদের মধ্যে বিতর্ক আছে। পানিক্কর প্রভৃতি ঐতিহাসিকেরা হর্ষকে "সকলোত্তরপথনাথ" বলে অভিহিত করেন। ডঃ আর. কে. মুখার্জীর মতে, "সকল সম্ভাব্য দিক বিচার করলে দেখা যায় যে হর্ষ সমগ্র উত্তর ভারতের সার্বভৌম সম্রাট বা অধিরাজে পরিণত হন।" কিন্তু ডঃ মজুমদারের মতে, কাশ্মীর, নেপাল, পশ্চিম পাঞ্জাব, সিন্ধুদেশ, রাজপুতানা হর্ষের রাজ্যভুক্ত ছিল না। হর্ষ বিরাট সামরিক শক্তির অধিকারী ছিলেন একথা বলা যায় না। তিনি শশাঙ্ক ও দ্বিতীয় পুলকেশীর বিরুদ্ধে বিশেষ সাফল্য লাভ করেন নাই। দীর্ঘস্থায়ী যুদ্ধের ফলে তাঁর সাম্রাজ্যের ভিত্তি দৃঢ় হয় নাই। ডঃ আর. এস. শর্মার মতে, হর্ষের আমলে ভারতে সামন্ত প্রথার উদ্ভব হয়। হর্ষ সামন্ত শক্তিগুলিকে দৃঢ় হাতে নিয়ন্ত্রণ করতে পারেন

নাই। হর্ষ ছিলেন সুশাসক। তিনি সাম্রাজ্যের বিভিন্ন অঞ্চলে ঘুরে প্রজাদের অভিযোগের প্রতিকার করতেন। তিনি মন্ত্রী পরিষদের পরামর্শ নিতেন। তাঁর সাম্রাজ্য কয়েকটি ভুক্তিতে ভাগ করা হয়। হর্ষ ছিলেন বিদ্যানুরাগী ও সাহিত্য চর্চায় আগ্রহী। তিনি নাগানন্দ, প্রিয়দর্শিকা ও রত্নাবলী নাটক রচনা করেন। বাণভট্ট ছিলেন তাঁর সভাকবি। বাণ কাদম্বরী ও হর্ষচরিত রচনা করেন। এছাড়া জয়সেন, ময়ূর, দিবাকর প্রভৃতি পণ্ডিত তাঁর সভায় ছিলেন। তিনি চীনা পণ্ডিত হিউয়েন সাং-এর পৃষ্ঠপোষকতা করেন। হর্ষ পাঁচ বছর অন্তর প্রয়াগে একটি দানমেলার অনুষ্ঠান করতেন। এই মেলার নাম ছিল "মহামোক্ষ-পরিষদ"। এই মেলায় হর্ষ তাঁর সকল সঞ্চিত অর্থ দান করতেন। হর্ষ বৌদ্ধধর্মের অনুরাগী হলেও অন্য ধর্মের প্রতি শ্রদ্ধা দেখাতেন। ৬৪৭ খ্রীঃ হর্ষের মৃত্যু হয়।

হর্ষের রাজত্বকাল সম্পর্কে চীনা বৌদ্ধ পর্যটক হিউয়েন সাং তাঁর সি-ইউ-কি গ্রন্থে তথ্য দিয়েছেন। হিউয়েন সাং ১৪ বছর এই দেশে ছিলেন। তিনি ভারতে ৫০০০ বৌদ্ধ মঠ দেখেন। তবে দেশে হিন্দু-ধর্মের প্রাধান্য ছিল। শিক্ষিত লোকেরা সংস্কৃত চর্চা করত। মধ্যদেশের লোকেরা ছিল সভ্য, সংযমী ও রুচিশীল। দেশে চোর-ডাকাতের উপদ্রব ছিল। এজন্য দণ্ডবিধি কঠোর ছিল। অপরাধীর হাত-পা কেটে ফেলা হত। কাশী ছিল প্রধান হিন্দু-তীর্থ। বিহারের নালন্দা বিশ্ববিদ্যালয়ের বিশেষ খ্যাতি ছিল। এশিয়ার বহু ছাত্র এখানে পড়ত। প্রায় দশ হাজার ছাত্র এই বিশ্ববিদ্যালয়ে পড়ত। হিউয়েন সাং এই বিশ্ববিদ্যালয়ে পড়েন। বিশ্ববিদ্যালয়ের গৃহ বিশাল ছিল। তক্ষশীলায় অপর একটি বিশ্ববিদ্যালয় ছিল। হিউয়েন সাং এই বিশ্ববিদ্যালয়ে আসেন। তাম্রলিপ্ত ছিল ভারতের সেরা বন্দর। দক্ষিণ-পূর্ব এশিয়ার সঙ্গে এখান থেকে বাণিজ্য চলত।

হিউয়েনে সাং-এর বিবরণ

## চতুর্থ পরিচ্ছেদ : প্রতিহার ও পাল সাম্রাজ্যের উত্থান

**(The Rise of the Pratihara and the Pala Empire) :** প্রতিহারদের কখনও কখনও গুর্জর-প্রতিহার বলা হয়। কারণ গুর্জর জাতির সঙ্গে প্রতিহারদের রক্ত সম্পর্ক ছিল। স্মিথের মতে, গুর্জর-প্রতিহাররা ছিল হূণদের সম্পর্কিত জনগোষ্ঠী। ভারতে দীর্ঘ বসবাসের ফলে প্রতিহারগণ ভারতীয় সভ্যতায় মিশে যায়। প্রতিহারবংশীয় রাজারা নিজেদের সূর্যবংশীয় ক্ষত্রিয় বলে দাবী করতেন। এই দাবীর ঐতিহাসিক ভিত্তি নাই। হরিচন্দ্র (৭৪০ খ্রীঃ) ছিলেন প্রতিহার রাজবংশের প্রতিষ্ঠাতা। মালব, গুজরাট ও রাজপুতানার কিছু অংশ তাঁর অধিকারে ছিল। প্রতিহার বৎসরাজ গাঙ্গেয় উপত্যকায় আধিপত্য স্থাপনের জন্য চেষ্টা চালান। এর ফলে পূর্ব ভারত অর্থাৎ মগধ ও বাংলার অধিপতি ধর্মপালের সঙ্গে তাঁর দ্বন্দ্ব আরম্ভ হয়। বৎসরাজ ধর্মপালকে পরাস্ত করে গাঙ্গেয় উপত্যকা অধিকার করলে দক্ষিণ থেকে রাষ্ট্রকূট রাজা ধ্রুব তাঁকে আক্রমণ করে বিতাড়িত

প্রতিহার বংশের উত্থান : বৎসরাজ, দ্বিতীয় নাগভট্ট

করেন। কনৌজ থেকে প্রতিহার শক্তি পিছু হঠে যায়। বৎসরাজের পুত্র দ্বিতীয় নাগভট্ট গাঙ্গেয় উপত্যকা দখলের উদ্দেশ্যে ধর্মপালের সামন্ত কনৌজের চক্রায়ুধকে পরাস্ত করেন এবং মুঙ্গেরের যুদ্ধে ধর্মপালকে পর্যুদস্ত করেন। কিন্তু দক্ষিণের রাষ্ট্রকূট রাজা তৃতীয় গোবিন্দ নাগভট্টকে কনৌজ থেকে বিতাড়িত করে দক্ষিণে ফিরে যান। এই সুযোগে ধর্মপাল পুনরায় কনৌজ অধিকার করেন। দ্বিতীয় নাগভট্টের পর রামভদ্র প্রতিহার তাঁর পিতার সিংহাসনে বসেন।

প্রতিহার বংশের শ্রেষ্ঠ রাজা ছিলেন প্রথম ভোজ বা মিহির ভোজ (৮৩৬-৮৮৫ খ্রীঃ)। তাঁর আমলে প্রতিহার শক্তি সর্বোচ্চ সীমায় উঠে। তাঁর রাজত্বকালে পাল-প্রতিহার-রাষ্ট্রকূট ত্রিশক্তি দ্বন্দ্ব চূড়ান্ত সীমায় উঠে। ভোজরাজ বুন্দেলখন্ড ও রাজপুতানায় নিজ শক্তিকে দৃঢ় করার পর গাঙ্গেয় উপত্যকার দিকে দৃষ্টি দেন। প্রথম দিকে তিনি পাল সম্রাট দেবপালের হাতে পরাস্ত হলেও, দেবপালের মৃত্যুর পর তিনি কনৌজ সহ পাল সাম্রাজ্যের বৃহৎ ভাগ অধিকার করেন। তিনি রাষ্ট্রকূট রাজ দ্বিতীয় কৃষ্ণকে উজ্জয়িনীর যুদ্ধে পরাস্ত করে প্রতিহার শক্তিকে নিষ্কণ্টক করেন। মালব ও গুজরাট তাঁর সাম্রাজ্যভুক্ত হয়। তিনি পাঞ্জাব ও অযোধ্যা জয় করেন। তাঁর সাম্রাজ্য পশ্চিমে আরব সাগর হতে পূর্বে বিহার পর্যন্ত, উত্তরে শতদ্রু হতে দক্ষিণে রাষ্ট্রকূট রাজ্যসীমা পর্যন্ত বিস্তৃত ছিল। কাশ্মীর, বিহার, সিন্ধু ও মধ্যপ্রদেশ বাদে প্রায় গোটা উত্তর ভারত তাঁর সাম্রাজ্যের অন্তর্ভুক্ত ছিল। আরব পর্যটক সুলেমান তাঁর শাসনব্যবস্থার প্রশংসা করেছেন। ভোজের রাজ্য ছিল ধনসম্পদে পূর্ণ। দস্যু, তস্করের উপদ্রব ছিল না। ভারতের পশ্চিম অঞ্চলে আরব আক্রমণকারীদের ভোজরাজ ঘোর বাধা দেন। তাঁর বাধায় আরবরা আগাতে পারে নাই। স্মিথের মতে, "ভোজের শাসনব্যবস্থা সম্পর্কে তথ্য লিখে রাখার জন্য মেগাস্থিনিস বা বাণের মত কোন লেখক ছিল না এটা দুর্ভাগ্যজনক।" তাঁর আমলে কনৌজের খ্যাতি চূড়ান্ত সীমায় উঠে।

প্রথম ভোজ

ভোজের পর মহেন্দ্রপাল প্রতিহার রাজত্ব করেন। তিনিই ছিলেন প্রতিহার বংশের শেষ শক্তিশালী রাজা। ৯১২ খ্রীঃ তাঁর মৃত্যুর পর কনৌজের প্রতিহার সাম্রাজ্য ভাঙতে থাকে। প্রতিহার শক্তির পতনের ফলে সাম্রাজ্যবাদী কনৌজের মৃত্যু যন্ত্রণা দেখা দেয় এবং শেষ পর্যন্ত মৃত্যুর নীরবতায় এই যন্ত্রণা শান্তিলাভ করে।

**পাল শক্তির উত্থান (The Rise of the Pala Power):** শশাঙ্কের মৃত্যুর পর বাংলায় প্রচণ্ড রাজনৈতিক অস্থিরতা দেখা দেয়। বাংলায় কোন কেন্দ্রীয় শক্তি না থাকায় বাংলার রাজনৈতিক ঐক্য ভেঙে পড়ে। হত্যা, গৃহযুদ্ধ, সামন্তশ্রেণীর মধ্যে সংঘাত নিত্যদিনের ঘটনা হয়। প্রবল দুর্বলের উপর অত্যাচার করে, কারণ দণ্ড বা আইনের শাসন ছিল না। মাছের জগতে যেমন বড় মাছ ছোট মাছকে গিলে ফেলে; মানুষরাও মাছের মত আচরণ করে, প্রবল দুর্বলকে উৎপীড়ন করতে থাকে। বাংলায় মাৎস্যন্যায় দেখা দেয়। এই সুযোগে বহিঃশত্রুরা বাংলায় আক্রমণ ও লুণ্ঠন চালায়।

বাংলায় মাৎস্যন্যায়

(১) অষ্টম খ্রীঃ হিমালয়বাসী শৈল বংশের আক্রমণ হয়। (২) কনৌজের যশোধর্মণ বাংলা আক্রমণ করেন। (৩) কাশ্মীরের মুক্তাপীড় ও জয়াপীড় বাংলা অভিযান করেন। (৪) কামরূপের রাজা বাংলা আক্রমণ করেন। বাংলার এই অরাজকতাকে উত্তর ভারতের লোকেরা "গৌড়তন্ত্র" বা গৌড় দেশের সাধারণ নিয়ম বলে অভিহিত করত।

বাংলার এই ভাঙা মঙ্গলচণ্ডীর যুগে বাংলার "প্রকৃতিপুঞ্জ" অর্থাৎ বাংলার নেতৃস্থানীয় লোকেরা জনমত অনুসারে ৭৫০ খ্রীঃ গোপাল নামে পাল বংশীয় এক সামন্তকে গৌড় বাংলার রাজা রূপে নির্বাচন করেন। গোপালের পৌত্র দেবপালের খলিমপুর তাম্রলিপি থেকে একথা জানা যায়। বাংলার অরাজকতা দূর করার জন্য বাংলার নেতারা গোপালকে নির্বাচন করে জাতীয় স্বার্থরক্ষার দৃষ্টান্ত স্থাপন করেন। গোপালের নির্বাচনের ফলে বাংলায় মাৎস্যন্যায় দূর হয়। প্রায় ৪০০ বছরের জন্য বাংলায় সুশাসন ও শান্তির যুগ স্থাপিত হয়। পাল রাজারা শশাঙ্কের আদর্শ অনুসরণ করে বাংলার বাইরে সাম্রাজ্য বিস্তার করেন ও সর্বভারতীয় রাজনীতিতে বাংলাকে স্থাপন করেন। পাল যুগে সংস্কৃতি, সাহিত্য ও ধর্মের অসাধারণ অগ্রগতি হয়।

গোপালের নির্বাচন

গোপালের সম্পর্কে বিশদ কিছু জানা যায় না। তাঁর পিতার নাম ছিল বপ্যট এবং পিতামহের নাম দয়িতবিষ্ণু। তাঁর পত্নী দেদ্দাদেবী ছিলেন ভদ্র রাজবংশের কন্যা। গোপাল ছিলেন ক্ষত্রিয় এবং বাংলাদেশ ছিল তাঁর পিতৃভূমি। গোপালের কীর্তি তাঁর যশস্বী পুত্র ধর্মপালের কীর্তির নীচে চাপা পড়ে গেছে।

**পঞ্চম পরিচ্ছেদ : পাল ও সেন বংশ ( The Pala and the Sena Kings ) : ধর্মপাল ( Dharma Pala ) :** গোপালের মৃত্যুর পর ৭৭০ খ্রীঃ ধর্মপাল তাঁর পিতার সিংহাসনে বসেন। তিনি রাজ্য বিস্তারের কাজে দৃষ্টি দেন। তাঁর আমলে পাল-প্রতিহার-রাষ্ট্রকূট দ্বন্দ্ব আরম্ভ হয়। গাঙ্গেয় উপত্যকা ও কনৌজ অধিকার ছিল এই প্রতিদ্বন্দ্বিতার কারণ। ধর্মপাল মগধ ও বিহার জয় করে কনৌজ অধিকার করলে, প্রতিহার বৎসরাজ তাঁকে পরাস্ত করেন। কিন্তু রাষ্ট্রকূট রাজ ধ্রুব প্রতিহার বৎসরাজকে পরাস্ত করলে ধর্মপাল পুনরায় কনৌজ অধিকার করে চক্রায়ুধকে কনৌজে তাঁর সামন্ত রাজা হিসাবে বসান। ধর্মপাল এর পর মদ্র, গন্ধার, কুরু, অবন্তী প্রভৃতি অঞ্চল জয় করেন। কনৌজে তিনি এক দরবারে এই সকল রাজার বশ্যতা গ্রহণ করেন এবং আর্যাবর্তের সার্বভৌম সম্রাটরূপে স্থান পান। প্রতিহার দ্বিতীয় নাগভট্ট ধর্মপালের গৌরব খর্ব করার জন্য তাঁকে মুঙ্গেরের যুদ্ধে পরাস্ত করেন। কিন্তু রাষ্ট্রকূট তৃতীয় গোবিন্দ প্রতিহার নাগভট্টকে পরাস্ত করলে ধর্মপাল কনৌজে নিজ ক্ষমতা পুনঃপ্রতিষ্ঠা করেন। ধর্মপালের রাজ্যসীমা সম্পর্কে মতভেদ আছে। লামা তারানাথের মতে, ধর্মপালের রাজ্য ছিল পাঞ্জাব থেকে বঙ্গোপসাগর পর্যন্ত বিস্তৃত।

ত্রিশক্তি দ্বন্দ্ব

ডঃ মজুমদার ধর্মপালের রাজত্বকালকে "বাঙালী জীবনের সুপ্রভাত" বলে

অভিহিত করেছেন। ধর্মপালের আমলে শিক্ষা ও সংস্কৃতির বিশেষ অগ্রগতি হয়। ধর্মপালের নাম বিক্রমশীলদেব অনুসারে মগধে বিক্রমশীলা বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়।

কৃতিত্ব

তিনি ওদন্তপুরী বিহার ও সোমপুরী বিহারেরও প্রতিষ্ঠা করেন। পাল যুগে বাংলা ভাষার আদি রূপ চর্যাপদের রচনা হয়। চিত্রকলা ও ভাস্কর্যেরও বিকাশ এই যুগে ঘটে। ধর্মপালের সমসাময়িক ছিলেন কবি হরিভদ্র। তাঁর আমলে বৌদ্ধ মহাযান ও সহজযান ধর্মের বিস্তার ঘটে। ধর্মপাল ছিলেন "উত্তরাপথ স্বামিন"। ৮১০ খ্রীঃ তাঁর মৃত্যু হয়।

**দেবপাল (Devapala):** দেবপাল ৮১০ খ্রীঃ পিতা ধর্মপালের সিংহাসনে বসেন। তিনি পিতার মতই যুদ্ধ নীতি বা "রক্ত ও লৌহ নীতি"র অনুসরণ করেন। তাঁর আমলে পাল সাম্রাজ্য সর্বোচ্চ সীমায় উপনীত হয়। মুঙ্গের লিপি থেকে জানা যায় যে, দেবপাল পূর্ব দিকে আসাম বা কামরূপ রাজ্য,

রাজ্য জয়

দক্ষিণে কলিঙ্গ দেশ জয় করেন। তাছাড়া খস্ বা গাড়োয়াল, কম্বোজ অঞ্চলও তিনি জয় করেন। দেবপাল রামভদ্র প্রতিহারকে পরাস্ত করে কনৌজে তাঁর অধিকার বজায় রাখেন। প্রতিহার প্রথম ভোজকেও তিনি পরাস্ত করে গাঙ্গেয় উপত্যকা ও কনৌজে পাল অধিকার অক্ষুণ্ণ রাখেন। দেবপালের মন্ত্রী দর্ভপাণি ও কেদার মিশ্র ছিলেন দক্ষ কূটনীতিবিদ্। দেবপালের পর কনৌজের উপর পাল শক্তির নিয়ন্ত্রণ শিথিল হয়ে পড়ে। দেবপালের রাজ্যসীমা হিমালয় হতে বিন্ধ্য, আসাম হতে কাশ্মীর পর্যন্ত বিস্তৃত ছিল। সুমাত্রার রাজা বালপুত্রদেব দেবপালের অনুমতি নিয়ে নালন্দায় একটি বিহার স্থাপন করেন। দেবপাল ছিলেন নালন্দা বিশ্ববিদ্যালয়ের পৃষ্ঠপোষক ও বৌদ্ধধর্মের অনুরাগী। ডঃ মজুমদারের মতে, "ধর্মপাল ও দেবপালের রাজত্বকাল ছিল বাংলার মহান যুগ।"

**প্রথম মহীপাল (Mahi Pala I):** দ্বিতীয় বিগ্রহপালের পুত্র প্রথম মহীপাল ৯৮৮ খ্রীঃ সিংহাসনে বসেন। দেবপালের পর পাল সাম্রাজ্যের যে পতন দেখা দেয় তা রোধ করে তিনি পাল সাম্রাজ্যের লুপ্ত গৌরব কিছুটা ফিরিয়ে আনেন। তিনি গৌড়, পূর্ব বাংলা, রাঢ় ও উত্তর বিহার জয় করেন। উত্তর প্রদেশের বারাণসী ও সারনাথ পর্যন্ত তিনি অধিকার বিস্তার করেন। প্রথম মহীপালের আমলে দক্ষিণ ভারতের চোল রাজা রাজেন্দ্র চোল পশ্চিম বাংলায় অভিযান (১০২১—১০২৩ খ্রীঃ) চালান। চোল বাহিনী বাংলা লুঠ করে ফিরে যায়। প্রথম মহীপাল দক্ষিণের চোল ও পশ্চিমের কলচুরী শক্তির বিরুদ্ধে তাঁর সাম্রাজ্য মোটামুটি অক্ষুণ্ণ রাখেন। তিনি জনপ্রিয় রাজা ছিলেন। উত্তর বাংলায় এখনও "মহীপালের গীত" নামে এক প্রকার বীরগাথা গাওয়া হয়। তাঁর আমলে সুলতান মামুদ উত্তর ভারত আক্রমণ করলেও মহীপাল তুর্কী আক্রমণ প্রতিহত করার জন্য কোন জোট গড়ার চেষ্টা করেন নাই। তিনি সুশাসক ছিলেন।

**রামপাল ( Rama Pala ) ঃ** পাল রাজা দ্বিতীয় মহীপালকে পদচ্যুত করে কৈবর্ত সামন্ত দিব্য ও তাঁর বংশধরেরা কিছুকাল বারেন্দ্রী বা উত্তর বাংলার সিংহাসন দখল করেন। দ্বিতীয় মহীপালের ভ্রাতা রামপাল তাঁর পৈত্রিক সিংহাসন উদ্ধার করার জন্য বাংলার সামন্তদের ভূমি ও অর্থদানের প্রতিশ্রুতি দিয়ে নিজ পক্ষে আনেন। এই সামন্ত সেনার সাহায্যে তিনি কৈবর্তরাজ দিব্যের উত্তরাধিকারী ভীমকে যুদ্ধে পরাস্ত ও নিহত করে বারেন্দ্রীর সিংহাসন পুনরুদ্ধার করেন। রামপাল কামরূপ অধিকার করেন এবং রাঢ় দেশ বা পশ্চিম বাংলা ও উড়িষ্যার চিল্কা হ্রদ পর্যন্ত রাজ্য বিস্তার করেন। তিনি কনৌজের গোবিন্দচন্দ্র গাহড়বালের আক্রমণ প্রতিহত করেন। রামপাল ছিলেন পাল বংশের শেষ বড় রাজা। তাঁর পর পাল শক্তির দ্রুত পতন ঘটে। তাঁর সভাকবি সন্ধ্যাকর নন্দী রামচরিত কাব্যে তাঁর কীর্তির কাহিনী বর্ণনা করেছেন। এই কাব্যটি দ্ব্যর্থবোধক, এক অর্থে এটি ছিল রামচন্দ্রের জীবনী, অপর অর্থে রামপালের জীবনী।

**বিজয় সেন ( Vijaya Sena ) ঃ** পাল সাম্রাজ্যের পতন হলে বাংলায় সেন রাজবংশের শাসন প্রতিষ্ঠিত হয়। সেন বংশের প্রতিষ্ঠাতা ছিলেন সামন্ত সেন। সেন বংশের পূর্বপুরুষরা কর্ণাটক থেকে বাংলায় আসেন বলে মনে করা হয়। সামন্ত সেনের পর হেমন্ত সেন 'মহারাজাধিরাজ' উপাধি নেন। হেমন্ত সেনের পুত্র বিজয় সেন ১০৯৭ খ্রীঃ রাঢ় দেশের সিংহাসনে বসে নিজ যোগ্যতায় এই ক্ষুদ্র রাজ্যকে সাম্রাজ্যে পরিণত করেন। তিনি ভোজবর্মণকে পরাস্ত করে পূর্ব বাংলা অধিকার করেন। কামরূপও তাঁর রাজ্যভুক্ত হয়। দক্ষিণে কলিঙ্গ তিনি জয় করেন। তিনি মিথিলা রাজ নান্যদেবকে পরাস্ত করেন এবং গৌড়দেশ জয় করেন। বিজয় সেন বিহার বা মগধ রাজ্যও জয় করেন। তাঁর সাম্রাজ্যের সীমান্ত পূর্বে ব্রহ্মপুত্র থেকে দক্ষিণে কলিঙ্গ, পশ্চিমে কোশী-গণ্ডক পর্যন্ত বিস্তৃত ছিল। দেওপাড়া প্রশস্তি থেকে তাঁর কীর্তির কথা জানা যায়।

**লক্ষ্মণ সেন ( Lakshmana Sena ) ঃ** বিজয় সেনের মৃত্যুর পর তাঁর পুত্র বল্লাল সেন বাংলার সিংহাসনে বসেন। বিজেতা হিসাবে তাঁর বিশেষ কৃতিত্ব ছিল না। ডঃ নীহাররঞ্জন রায়ের মতে, বল্লাল সেন ছিলেন ঘোরতর রক্ষণশীল। তিনি ব্রাহ্মণ, বৈদ্য ও কায়স্থ সম্প্রদায়ের মধ্যে কৌলিন্য প্রথার প্রবর্তন করেন বলে মনে করা হয়। এর ফলে জাতিভেদ প্রথার তীব্রতা বাড়ে। হিন্দু ক্রিয়াকর্ম ও আচার-পদ্ধতির বিষয়ে তিনি দানসাগর ও অদ্ভুতসাগর নামে দুটি গ্রন্থ রচনা করেন। বল্লাল সেনের পুত্র লক্ষ্মণ সেন পিতার মৃত্যুর পর প্রায় ৬০ বৎসর বয়সে বাংলার সিংহাসনে ( ১১৭৯ খ্রীঃ ) বসেন। সম্ভবতঃ তাঁর পিতার জীবিতকালে তিনি শাসনকার্য পরিচালনা করতেন। এই সূত্রে তিনি পুরী, বারাণসী ও প্রয়াগে তাঁর বিজয়স্তম্ভ স্থাপন করেন। তিনি মগধে জয়চন্দ্র গাহড়বালের আক্রমণ প্রতিহত করেন।

লক্ষ্মণ সেনের রাজত্বকালে তুর্কী বিজেতা ইখ্‌তিয়ারউদ্দীন মহম্মদ বিন্‌ বখ্‌তিয়ার খলজী বাংলা আক্রমণ করেন। ১১৯৯ খ্রীঃ বখ্‌তিয়ার খলজী প্রায় বিনা

বাধায় বিহার জয় করেন এবং ওদন্তপুরী বিহারটি ধ্বংস করেন। মিনহাজউদ্দিনের তবকাৎ-ই-নাসিরী গ্রন্থ থেকে জানা যায় যে, এর পর বখতিয়ার বাংলায় লক্ষ্মণ সেনের রাজধানী নদীয়া অভিযান করেন। ১৭ জন অগ্রবর্তী অশ্বারোহীসহ বখতিয়ার নদীয়ার রাজপ্রাসাদের দরজায় এসে পড়লে লক্ষ্মণ সেন রাজপ্রাসাদের খিড়কি দরজা দিয়ে নৌকায় চেপে পূর্ব বাংলার বিক্রমপুরে পালিয়ে যান। বখতিয়ারের বাহিনী পশ্চিম বাংলা জয় করে। লক্ষ্মণ সেন ১২০৫ খ্রীঃ পর্যন্ত পূর্ব বাংলা শাসন করেন। বখতিয়ারের জয়ের ফলে বাংলায় তুর্কী শাসন স্থাপিত হয়। লক্ষ্মণ সেনের পরাজয়ের কারণ ছিল সেন রাজাদের জাতিভেদ প্রথা ও ধর্মীয় গোঁড়ামি। এর ফলে বাংলার সাধারণ মানুষের সমর্থন তাঁরা হারান। লক্ষ্মণ সেন শিল্প-সংস্কৃতির অনুরাগী ছিলেন। তাঁর রাজসভায় গীতগোবিন্দের কবি জয়দেব ছিলেন। এছাড়া ধোয়ী ও উমাপতি ধর, শ্রীধর প্রভৃতি পণ্ডিতও লক্ষ্মণ সেনের রাজসভায় ছিলেন। তিনি ছিলেন "পরম বৈষ্ণব।"

বাংলায় তুর্কী আক্রমণ

---

## ষষ্ঠ অধ্যায় [খ]

## দাক্ষিণাত্য

## ( Deccan )

**প্রথম পরিচ্ছেদ : বাতাপির চালুক্য বংশ (The Early Chalukyas of Badami) :** বিন্ধ্য পর্বতের দক্ষিণে অবস্থিত ভারতকে প্রধানতঃ দুই ভাগে ভাগ করা হয়, যথা : বিন্ধ্য অঞ্চল হতে তুঙ্গভদ্রা পর্যন্ত বিস্তৃত অঞ্চল বা দাক্ষিণাত্য এবং তুঙ্গভদ্রার দক্ষিণের অঞ্চল বা সুদূর দক্ষিণ। দাক্ষিণাত্যে চালুক্য রাজবংশ ছিল এক বড় শক্তি। চালুক্য বংশের উৎপত্তি সম্পর্কে বহু কিংবদন্তী আছে। স্মিথের মতে, চালুক্যরা ছিল গুর্জর বা চাপ জাতি হতে উদ্ভূত। বেশীর ভাগ পণ্ডিতের মতে, চালুক্যরা ছিল কৃষ্ণা উপত্যকার চুল্ক উপজাতির বংশধর। প্রথম জয়সিংহ ছিলেন চালুক্য বংশের প্রথম শাসক। তিনি বিজাপুর জেলার বাতাপি বা বাদামি অঞ্চলে রাজ্য স্থাপন করেন। প্রথম পুলকেশীর রাজত্বকালে চালুক্য শক্তির বিস্তার ঘটে। তিনি বাতাপি দুর্গ নির্মাণ করেন। এর পর কীর্তিবর্মণ ( ৫৩৬-৫৯৭ খ্রীঃ ) রাজত্ব করেন। তিনি নল, মৌর্য ও কদম্ব শক্তিকে পরাস্ত করেন। কীর্তিবর্মণের পর মঙ্গলেশ সিংহাসনে বসে কলচুরী শক্তিকে পরাস্ত করেন এবং রত্নগিরি অঞ্চল অধিকার করেন। তিনি বাদামির বিখ্যাত বিষ্ণুমন্দির তৈয়ারী করেন।

**দ্বিতীয় পরিচ্ছেদ : চালুক্য দ্বিতীয় পুলকেশী (Pulakesi II) :** ৬১০ খ্রীঃ চালুক্য রাজা মঙ্গলেশকে গৃহযুদ্ধে নিহত করে তাঁর ভ্রাতুষ্পুত্র দ্বিতীয়

পুলকেশী বাদামির সিংহাসনে বসেন। দ্বিতীয় পুলকেশী ছিলেন শক্তিশালী রাজা। গৃহযুদ্ধের আমলের অরাজকতা দমন করে তিনি তাঁর ক্ষমতা প্রতিষ্ঠিত করেন। পুলকেশী ছিলেন ঘোর সাম্রাজ্যবাদী শাসক। হর্ষের মত তিনিও ভারতের বৃহত্তর অঞ্চলে নিজ সার্বভৌম ক্ষমতা বিস্তারের চেষ্টা করেন।

রাজ্য বিস্তার

দ্বিতীয় পুলকেশী প্রথমে দাক্ষিণাত্যে তাঁর অধিকার বিস্তারের কাজে হাত দেন। মহীশূরের গঙ্গ রাজ্য, মালাবারের অনুপ অঞ্চল, কোঙ্কন ও এলিফ্যাণ্টা দ্বীপ তিনি জয় করেন। তিনি পূর্ব দাক্ষিণাত্যে গোদাবরী উপত্যকার পিঠাপুরম ও এলোর অঞ্চল জয় করেন। এর পর পুলকেশী গুজরাটের বলভী রাজবংশকে আক্রমণ করে বলভী ধ্রুবসেনকে তাঁর বশ্যতা স্বীকারে বাধ্য করেন।

হর্ষ-পুলকেশী দ্বন্দ্ব

চালুক্য দ্বিতীয় পুলকেশী যখন দাক্ষিণাত্যে শক্তি বিস্তারে রত ছিলেন তখন উত্তর ভারতে হর্ষবর্ধনও নিজেকে সার্বভৌম শক্তিরূপে প্রতিষ্ঠার চেষ্টায় ব্যস্ত ছিলেন। হর্ষ কলিঙ্গ ও গঞ্জাম জয় করলে চালুক্য পুলকেশীর সাম্রাজ্যের নিরাপত্তা বিপন্ন হয়। এদিকে গুজরাটের উপর আধিপত্য উপলক্ষে হর্ষ-পুলকেশীর দ্বন্দ্ব বাধে। হর্ষ গুজরাট ও মালব জয়ের উদ্যোগ করলে ধ্রুবসেন পুলকেশীর বশ্যতা নিয়ে আত্মরক্ষার চেষ্টা করেন। পুলকেশীর আইহোল শিলালিপি থেকে জানা যায় যে, হর্ষ-পুলকেশী যুদ্ধে হর্ষ পরাস্ত হন। সম্ভবতঃ নর্মদা তীরে এই যুদ্ধ হয়। দাক্ষিণাত্য ও পশ্চিম ভারতে দ্বিতীয় পুলকেশীর আধিপত্য স্থাপিত হয়।

পল্লব-চালুক্য দ্বন্দ্ব

চালুক্য সাম্রাজ্যবাদ অতঃপর তুঙ্গভদ্রার দক্ষিণে অর্থাৎ সুদূর দক্ষিণে প্রসারিত হয়। দ্বিতীয় পুলকেশী সুদূরে দক্ষিণের পল্লব শক্তিকে ধ্বংস করে বিন্ধ্য পর্বতের দক্ষিণের সমগ্র ভূ-ভাগ নিজ অধিকারে আনার চেষ্টা করেন। এর ফলে দীর্ঘস্থায়ী চালুক্য-পল্লব দ্বন্দ্ব আরম্ভ হয়। দ্বিতীয় পুলকেশী দক্ষিণের চোল শক্তির সঙ্গে মিত্রতা স্থাপন করে পল্লব শক্তিকে উত্তর ও দক্ষিণ থেকে ঘিরে ফেলেন। তিনি তুঙ্গভদ্রা পার হয়ে পল্লব প্রথম মহেন্দ্র বর্মণকে পরাস্ত করেন ও পল্লব রাজ্য লুঠ করেন। পরবর্তী পল্লব রাজা নরসিংহ বর্মণ আগের পরাজয়ের শোধ নিতে তুঙ্গভদ্রা পার হয়ে চালুক্য রাজধানী বাদামি আক্রমণ করেন এবং যুদ্ধে দ্বিতীয় পুলকেশীকে নিহত করেন। বাতাপি নগরী অগ্নিদগ্ধ হয়। ৬৪২ খ্রীঃ দ্বিতীয় পুলকেশীর মৃত্যু হয়।

কৃতিত্ব

দ্বিতীয় পুলকেশী কেবলমাত্র যোদ্ধা ও বিজেতা ছিলেন না। তিনি ছিলেন সুশাসক। হিউয়েন সাং তাঁর রাজ্য ভ্রমণ করে তাঁর জনহিতকর কাজের প্রশংসা করেছেন। দ্বিতীয় পুলকেশীর কীর্তি-কাহিনী তাঁর সভাকবি রবিকীর্তির রচিত আইহোল শিলালিপি থেকে জানা যায়। হিউয়েন সাং-এর মতে, দ্বিতীয় পুলকেশীর সাম্রাজ্য ছিল ৮৩৬ বর্গমাইল ব্যাপী

বিস্তৃত। তাঁর প্রজারা ছিল পরিশ্রমী ও যুদ্ধনিপুণ। দ্বিতীয় পুলকেশীকে দক্ষিণাপথনাথ বলা চলে।

**তৃতীয় পরিচ্ছেদ : রাষ্ট্রকূট বংশ (The Rashtrakutas):** অষ্টম খ্রীঃ দাক্ষিণাত্যে রাষ্ট্রকূট নামে এক শক্তিশালী রাজবংশের উদ্ভব হয়। রাষ্ট্রকূটদের উৎপত্তি সম্পর্কে বিভিন্ন মত পাওয়া যায়। প্রধানতঃ মনে হয় যে, রাষ্ট্রকূটরা ছিল তেলেগু রেড্ডী বংশীয় লোক। অপর একটি মত হল যে, অন্ধ্রের কৃষক সম্প্রদায় হতে রাষ্ট্রকূট শক্তির উদ্ভব হয় এবং চালুক্য রাজাদের অধীনে রাজকার্য করার সময় তারা স্বাধীন শক্তি হিসাবে আত্মপ্রকাশ করে। কেহ কেহ মনে করেন যে, রাষ্ট্রকূটরা ছিল কন্নড় বা কানাড়ী এবং তাদের আদি লিপিগুলি কানাড়ী ভাষায় লিখিত।

রাষ্ট্রকূট রাজা ইন্দ্র ইলিচপুরে পঞ্চম খ্রীঃ এক সামন্ত রাজ্য স্থাপন করেন। রাষ্ট্রকূট দন্তিদুর্গ চালুক্য দ্বিতীয় বিক্রমাদিত্যের মৃত্যুর পর রাষ্ট্রকূট শক্তির স্বাধীনতা ঘোষণা করেন। তিনি গুজরাট, মালব ও মধ্যপ্রদেশের কিছু অংশ জয় করেন।

প্রথম কৃষ্ণ ও ধ্রুব

রাষ্ট্রকূট প্রথম কৃষ্ণ (৭৫৮—৭৫ খ্রীঃ) সমগ্র মহারাষ্ট্র অধিকার করেন। তিনি এলোরার কৈলাসনাথ মন্দির তৈয়ারী করেন। রাষ্ট্রকূট ধ্রুব দাক্ষিণাত্যের মহীশূরসহ বিরাট অঞ্চল নিজ রাজ্যভুক্ত করেন। তিনি উত্তর ভারতের পাল-প্রতিহার দ্বন্দ্বে যোগ দিয়ে সমান্তরাল পাল-প্রতিহার দ্বন্দ্বকে ত্রিকোণ দ্বন্দ্বে পরিণত করেন। ধ্রুব বুঝতে পারেন যে, গাঙ্গেয় উপত্যকায় প্রতিহার শক্তি প্রতিষ্ঠিত হলে পরিণামে গুজরাট ও মধ্যপ্রদেশে তারা রাষ্ট্রকূট ক্ষমতা ধ্বংস করবে। এজন্য ধ্রুব বৎসরাজ প্রতিহার ও বাংলার ধর্মপালকে পরাস্ত করেন। বিজয়ী ধ্রুব তাঁর পতাকায় গঙ্গা-যমুনা প্রতীক নেন। উত্তর ও দক্ষিণের প্রধান শক্তিগুলিকে পরাস্ত করে তিনি প্রায় সার্বভৌম সম্রাটে পরিণত হন।

**চতুর্থ পরিচ্ছেদ : রাষ্ট্রকূট তৃতীয় গোবিন্দ ও তৃতীয় কৃষ্ণ (Gobinda III and Krishna III):** রাষ্ট্রকূট ধ্রুবের পর তৃতীয় গোবিন্দ রাষ্ট্রকূট রাজধানী মান্যখেটার সিংহাসনে বসেন। তৃতীয় গোবিন্দ ছিলেন রাষ্ট্রকূট বংশের শ্রেষ্ঠ সম্রাট (৭৯৩—৮১৪ খ্রীঃ)। তিনি তাঁর পিতার সাম্রাজ্যবাদী নীতিকে আরও বলিষ্ঠভাবে পরিচালনা করেন।

ত্রিশক্তি দ্বন্দ্ব

উত্তর ভারতে কনৌজ ও গাঙ্গেয় উপত্যকায় শক্তি সাম্য রক্ষার জন্য তিনি তাঁর পিতার মতই পাল-প্রতিহার দ্বন্দ্বে যোগ দেন। তিনি নাগভট্ট প্রতিহারকে পরাস্ত করে গাঙ্গেয় উপত্যকায় প্রতিহার শক্তির একচেটিয়া ক্ষমতা স্থাপনের সম্ভাবনা দূর করেন। বাংলার ধর্মপাল ও তাঁর সামন্ত চক্রায়ুধ তৃতীয় গোবিন্দের বশ্যতা স্বীকারে বাধ্য হন। উত্তর ভারতের আরও বহু রাজাকে পরাস্ত করে তৃতীয় গোবিন্দ হিমালয়ের পাদদেশ পর্যন্ত রাজ্য বিস্তার করেন।

তৃতীয় গোবিন্দ যখন আর্যাবর্ত অভিযানে ব্যাপৃত ছিলেন সেই সুযোগে বেঙ্গীর চালুক্য রাজা বিজয়াদিত্য তাঁর বশ্যতা ত্যাগ করে বিদ্রোহ ঘোষণা করেন। এদিকে

পল্লব শক্তির নেতৃত্বে গঙ্গ, কেরল, পল্লব জোট রাষ্ট্রকূট শক্তিকে ধ্বংস করতে উদ্যত হয়। তৃতীয় গোবিন্দ ছিলেন সাহসী যোদ্ধা। তিনি একের পর এক নীতি নিয়ে প্রথমে চালুক্য বিজয়াদিত্যকে পরাস্ত ও পদচ্যুত করেন। বিজয়াদিত্যের ভ্রাতা ভীমকে তিনি বেঙ্গীর সিংহাসনে বসান। এর পর তিনি ত্রিশক্তি জোটের বিরুদ্ধে আক্রমণ চালান। তিনি পল্লব রাজধানী কাঞ্চী অধিকার করেন। সিংহলের রাজাও তাঁর বশ্যতা স্বীকার করেন। তৃতীয় গোবিন্দ তাঁর বাহুবলে হিমালয় হতে কন্যাকুমারিকা পর্যন্ত প্রকৃত অর্থে নিজ জয় পতাকা উড়িয়ে দেন।

দক্ষিণ নীতি

তৃতীয় কৃষ্ণ ছিলেন রাষ্ট্রকূট বংশের শেষ ক্ষমতাশালী রাজা ( ৯৪০-৯৬৮ খ্রীঃ )। তিনি মহীশূর বা গঙ্গারাঁদি, কালাঞ্জর ও চিত্রকূট জয় করেন। তিনি তুঙ্গভদ্রা পার হয়ে ৯৩৯ খ্রীঃ পল্লব রাজধানী কাঞ্চী অধিকার করেন এবং চোল রাজধানী তাঞ্জোর অধিকার করেন। ৯৪৯ খ্রীঃ তিনি রাজাদিত্য চোলকে পরাজিত ও নিহত করেন। তিনি চোল নগরী রামেশ্বর অধিকার করে এই স্থানে একটি মন্দির তৈরী করেন। তিনি পাণ্ড্য ও কেরল শক্তিকেও পরাস্ত করেন। সিংহলের রাজাও তাঁর প্রতি বশ্যতা জানিয়ে কর প্রদান করেন। তৃতীয় কৃষ্ণ পূর্ব অন্ধ্রে বেঙ্গী অধিকার করে তাঁর সামান্ত 'বড়পা'কে বেঙ্গীর সিংহাসনে বসান। ৯৬৩ খ্রীঃ তৃতীয় কৃষ্ণ পুনরায় উত্তরে অভিযান করে মালব, উজ্জয়িনী ও বুন্দেলখণ্ড অধিকার করেন।

দক্ষিণ নীতি

তৃতীয় কৃষ্ণ ছিলেন যুদ্ধ-বিশারদ রাজা। ডঃ আলতেকারের মতে, "তিনি দাক্ষিণাত্য পুরোপুরি জয় করেন।" তিনি রাষ্ট্রকূট শক্তিকে উচ্চ সীমায় স্থাপন করেন। রাষ্ট্রকূট রাজারা সামন্তদের দ্বারা রাজ্য শাসন করতেন। গ্রামে নির্বাচিত সভা গ্রাম শাসন করত। গৃহস্থরা গ্রামসভার প্রতিনিধি নির্বাচন করত।

**কল্যাণের চালুক্য : ষষ্ঠ বিক্রমাদিত্য ( The Chalukyas of Kalyana : Vikramaditya VI ) :** কল্যাণের পশ্চিম চালুক্য বংশের প্রতিষ্ঠাতা ছিলেন তৈল বা তৈলপা। রাষ্ট্রকূট শক্তির পতনের পর কল্যাণে এই চালুক্য শক্তির উত্থান ঘটে। সত্যাশ্রয় ছিলেন তাঁর পরবর্তী রাজা। এর পরবর্তী বিখ্যাত চালুক্য রাজা ছিলেন সোমেশ্বর। তিনি কোপ্পামের যুদ্ধে চোল শক্তির হাতে পরাস্ত হন। এই পরাজয়ের অপমানে সোমেশ্বর তুঙ্গভদ্রা তীরে কুরুবতী নামক স্থানে "পরমযোগ" তুঙ্গভদ্রার জলে প্রাণ বিসর্জন করেন। সোমেশ্বর কল্যাণীতে তাঁর রাজধানী স্থাপন করেন। প্রথম সোমেশ্বরের মৃত্যুর পর তাঁর পুত্র দ্বিতীয় সোমেশ্বর সিংহাসনে বসেন।

সত্যাশ্রয়

দ্বিতীয় সোমেশ্বরের ভ্রাতা বিক্রমাদিত্য ছিলেন উচ্চাকাঙ্খী। তিনি সিংহাসনে জ্যেষ্ঠ ভ্রাতার দাবীর বিরোধিতা করেন। চোল সম্রাট বীর রাজেন্দ্র চালুক্য সাম্রাজ্য আক্রমণ করলে তার সুযোগ নিয়ে তিনি পশ্চিম বা কল্যাণের চালুক্য রাজ্য ব্যবচ্ছেদ করান। বিক্রমাদিত্য চালুক্য রাজ্যের

ষষ্ঠ বিক্রমাদিত্য

দক্ষিণ ভাগ পান এবং ষষ্ঠ বিক্রমাদিত্য উপাধি নেন। তিনি চোল সম্রাট বীর রাজেন্দ্রর কন্যাকে বিবাহ করে নিজ শক্তি বাড়ান। এই বিবাহের ফলে চোল-চালুক্যের পুরুষানুক্রমিক দ্বন্দ্বের অবসান ঘটার সম্ভাবনা দেখা দেয়।

বীর রাজেন্দ্রের মৃত্যুর পর চোল-চালুক্য মিত্রতায় ভাঁটা পড়ে। চোল সিংহাসনে প্রথম কুলোত্তুঙ্গ বসলে তিনি পশ্চিম চালুক্যরাজ ষষ্ঠ বিক্রমাদিত্যের তীব্র বিরোধিতা করেন। এদিকে বিক্রমাদিত্যের ভ্রাতা সোমেশ্বরও তাঁর বিরোধিতা করতে থাকেন। শেষ পর্যন্ত সোমেশ্বর চোলরাজ প্রথম কুলোত্তুঙ্গের সঙ্গে বিক্রমাদিত্যের বিরুদ্ধে জোট বাঁধেন। কোলারের যুদ্ধে বিক্রমাদিত্য কুলোত্তুঙ্গের হাতে পরাস্ত হয়ে তুঙ্গভদ্রার তীরে বিতাড়িত হন। কিন্তু সোমেশ্বর বিক্রমাদিত্যের হাতে বন্দী হন। সোমেশ্বরের রাজ্য বিক্রমাদিত্য অধিগ্রহণ করে নিজেকে পুরোপুরি কল্যাণের চালুক্য সম্রাট বলে ঘোষণা করেন ( ১০৭৬ খ্রীঃ )। এই বিজয়কে স্মরণীয় করার জন্য তিনি চালুক্য বিক্রমাব্দ চালু করেন।

চোল-চালুক্য দ্বন্দ্ব

কল্যাণের সিংহাসনে বসার পর বিক্রমাদিত্য বহু গঠনমূলক কাজ করেন। তিনি ও তাঁর প্রতিদ্বন্দ্বী কুলোত্তুঙ্গ পরস্পরের প্রতি আক্রমণ না করে শান্তিপূর্ণ সহাবস্থান নীতি নেন। ষষ্ঠ বিক্রমাদিত্য কবি ও বিদ্বান ব্যক্তিদের অনুরাগী ছিলেন। তাঁর সভাকবি বিহ্লন বিক্রমাদিত্যের জীবনী—বিক্রমাঙ্কদেব চরিত রচনা করেন। বিজ্ঞানেশ্বর নামক পণ্ডিতও বিক্রমাদিত্যের রাজ্যসভায় ছিলেন।

সংস্কার নীতি

তাঁর রাজত্বের শেষদিকে ষষ্ঠ বিক্রমাদিত্য পুনরায় যুদ্ধ-বিগ্রহে লিপ্ত হন। তাঁর অধীনস্থ সামন্ত শক্তি হোয়শল রাজ বিষ্ণুবর্ধন তাঁর বিরুদ্ধে বিদ্রোহ ঘোষণা করলে দীর্ঘ যুদ্ধে তিনি বিষ্ণুবর্ধনকে পরাস্ত করেন। এর পর তিনি চোলরাজ কুলোত্তুঙ্গের রাজ্য আক্রমণ করেন এবং বেঙ্গীতে কল্যাণের আধিপত্য স্থাপন করেন। ষষ্ঠ বিক্রমাদিত্য ছিলেন যুদ্ধ-বিশারদ রাজা এবং ঘোর সাম্রাজ্যবাদী। তিনি চালুক্য দ্বিতীয় পুলকেশীর আদর্শ অনুসরণ করেন।

কৃতিত্ব

---

## ষষ্ঠ অধ্যায় [গ]

## দক্ষিণ ভারত

## ( South India )

**প্রথম পরিচ্ছেদঃ কাঞ্চীর পল্লব বংশঃ পল্লব-চালুক্য দ্বন্দ্ব ( The Pallavas of Kanchi : Pallava-Chalukya Rivalry ) ঃ** দক্ষিণ ভারতে সাতবাহন সাম্রাজ্য ভেঙে যাওয়ার পর পল্লব শক্তির উদ্ভব হয় বলে মনে করা হয়। জয়সোয়াল নামক পণ্ডিতের মতে, পল্লবরা আদিতে উত্তর

ভারতের ক্ষত্রিয় ছিল। গোড়ায় পল্লবরা প্রাকৃত ভাষা ব্যবহার করত। বেশীর ভাগ পণ্ডিত মনে করেন যে, পল্লবরা ছিল দক্ষিণ ভারতের আদি অধিবাসী। সাতবাহন রাজাদের আমলে দক্ষিণে প্রাকৃত ভাষার চলন হয়। সাতবাহন সূত্রে পল্লবরা প্রাকৃত ভাষার ব্যবহার করত। চোল ও নাগ বংশের মিলনে পল্লব বংশের উদ্ভব হয়। পল্লব বংশ ছিল খুবই প্রাচীন। ২৫০ খ্রীঃ থেকে পল্লব রাজাদের লিপি পাওয়া যায়। তবে ৫৭৫ খ্রীঃ থেকে পল্লব বংশের প্রকৃত গৌরবের যুগের সূচনা হয়।

উৎপত্তি

পল্লব বংশের আদি রাজার নাম ছিল শিবস্কন্দ বর্মণ। কাঞ্চিপুর বা কাঞ্চীতে তিনি তাঁর রাজধানী স্থাপন করেন। এর পর বিষ্ণুগোপ নামে এক পল্লব রাজা সমুদ্র গুপ্তের বশ্যতা স্বীকার করেন। ৫৭৫ খ্রীঃ পল্লব সিংহবিষ্ণু কাঞ্চীর সিংহাসনে বসে চোলমণ্ডলম অধিকার করেন। কৃষ্ণা থেকে কাবেরী পর্যন্ত অঞ্চল তাঁর রাজ্যভুক্ত হয়। পল্লব প্রথম মহেন্দ্র বর্মণের (৬০০-৬৩০ খ্রীঃ) আমল থেকে বাতাপির চালুক্য শক্তির সঙ্গে পল্লব শক্তির দীর্ঘস্থায়ী প্রতিদ্বন্দ্বিতা আরম্ভ হয়। ডঃ নীলকণ্ঠ শাস্ত্রীর মতে, উত্তর ভারতের পাল-প্রতিহার দ্বন্দ্বের মতই দক্ষিণে পল্লব-চালুক্য দ্বন্দ্ব সপ্তম খ্রীঃ-এর দক্ষিণের ইতিহাসের প্রধান বিষয়ে পরিণত হয়। তুঙ্গভদ্রার দক্ষিণ থেকে পল্লব শক্তি উত্তরে ক্ষমতা বিস্তারের চেষ্টা করে। অপর দিকে তুঙ্গভদ্রার উত্তর থেকে চালুক্য শক্তি দক্ষিণে পল্লব শক্তিকে ধ্বংসের চেষ্টা চালায়। চালুক্য দ্বিতীয় পুলকেশী তুঙ্গভদ্রা পার হয়ে পল্লব রাজ্য লুঠ করেন এবং কাঞ্চী আক্রমণের চেষ্টা করেন। মহেন্দ্র বর্মণের কাসাক্কুদি লিপি থেকে জানা যায় যে, তিনি রাজধানী রক্ষা করেন এবং পুলকেশীকে তুঙ্গভদ্রা পার করে দেন। মহেন্দ্র বর্মণ ছিলেন বিবিধ গুণের অধিকারী। এজন্য তাঁর নাম ছিল 'বিচিত্রচিত্ত'। তিনি ত্রিচিনোপল্লী প্রভৃতি স্থানে পাহাড় খোদাই করে বহু মন্দির তৈরী করেন। এজন্য তাঁকে "চৈত্যকারী" বলা হত। তিনি নিজে সাহিত্যিক ছিলেন। "মত্তবিলাস প্রহসন" নামে এক সংস্কৃত ব্যঙ্গ নাটক তিনি রচনা করেন। তিনি সঙ্গীতজ্ঞ ছিলেন। শৈব ধর্মের প্রতি তাঁর অনুরাগ ছিল। তিনি "পল্লবমল্ল" উপাধি নেন।

আদি পল্লব বংশ

প্রথম মহেন্দ্র বর্মণ

মহেন্দ্রের পুত্র নরসিংহ বর্মণ (৬৩০—৬৬৮ খ্রীঃ) 'মহামল্ল' উপাধি নিয়ে সিংহাসনে বসেন। তিনি ছিলেন পল্লব বংশের শ্রেষ্ঠ রাজা। তাঁর আমলে পল্লব-চালুক্য দ্বন্দ্ব চলতে থাকে। তিনি মণিমঙ্গলমের যুদ্ধে দ্বিতীয় পুলকেশীকে পরাস্ত করেন। চালুক্য রাজধানী বাতাপি ধ্বংস করে তিনি বাতাপি-বিজেতা বা "বাতাপিকোণ্ড" উপাধি নেন। বাতাপির যুদ্ধে দ্বিতীয় পুলকেশী নিহত হন। নরসিংহ বর্মণ চোল, কেরল, পাণ্ড্য ও কালভ্র শক্তিকে পরাস্ত করেন। তিনি সিংহলে নৌ অভিযান পাঠান। নরসিংহের আমলে মহাবলীপুরমের ভুবনবিখ্যাত রথের আকারের মন্দিরগুলির বেশীর ভাগ তৈরী হয়। তাঁর রাজত্বকালে হিউয়েন সাং কাঞ্চীতে আসেন। কাঞ্চী নগরী তখন ছিল

নরসিংহ বর্মণ

বিশেষ সমৃদ্ধিশালিনী ও সংস্কৃত চর্চার প্রধান কেন্দ্র। ভারতের অন্যতম শ্রেষ্ঠ নগর ছিল কাঞ্চী।

নরসিংহ বর্মণের পর পল্লব বংশের উল্লেখ্য রাজা ছিলেন পরমেশ্বর বর্মণ (৬৭০—৬৯৫ খ্রীঃ)। তাঁর আমলে পল্লব-চালুক্য দ্বন্দ্ব পুনরায় আরম্ভ হয়। চালুক্য দ্বিতীয় পুলকেশীর পুত্র প্রথম বিক্রমাদিত্য পিতার সিংহাসনে বসে তাঁর রাজ্যের দক্ষিণ ভাগ থেকে দখলকারী পল্লব সেনকে হঠিয়ে দেন। তিনি তাঁর পিতার পরাজয় ও হত্যার প্রতিশোধ নিতে তুঙ্গভদ্রা পার হয়ে পল্লব রাজধানী কাঞ্চী অধিকার করেন এবং রামেশ্বরম পর্যন্ত এগিয়ে যান। পল্লব পরমেশ্বর বর্মণ পেরুবলানাল্লুরের যুদ্ধে তাঁকে শেষ পর্যন্ত পরাস্ত করে কাঞ্চী উদ্ধার করেন। পরমেশ্বর বর্মণ শৈব ধর্মের অনুরাগী ছিলেন।

*পরমেশ্বর বর্মণ*

পরমেশ্বর বর্মণের পর দ্বিতীয় নরসিংহ বর্মণ (৬৯৫—৭২২ খ্রীঃ) কাঞ্চীর সিংহাসনে বসেন। তাঁর আমলে চালুক্য দ্বিতীয় বিক্রমাদিত্য কাঞ্চী অধিকার করলেও তিনি শেষ পর্যন্ত রাজধানী উদ্ধার করেন। দ্বিতীয় নরসিংহ কাঞ্চীর বিখ্যাত কৈলাসনাথ মন্দির তৈয়ারী করেন। দ্বিতীয় নরসিংহের পর দ্বিতীয় নন্দী বর্মণ পল্লব সিংহাসনে বসেন। কিন্তু তাঁর দুর্বল শাসনে পল্লব শক্তি ভেঙে পড়ে। পাণ্ড্য দেশের রাজা পল্লব রাজ্য আক্রমণ করেন। নন্দী বর্মণ এই আক্রমণ প্রতিহত করেন। চালুক্য দ্বিতীয় বিক্রমাদিত্য দুইবার পল্লব রাজ্য আক্রমণ করে লুঠপাট চালান। রাষ্ট্রকূট দন্তিদুর্গও পল্লব রাজ্য আক্রমণ করেন। দ্বিতীয় নন্দী বর্মণের পর পল্লব শক্তি ধীরে ধীরে ক্ষয় পায়। পল্লব বংশের শেষ রাজা ছিলেন অপরাজিত পল্লব। আদিত্য চোল তাঁকে পরাস্ত করলে পল্লব শক্তি ধ্বংস হয়।

*পরবর্তী পল্লব রাজাগণ*

**দ্বিতীয় পরিচ্ছেদ: তাঞ্জোরের চোল বংশ (The Cholas of Tanjore):** চোলরা ছিল অতি প্রাচীন জাতি। অশোকের শিলালিপিতে, গ্রীক ঐতিহাসিকদের বিবরণেও চোলদের নাম পাওয়া যায়। খ্রীষ্টীয় প্রথম শতকে সঙ্গম যুগে চোল রাজা কারিকলের নাম জানা যায়। নবম খ্রীষ্টাব্দ থেকে চোল শক্তির অভ্যুত্থান ঘটে। প্রায় তিন শত বছর ধরে চোলরা একাদিক্রমে দক্ষিণ ভারতের রাজনীতিতে আধিপত্য রেখেছিল। তাছাড়া চোল রাজারা ভারতের বাইরে সিংহল, মালয়, সুমাত্রা পর্যন্ত রাজ্য বিস্তার করেন ও বঙ্গোপসাগরকে চোল হ্রদে পরিণত করেন। চোল শাসনব্যবস্থাও ছিল বিশেষ বৈশিষ্ট্যপূর্ণ। কেন্দ্রীয় রাজশক্তির সঙ্গে স্থানীয় স্বায়ত্ব শাসন নীতির সমন্বয় চোল রাজারা করেন। চোল রাজারা স্থাপত্য, শিল্প-সংস্কৃতির অনুরাগী ছিলেন। তাঁদের নেতৃত্বে তামিল সংস্কৃতি বিশিষ্ট জাতীয় চরিত্র নেয়।

চোল শক্তির প্রথম স্থাপয়িতা ছিলেন বিজয়ালয় (৮৫০-৮৭১ খ্রীঃ)। তিনি তাঞ্জোরে রাজধানী স্থাপন করেন এবং কাবেরী উপত্যকায় চোল শক্তির ভিত্তি স্থাপন করেন। এর পর আদিত্য চোল তাঁর প্রভু অপরাজিত পল্লবকে পরাজিত করে চোল

শক্তির স্বাধীনতা ও সার্বভৌম অধিকার ঘোষণা করেন। প্রথম পরান্তকের (৯০৭-৯৫৫ খ্রীঃ) আমলে চোল শক্তির প্রকৃত বিস্তার আরম্ভ হয়। তিনি পান্ড্য রাজ্য জয় করে "মাদুরাইকোণ্ড" উপাধি নেন। রাষ্ট্রকূট দ্বিতীয় কৃষ্ণকে পরাস্ত করে তিনি পেন্নার নদী পর্যন্ত রাজ্য বিস্তার করেন। তিনি বৈদুম্বগণকেও পরাজিত করেন। এর পর রাষ্ট্রকূট তৃতীয় কৃষ্ণ বাণ ও গঙ্গ রাজার সঙ্গে জোট গড়ে চোল রাজ্য আক্রমণ করেন। এই আক্রমণ প্রতিহত করতে প্রথম পরান্তক তাঁর পুত্র যুবরাজ রাজাদিত্যকে পাঠান। ৯৪০ খ্রীঃ তাক্কোলামের যুদ্ধে তৃতীয় কৃষ্ণ, রাজাদিত্যকে নিহত করে "তাঞ্জোরকোণ্ড" উপাধি নেন। চোল সাম্রাজ্যের উত্তর ভাগ রাষ্ট্রকূটদের দখলে চলে যায়। এর পর প্রথম পরান্তকের মৃত্যু হয়। চোল শক্তি হীনবল হয়ে পড়ে।

বিজয়ালয় ও প্রথম পরান্তক

**তৃতীয় পরিচ্ছেদঃ প্রথম রাজরাজ (Raja Raja—the Great)ঃ** প্রথম পরান্তকের মৃত্যুর পর চোল শক্তির সাময়িক পতন ঘটে। ৯৮৫ খ্রীঃ সুন্দর চোলের পুত্র প্রথম রাজরাজ সিংহাসনে বসলে চোল ইতিহাসে স্বর্ণযুগের সূচনা হয়। রাজ্য জয়, শাসন সংগঠন, সেনা সংগঠন, শিল্প-স্থাপত্য, সাহিত্য সকল ক্ষেত্রেই রাজরাজের আমল থেকে চোল যুগের শ্রেষ্ঠ সৃজনী শক্তির বিকাশ ঘটে। কাবেরী উপত্যকার একটি স্থানীয় দুর্বল রাজ্যকে রাজরাজ একটি সাম্রাজ্যে পরিণত করেন। রাজরাজের শিলালেখ থেকে তাঁর কীর্তি-কাহিনীর নির্ভরযোগ্য তথ্য পাওয়া যায়।

রাজরাজ তাঁর দক্ষিণ সীমান্তে পান্ড্য রাজ্য জয় করে পান্ড্যরাজ অমর ভুজঙ্গকে বন্দী করেন। তিনি দক্ষিণঘাটের উদগাই দুর্গ অধিকার করেন। তিনি কেরল রাজ রবিবর্মাকে ত্রিভান্দ্রমের নৌযুদ্ধে পরাস্ত করেন। কেরল ও কুইলন তাঁর অধিকারে আসে। তিনি ভারতের মূল ভূখণ্ড থেকে সিংহলে পা বাড়ান। রাজরাজ সিংহলের শুধুমাত্র বশ্যতা গ্রহণ না করে, এই দ্বীপে স্থায়ী অধিকার প্রতিষ্ঠার সঙ্কল্প নেন। তাঁর নৌ আক্রমণে পরাস্ত হয়ে সিংহল রাজ পঞ্চম মহেন্দ্র এই দ্বীপের একাংশে আশ্রয় নেন। রাজরাজ সিংহলের রাজধানী অনুরাধাপুর ধ্বংস করেন এবং এই বিজয়কে স্মরণীয় করার জন্য তিনি অনুরাধাপুরে একটি শিব মন্দির তৈরী করেন। রাজরাজ ছিলেন প্রথম ভারতীয় রাজা যিনি নৌবাহিনীর গুরুত্ব বুঝতে পারেন। রোমিলা থাপার নামক ঐতিহাসিকের মতে, রাজরাজের কেরল, সিংহল আক্রমণের পশ্চাতে সমুদ্র-প্রসারী কারণ ছিল। এই যুগে আরব বণিকরা মৌসুমী বায়ুতে জাহাজ ভাসিয়ে মালাবার উপকূলে আসতে থাকে। তারা মালাবারের বন্দরগুলিতে আধিপত্য স্থাপনের চেষ্টা করে। আরবদের উদ্দেশ্য ছিল চীন ও মালাবারের মধ্যে বাণিজ্যকে তাদের নৌবাহিনীর সাহায্যে দখল করা। রাজরাজ কেরল ও সিংহল দখল করে এই সম্ভাবনা দূর করেন। আরব আধিপত্য দূর করার জন্য তাঁর রাজত্বের শেষ দিকে ভারত মহাসাগরের মাল দ্বীপ ও আরও কয়েকটি

উপকূল ও সামুদ্রিক নীতি

দ্বীপ তিনি অধিকার করেন। চোল নৌবহরের প্রতাপে বঙ্গোপসাগর চোল হ্রদে পরিণত হয়।

রাজরাজ উপকূল ও সামুদ্রিক বিজয়ে ব্যস্ত থাকলেও, ভারতের মূল ভূখণ্ডে চোল রাজ্য বিস্তারের কথা ভুলেন নাই। তাঁর লক্ষ্য ছিল তুঙ্গভদ্রার উত্তর তীরে চোল আধিপত্য বিস্তার। তিনি মহীশূরের গঙ্গারীদি অধিকার করেন। বেলারি জেলাও তাঁর অধিকারে আসে। তিনি বেঙ্গীর পূর্ব চালুক্যদের উপর আধিপত্য স্থাপন করেন। বেঙ্গীর বিমলাদিত্যের সঙ্গে নিজ কন্যা কুন্দভাকের বিবাহ দিয়ে তিনি বেঙ্গীর উপর চোল প্রভাব সুপ্রতিষ্ঠিত করেন। কল্যাণের পশ্চিম চালুক্য রাজ সত্যাশ্রয় এই অবস্থা সহ্য করতে না পেরে বাধাদানের চেষ্টা করলে রাজরাজের পুত্র রাজেন্দ্র পিতার আদেশে মান্যখেটা পুড়িয়ে দেন এবং সত্যাশ্রয়কে পরাস্ত করেন।

চোল-চালুক্য দ্বন্দ্ব

রাজরাজ ছিলেন পরম শৈব। তাঞ্জোরের ভুবনবিখ্যাত রাজরাজেশ্বর মন্দির তিনি নির্মাণ করেন। এই বিশাল আকৃতির মন্দিরের তুল্য কোন মন্দির দক্ষিণে দেখা যায় না। এই মন্দিরের দেয়ালে তাঁর বিজয় কাহিনী খোদাই করা হয়। তিনি শৈব হলেও বৌদ্ধ ও বৈষ্ণবদের মুক্ত হস্তে অর্থ দিতেন। তিনি এক উন্নত শাসনব্যবস্থা স্থাপন করেন। জমি জরিপ দ্বারা রাজস্ব নির্ধারণ, গ্রামসভা দ্বারা গ্রাম শাসন, স্বয়ং-শাসিত গ্রাম শাসনব্যবস্থা ছিল এই শাসনব্যবস্থার বৈশিষ্ট্য। রাজরাজের নৌবহর ছিল প্রতিবেশী দেশের ত্রাস সৃষ্টি-কারী। তিনি শৈলেন্দ্র বংশীয় রাজাকে নেগাপতমে বৌদ্ধ চূড়ামণি বিহার নির্মাণের অনুমতি দেন। তাঁর পুত্র রাজেন্দ্র চোলের কীর্তি অনেকাংশ তাঁর পিতার কর্মকৃতির ভিত্তির উপর গড়ে উঠে। ডঃ মজুমদারের মতে, "রাজরাজের স্থাপিত রাজ্য ও শাসন-ব্যবস্থার মজবুত ভিতের উপর রাজেন্দ্র তাঁর সৌধ নির্মাণ করেন। পুত্রের কীর্তি ছিল পিতার কর্মের নির্ভরযোগ্য সাক্ষ্য।" ১০১২ খ্রীঃ রাজরাজের মৃত্যু হয়।

কৃতিত্ব

পিতা রাজরাজের বিস্তীর্ণ সাম্রাজ্য, সেনাদল, নৌশক্তি রাজেন্দ্র উত্তরাধিকার সূত্রে ১০১২ খ্রীঃ পিতার মৃত্যুর পর লাভ করেন। তিনি ছিলেন পিতার সুযোগ্য সন্তান। তাঁর আমলে চোল শক্তির পতাকা সর্বোচ্চ সীমায় স্থাপিত হয়। তিরুমালাই পর্বত লিপি ও তাঞ্জোর লিপি থেকে রাজেন্দ্রের কীর্তি-কাহিনী জানা যায়। রাজেন্দ্র জলে ও স্থলে উভয় ক্ষেত্রেই তাঁর সাম্রাজ্য সীমা প্রসারিত করেন। তিনি তাঁর পিতার সিংহল বিজয় নীতি অনুসরণ করেন। রাজেন্দ্র সিংহল রাজ পঞ্চম মহেন্দ্রকে বন্দী করেন এবং তাঁর অধিকারের স্মারক হিসাবে কয়েকটি শিব ও বিষ্ণু মন্দির নির্মাণ করেন। তবে কিছুদিনের মধ্যেই সিংহলের দক্ষিণ ভাগ রাজেন্দ্রের হাতছাড়া হয়।

রাজেন্দ্র তাঁর পিতার আরব নীতি অনুসরণ করে সিংহল ছাড়া ভারত উপকূলের কেরল ও পাণ্ড্য রাজ্যে অধিকার বজায় রাখেন। কারণ এই অঞ্চলগুলিতে আরব বণিকরা তাদের বাণিজ্যিক ঘাঁটি স্থাপন করে ভারত-চীন বাণিজ্যকে দখল করার চেষ্টায় ছিল। রাজেন্দ্র সেই সম্ভাবনা

সামুদ্রিক উপকূল নীতি

দূর করেন। চোল নৌবহর উপকূল ও সাগরে প্রবল প্রতাপে বিচরণ করতে থাকে।

এর পর রাজেন্দ্র স্থলভাগে তাঁর দৃষ্টি ফিরিয়ে পশ্চিম চালুক্য শক্তির সঙ্গে দ্বন্দ্বে রত হন। রাজেন্দ্র যখন সিংহল ও উপকূলের যুদ্ধে ব্যস্ত ছিলেন সেই সময় বেঙ্গীর পূর্ব চালুক্য সিংহাসন খালি হয়। রাজেন্দ্রের ব্যস্ততার সুযোগে পশ্চিম চালুক্যরাজ দ্বিতীয় জয়সিংহ বেঙ্গীর সিংহাসনে তাঁর হাতের লোক হিসাবে বিজয়াদিত্যকে বসাবার চেষ্টা করেন। চোল রাজেন্দ্র বেঙ্গীর উপর তাঁর প্রভাব নষ্ট হতে দিতে রাজী ছিলেন না। চোল বাহিনী দুভাগ হয়ে, এক ভাগ বেঙ্গীর দিকে আগিয়ে যায় এবং রাজেন্দ্রের নির্বাচিত প্রার্থী রাজরাজ চালুক্যকে বেঙ্গীর সিংহাসনে বসায়। চোল সেনার অপর ভাগ পশ্চিম চালুক্য রাজ্য অভিমুখে ছুটে যায় এবং মাস্কির যুদ্ধে জয়সিংহকে পরাস্ত করে। এর ফলে স্থিতাবস্থা ফিরে আসে।

চোল-চালুক্য দ্বন্দ্ব

এদিকে কলিঙ্গের রাজা বেঙ্গীর বিদ্রোহে রাজেন্দ্রের বিরুদ্ধে যোগ দেন। এজন্য চোল বাহিনী কলিঙ্গরাজকে পরাজিত করে। রাজেন্দ্রের তিরুমালাই লিপি থেকে জানা যায় যে, চোল বাহিনী কলিঙ্গ, ওড্র বা উড়িষ্যা জয় করে বাংলায় ঢুকে পড়ে। এই সময় বাংলার রাজা ছিলেন প্রথম মহীপাল। ঝড়ের সময় বাঁশ গাছ যেমন নুয়ে পড়ে, মহীপাল সেইরূপ চোল আক্রমণের সম্মুখে পিছু হঠে তাঁর সিংহাসন রক্ষা করেন। চোল বাহিনী ভাগীরথী পর্যন্ত এসে ফিরে যায়। এই অভিযান একটি দ্রুতগতি হানার বেশী কিছু ছিল না। সম্ভবতঃ উত্তর ভারতের রাজাদের কাছে এই অভিযান দ্বারা রাজেন্দ্র তাঁর প্রতাপ দেখাতে চান। রাজেন্দ্র তাঁর সাম্রাজ্যবাদী প্রভাব বিস্তারের জন্যই বাংলা অভিযান করেন। বাংলা জয়ের পর তিনি "গঙ্গা বিজেতা" বা গঙ্গইকোণ্ড উপাধি নেন। রাজেন্দ্রের বাংলা অভিযানের ফলে পশ্চিম বাংলায় কিছু দক্ষিণ দেশী মানুষ বসবাস করেন। এঁদের মধ্যে ছিলেন সেন বংশের প্রতিষ্ঠাতা সামন্ত সেনের পূর্বপুরুষ। রাজেন্দ্র তাঁর নূতন রাজধানীর নাম দেন—"গঙ্গইকোণ্ড চোলপুরম"।

বাংলা অভিযান

রাজেন্দ্রের অন্যতম প্রধান কীর্তি ছিল শ্রীবিজয় রাজ্য অর্থাৎ মালয়-সুমাত্রা-জাভার উপর আধিপত্য স্থাপন। ভারতের ভৌগোলিক সীমার বাইরে নৌবাহিনীর দ্বারা উপনিবেশ স্থাপনের এক উজ্জ্বল দৃষ্টান্ত তিনি রাখেন। শ্রীবিজয় রাজ্যে হিন্দু শৈলেন্দ্র বংশীয় রাজারা রাজত্ব করতেন। মালাবার উপকূলের সঙ্গে শ্রীবিজয়ের বাণিজ্য সম্পর্ক ছিল। রোমিলা থাপারের মতে, শ্রীবিজয় রাজা বিজয়তুঙ্গ বর্মণ ভারত-চীন বাণিজ্যকে নিজের নিয়ন্ত্রণে আনার চেষ্টা করেন। রাজেন্দ্র এই হস্তক্ষেপ বন্ধ করার জন্যই শ্রীবিজয় রাজ্যে সামুদ্রিক অভিযান পাঠান। মালয়, সুমাত্রা ও জাভায় চোল আধিপত্য স্থাপিত হয়। বঙ্গোপসাগর চোল নৌবাহিনীর প্রতাপে চোল হ্রদে পরিণত হয়।

শ্রীবিজয় অভিযান

তামিল বণিকরা নিরাপদে শ্রীবিজয় রাজ্যে বাণিজ্য যাত্রা করে। সম্ভবতঃ রাজেন্দ্র কম্বুজ রাজ্য বা ইন্দো-চীনেও অভিযান করেন।

রাজেন্দ্রের রাজত্বের শেষদিকে বেঙ্গীর উপর তাঁর অধিকার শিথিল হয়। পশ্চিম চালুক্যরাজ সোমেশ্বর রাজেন্দ্রের আশ্রিত রাজরাজকে পদচ্যুত করে বিক্রমাদিত্যকে বেঙ্গীর সিংহাসনে বসাবার চেষ্টা করেন। রাজেন্দ্র ছিলেন চোল বংশের শ্রেষ্ঠ রাজা। চন্দ্রগুপ্ত মৌর্য বা সমুদ্র গুপ্তের মতই তিনি সামরিক প্রতিভার অধিকারী ছিলেন। ভারতের বাইরে দক্ষিণ-পূর্ব এশিয়ায় চোল সাম্রাজ্য বিস্তার, চোল নৌবাহিনী গঠন এবং বাংলা অভিযান ছিল তাঁর শ্রেষ্ঠ কাজগুলির অন্যতম। তাঁর শাসনব্যবস্থা ছিল উন্নত। তিনি গ্রামাঞ্চলে স্বায়ত্ব শাসন দেন। তিনি ১৬ মাইল লম্বা চোলগঙ্গম নামে এক হ্রদ খোদাই করেন এবং বিখ্যাত গঙ্গইকোণ্ড চোলপুরম নগরী নির্মাণ করেন।

**পরবর্তী চোল রাজগণ ( Later Cholas ):** রাজেন্দ্রের মৃত্যুর পর ( ১০৪৫ খ্রীঃ ) রাজাধিরাজ চোল সিংহাসনে বসেন। এর পর দ্বিতীয় রাজেন্দ্র এবং তারপর বীর রাজেন্দ্র সিংহাসনে বসেন। তিনি চালুক্য প্রথম ও দ্বিতীয় সোমেশ্বরকে পরাস্ত করেন। এর পর অধি রাজেন্দ্র চোল সিংহাসনে বসেন। তাঁর নিঃসন্তান অবস্থায় মৃত্যু হলে চোল রাজবংশের দৌহিত্র বেঙ্গীর পূর্ব চালুক্য বংশীয় প্রথম কুলোত্তুঙ্গ চোল সিংহাসনে বসেন। কিন্তু চালুক্য ষষ্ঠ বিক্রমাদিত্য তাঁকে পরাস্ত করে বেঙ্গী অধিকার করেন। তাঁর রাজত্বের শেষ দিকে চোল শক্তির পতন আরম্ভ হয়। শেষ পর্যন্ত জটাবর্মন সুন্দর পাণ্ড্য চোল সাম্রাজ্যের বৃহৎ অংশ অধিকার করেন। ( চোল শাসনব্যবস্থা পরের অধ্যায় দ্রষ্টব্য )।

---

## সপ্তম অধ্যায়

## পাল ও সেন যুগে বাংলার সমাজ, অর্থনীতি ও সংস্কৃতি

## ( The Social, Economic and Cultural life of Bengal in the Pala-Sena Period )

**বাংলার সমাজ ( The condition of Society in Bengal ):** বাংলায় একটি কিংবদন্তী প্রচলিত আছে যে, বাংলায় আগে ব্রাহ্মণ সম্প্রদায় ছিল না। আদিশূর সর্বপ্রথম বাংলায় ব্রাহ্মণ বসতির ব্যবস্থা করেন। এই কিংবদন্তীর কোন ঐতিহাসিক ভিত্তি নেই। গুপ্ত যুগ থেকেই বাংলায় ব্রাহ্মণ্য ধর্ম ও বর্ণবিভেদের প্রভাব দেখা যায়। পাল ও সেন যুগে বাংলায় বর্ণবিভেদ প্রথা বিদ্যমান ছিল। পাল যুগে ক্ষত্রিয় ও বৈশ্য শ্রেণীর প্রভাব বিশেষ ছিল না। ব্রাহ্মণ, করণ-কায়স্থ, কৈবর্তদের কথা পাল যুগে বিশেষভাবে

পাল যুগে বর্ণভেদ

জানা যায়। সরকারি কর্মচারী হিসাবে করণ কায়স্থরাই প্রাধান্য পেত। কৈবর্ত-শ্রেণীর জনবল ও প্রভাবের কথা দিব্যের বিদ্রোহের ঘটনা থেকে প্রমাণিত হয়। সমাজের কেন্দ্রে ছিল ব্রাহ্মণশ্রেণী। বৌদ্ধ গৃহস্থরাও মনুর বিধান মেনে চলত। পাল যুগে জাতিভেদ প্রথা থাকলেও বৌদ্ধধর্মের প্রভাবে তা বিশেষ তীব্র ছিল না। তাছাড়া পাল রাজারা উচ্চ বংশের লোক না হওয়ায় এবং তাঁরা বৌদ্ধধর্মের অনুরাগী হওয়ায় ব্রাহ্মণ্য জাতিভেদ প্রথাকে অতিরিক্ত গুরুত্ব দিতেন না। পাল যুগে বৌদ্ধ দেবদেবীর সঙ্গে ব্রাহ্মণ্য দেবদেবীর মিলন ঘটে।

সেনযুগে বর্ণভেদ প্রথার তীব্রতা

সেন যুগে বর্ণভেদ প্রথার তীব্রতা বাড়ে। সেন রাজারা এই বর্ণভেদে উৎসাহ দেন। ভবদেব ভট্ট, জীমূতবাহন, শূলপাণি প্রভৃতি ব্রাহ্মণ্য শাস্ত্রকাররা বর্ণভেদের নিয়ম কানুন ও নানা আচার বিচার তৈরী করেন। বল্লাল সেন ও লক্ষ্মণ সেন দানসাগর ও অদ্ভুতসাগর নামে হিন্দু আচরণ বিধির দুটি গ্রন্থ রচনা করেন। ডঃ নীহাররঞ্জন রায়ের মতে, সেন যুগে ব্রাহ্মণ্য ধর্মের প্রভাবে বর্ণভেদের গোঁড়ামি বাড়ে। সমাজে ব্রাহ্মণ, কায়স্থ, বৈদ্য প্রাধান্য পায়। বল্লাল সেন জাতিভেদকে মজবুত করার জন্য কৌলিন্য প্রথার প্রবর্তন করেন বলে মনে করা হয়। ব্রাহ্মণ, বৈদ্য ও কায়স্থদের মধ্যে যাঁরা কুলীন তাঁরা উচ্চশ্রেণী বলে গণিত হন। লোকে কুলীন পাত্রের সঙ্গে কন্যার বিবাহ দানের দ্বারা মর্যাদা লাভের আশায় কুলীন পাত্রে কন্যা সম্প্রদান করত। কুলীনরা এই অবস্থার সুযোগে বহু বিবাহ করত। পাল-সেন যুগে ব্রাহ্মণ, করণ-কায়স্থ ছাড়া বহু সংকর বর্ণের উদ্ভব হয়। শূদ্রদের জীবন নিপীড়িত ছিল।

নারীদের অবস্থা

পাল-সেন যুগের সমাজে উচ্চশ্রেণীর নারীদের পর্দা পালন করতে হত। উচ্চশ্রেণীর লোকেরা বহু বিবাহ করত। গৌড়দেশের নারীরা ছিলেন সুভাষিণী, মৃদু স্বভাবা, সুন্দরী। তাঁদের পতির প্রতি অনুগত থাকতে বলা হত। পল্লী সমাজে নারীরা কায়িক পরিশ্রম করত ও স্বাধীনতা ভোগ করত। বিধবাদের শুচিপূর্ণ ত্যাগময় জীবন-যাপন করতে হত। পুত্রহীনা বিধবাদের জীবন ছিল কণ্টকর। সমাজে সতীদাহ বা সহমরণ প্রথার প্রচলন ছিল। সবর্ণ বিবাহের প্রচলন থাকলেও অসবর্ণ বিবাহ নিষিদ্ধ ছিল না।

খাদ্য, পোষাক ও জীবনযাত্রা

পাল যুগে মাছ ভাত ছিল বাঙালীর প্রিয় খাদ্য। ছাগল, হরিণ প্রভৃতির মাংস আহার করা হত। শালি ধান্যের ভাত ও মৌরলা মাছের তরকারী ছিল প্রিয় খাদ্য। হেমন্তকালে নলেন খেজুর গুড়ের গন্ধে গ্রামগুলি আমোদিত হত। পাল যুগে শিকার, নৃত্য, সঙ্গীত, পাশা, দাবা খেলার দ্বারা অবসর সময় যাপন করা হত। কাঁসার, পিতলের বাসন সাধারণতঃ লোকে ব্যবহার করত। ধনী লোকেরা রূপার বাসন ব্যবহার করত। পুরুষেরা ধুতি ও উড়ানি এবং নারীরা শাড়ী ও ওড়না ব্যবহার করত। নারীরা কপালে ও সিঁথিতে সিন্দুর এবং কাজলের টিপ ব্যবহার করত।

ধনী গৃহের রমণীরা সোনা ও দামী পাথরের অলংকার পরত। পল্লীর দরিদ্র রমণীরা সোনার গহনা পরার কথা ভাবতেও পারত না।

সেন যুগে উচ্চশ্রেণীর লোকের মধ্যে নৈতিক অবক্ষয় দেখা দেয়। দেবদাসী ও দাসী প্রথার মধ্যে নৈতিক অবক্ষয়ের ছবি ধরা পড়ে। যুবতী নারীদের গৃহপালিত পশুর মত কেনা-বেচা করা হত। ডঃ নীহাররঞ্জন রায়ের মতে, সেন যুগের নৈতিক মান ছিল খুবই নীচু। ধোয়ীর পবনদূতম্ কাব্যে, ভবদেব ভট্টের রচনায় এবং এই যুগের ভাস্কর্যে তার পরিচয় পাওয়া যায়। এমন কি দেবদেবীর প্রেমলীলার বর্ণনায় নিম্ন রুচির পরিচয় দেওয়া হয়।

নৈতিক অবস্থা

**অর্থ নৈতিক অবস্থা (Economic life)ঃ** পাল সেন যুগে কৃষি, শিল্প ও বাণিজ্য এই তিনটি উপায়ে সম্পদ উৎপাদন করা হত। প্রধান কৃষিজ উৎপন্ন দ্রব্য ছিল ধান। তাছাড়া আখ, সরিষা, বাঁশ, নানা প্রকার ফল বিশেষতঃ আম ও নারিকেলের উৎপাদন হত। নীচু জমি, পুকুর ও নদীতে মাছ জন্মাত। শিল্পদ্রব্যের মধ্যে প্রধান ছিল সুতী কাপড়। বাংলায় খুব মিহি সুতার কাপড় তৈরী হত। চর্যাপদেও কার্পাস তূলার বর্ণনা পাওয়া যায়। পাল-সেন যুগে কাষ্ঠ শিল্পের বিশেষ উন্নতি হয়। শোয়ার খাট, জলচৌকি, দীপাধার, পুস্তকাধার, পালকি, নৌকা প্রভৃতি নির্মাণে কাঠ ব্যবহার হত। কাঠের গায়ে খোদাই করে অলংকরণ করা হত। সোনা-রুপার অলংকার শিল্পেরও অগ্রগতি হয়। মিনহাজ বলেছেন যে, লক্ষ্মণ সেন সোনার থালায় আহার করতেন। এছাড়া বেত, বাঁশ, লোহা, কাঁসা, পিতল, চামড়া ও মাটির জিনিষপত্র প্রভৃতি তৈয়ারীর কাজ অনেক শিল্পী করতেন। শিল্পীদের মধ্যে নিগম বা গিল্ড বা গোষ্ঠী প্রথা ছিল।

কৃষি ও শিল্প

পাল সেন যুগে বাণিজ্যের বিশেষ অবনতি হয়। সপ্তম খ্রীঃ থেকে বাংলার বাণিজ্য ক্ষয় পেতে থাকে। বাংলার বন্দর তাম্রলিপ্তের নাম লোকে ভুলে যায়। ইওরোপে ভারতীয় মালের রপ্তানীতে ভাঁটা পড়ে। ফলে পাল যুগে শিল্প উন্নত হলেও দেশে আর্থিক সমৃদ্ধি বাড়ে নাই। পাল রাজাদের কোন স্বর্ণমুদ্রা ছিল না। রুপার মুদ্রার সংখ্যা ছিল খুবই কম। এর থেকেই পাল সেন যুগের অর্থনৈতিক অবনতির চিত্র স্পষ্ট হয়।

বাণিজ্য ঃ মুদ্রা ব্যবস্থা

বাণিজ্যের অবনতির ফলে পাল-সেন যুগের সমাজ কৃষির উপর নির্ভরশীল হয়ে পড়ে। এই যুগের পুস্তপালের দপ্তরের লেখ ও কাগজপত্র থেকে কৃষি সম্পর্কিত যাবতীয় তথ্য পাওয়া যায়। পাল-সেন যুগে জমির মূল মালিকানা ছিল রাজা বা রাষ্ট্রের। পাল যুগে রাজারা বহু জমি ধর্ম প্রতিষ্ঠান যথা—বিহার, মন্দির প্রভৃতিকে দান করেন। সেন যুগে এই ভূমিদানগুলি প্রধানতঃ ব্রাহ্মণদের করা হয়। পাল সেন যুগে রাজা জমি দান করার সময় দান-গ্রহীতাকে সকল প্রকার স্বত্ব ছেড়ে দিতেন। জমি থেকে রাষ্ট্র প্রধানতঃ চার প্রকার কর পেত, যথা—(১) ভাগ—ফসলের ⅙ ভাগ; (২) ভোগ—

ভূমি ব্যবস্থা

ফুল, ফল, কাঠ প্রভৃতি উৎপন্ন দ্রব্য রাজাকে ভোগের জন্য দিতে হত ; (৩) কর—নিয়মিত দেয় কর, জরুরী অবস্থার জন্য সাময়িক কর ; (৪) হিরণ্য—ফসলের ভাগের পরিবর্তে নগদ মুদ্রায় জমির কর। গ্রামাঞ্চলের জমিকে (১) বাস্তু (২) ক্ষেতী বা কর্ষিত জমি, (৩) খিল বা ক্ষেতীযোগ্য অকর্ষিত জমিতে ভাগ করা হত। এছাড়া গোচারণের জন্য জমি, জল নিষ্কাশন ও রাস্তাঘাটের জন্য জমি আলাদাভাবে চিহ্নিত করা হত। জমি এখন যেমন বিঘা, কাঠায় মাপা হয় তখন কূল্যবাপ, দ্রোণ, আঢ়বাপ, পাটক ছিল জমির মাপের মান। জমির মূল মালিকানা রাজার হলেও লোকে ব্যক্তিগতভাবে জমির স্বত্ব রাজাকে কর আদায় দিয়ে ভোগ করতে পারত। রাজার ইচ্ছা হলে কোন জমির কর লোপ করে নিষ্কর করে দিতেন।

**নগর**

পাল-সেন যুগে পুণ্ড্রবর্ধন, তাম্রলিপ্ত, রামাবতী, লক্ষ্মণাবতী বা নদীয়া, সোমপুরী, ত্রিবেণী, বর্ধমান, দণ্ডভুক্তি বা দাঁতন, কর্ণসুবর্ণ বা কানসোনা প্রভৃতি নগরের নাম পাওয়া যায়। তাম্রলিপ্ত ছিল এক বন্দর-নগরী, বৌদ্ধ সংস্কৃতির কেন্দ্র। প্রতিটি নগর জলপথ বা প্রধান স্থলপথের উপর অবস্থিত ছিল। পাল-সেন রাজারা খেয়া, হাট, নগর ও বাণিজ্য থেকে আলাদা কর আদায় করতেন। গ্রাম থেকে উদ্বৃত্ত সম্পদ নগরে জমা হত। তাই নগরবাসীদের অবস্থা ছিল গ্রামের তুলনায় স্বচ্ছল। নগরগুলি ছিল বিলাসিতা ও আড়ম্বরের কেন্দ্র।

**সামন্ত প্রথা**

সমাজে জমি ও কৃষি অর্থনীতির প্রভাবে বৃহৎ জমিদারীর মালিক বা সামন্তরা মর্যাদা ও প্রতাপ ভোগ করত। তারা মহা সামন্ত, মহা মাঙ্গলিক উপাধি নিত। দরিদ্র কৃষকদের মর্যাদা ছিল সামাজিক অর্থনীতিতে একেবারে নীচে। সমাজে বণিকদের আর আগের মত প্রাধান্য ছিল না। সামন্ত প্রথার প্রভাবে জমিকেই মর্যাদা ও অর্থের উৎস বলে মনে করা হত।

**পাল-সেন যুগে বৌদ্ধধর্ম**

**পাল-সেন যুগের সংস্কৃতি (Cultural life of the Pala-Sena Period)**: পাল রাজাদের আমলে বৌদ্ধধর্ম রাজশক্তির সহায়তা পায়। তবে হিন্দু ও জৈনধর্ম এই সঙ্গে সমাজে বিরাজিত ছিল। পাল সাম্রাজ্য ভারত ও ভারতের বাইরে বৌদ্ধধর্মের প্রধান কেন্দ্রে পরিণত হয়। তিব্বতের বৌদ্ধধর্মের রূপ বাংলার ধর্মগুরু অতীশ বা দীপংকর শ্রীজ্ঞান স্থির করেন। এই যুগে বাংলাদেশ থেকেই জাভা ও অন্যান্য অঞ্চলে বৌদ্ধধর্ম প্রচারিত হয়। সুমাত্রার রাজা বালপুত্রদেব দেবপালের আনুকূল্যে নালান্দায় এক বিহার নির্মাণ করেন। পাল যুগে অসংখ্য বিহার ও কয়েকটি বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়। সেন যুগে বৌদ্ধধর্মের প্রভাব কমে যায়। সেন রাজারা বৌদ্ধদের পৃষ্ঠপোষকতা করেন নাই। এই যুগে বৌদ্ধদের "পাষণ্ড" বলে নিন্দা করা হত। পাল যুগে বৌদ্ধধর্ম মহাযান মত থেকে সরে এসে বজ্রযান ও সহজযান মত গ্রহণ করে। এই সকল কারণে বৌদ্ধধর্ম ক্রমে তার প্রাচীন মহিমা হারাতে থাকে ও সেন যুগে গোঁড়া ব্রাহ্মণ্যধর্মের প্রভাবে কোণঠাসা হয়ে পড়ে।

পাল যুগে বৌদ্ধ সিদ্ধাচার্যরা বিখ্যাত চর্যাপদগুলি রচনা করেন। এই চর্যাপদে আদি বাংলা ভাষার রূপ দেখা যায়। সহজযান বা সহজিয়া সাধনা সাধারণ লোকেদের মধ্যে বিশেষ জনপ্রিয় হয়েছিল। বাউল সম্প্রদায় এই সহজিয়া সাধনাকেই গ্রহণ করেন।

পাল-সেন যুগে ব্রাহ্মণ্যধর্মের ও অন্যান্য ধর্মেরও বিকাশ লক্ষ্য করা যায়। ব্রাহ্মণ্যধর্ম ছিল দুই প্রকার—বৈদিক ও পৌরাণিক। বৈদিক ব্রাহ্মণ্যধর্মের প্রভাব তখনও বিদ্যমান ছিল। সূর্য, ইন্দ্র, অগ্নি প্রভৃতির পূজার প্রচলন ছিল। বৈদিক যজ্ঞের অনুষ্ঠান একেবারে লোপ পায় নাই। বহু ব্রাহ্মণ বৈদিক শাস্ত্রের চর্চা করত এবং পাল ও সেন রাজারা তাদের ভূমিদান করেন। মধ্যদেশ থেকে বেদজ্ঞ ব্রাহ্মণেরা এই যুগে বাংলায় আসে। সেন যুগে বৈদিক ধর্মের প্রভাব আরও বাড়ে। সেন রাজারা বেদজ্ঞ ব্রাহ্মণদের ভূমিদান করতেন। শ্রৌত ও স্মৃতি শাস্ত্রগুলি সেন যুগেই রচিত হয়। ভবদেব ভট্ট, জীমূতবাহন, অনিরুদ্ধ প্রভৃতি শাস্ত্রজ্ঞ পণ্ডিত সেন রাজসভায় আশ্রয় পান। হিন্দুর পালনীয় আচার পদ্ধতিগুলি এযুগে লিপিবদ্ধ করা হয়। লক্ষ্মণ ও বল্লাল সেন দানসাগর ও অদ্ভুতসাগর নামে দুইটি হিন্দু আচার গ্রন্থ লেখেন।

ব্রাহ্মণ্য ধর্ম

পাল-সেন যুগে পৌরাণিক হিন্দুধর্মের বিশেষ ব্যাপ্তি হয়েছিল। শিব, দুর্গা, কার্তিক, গণেশের পূজা পাল যুগে বিশেষ জনপ্রিয় ছিল। পুরাণ, রামায়ণ ও মহাভারত বাঙালীর ধর্মচিন্তাকে প্রভাবিত করে। পৌরাণিক উমার সতীরূপে দক্ষের গৃহে দেহত্যাগ বাঙালীর হৃদয়কে আলোড়িত করে। কৃষ্ণ ছিলেন এক পৌরাণিক দেবতা যিনি পাল-সেন যুগে ছিলেন বহু বন্দিত। বিষ্ণু, লক্ষ্মী, সরস্বতীর উপাসনা ও বৈষ্ণব ভাবধারার বিকাশ পাল সেন যুগে বিশেষ জনপ্রিয় ছিল। লক্ষ্মণ সেন ছিলেন পরম বৈষ্ণব। জয়দেবের গীতগোবিন্দম্ মহাকাব্যে রাধা-কৃষ্ণের প্রেমলীলার রসমধুর কান্তকোমল বর্ণনা বাঙালীর বৈষ্ণব ভাব-প্রীতির সাক্ষ্য দেয়। পাল-সেন যুগে বিশ্ববিদ্যালয়, সাহিত্য, শিল্পেরও বিশেষ অগ্রগতি হয়। পাল সম্রাট ধর্মপাল বিক্রমশীলা, ওদন্তপুরী, সোমপুরী ও আরও বহু বিহার এবং বিশ্ববিদ্যালয় স্থাপন করেন। পাল সম্রাট ধর্মপালের উপাধি বিক্রমশীলদেব অনুসারে বিক্রমশীলা বিহার বিশ্ববিদ্যালয় স্থাপিত হয়। এই বিশ্ববিদ্যালয়ে ৬টি পাঠ ভবন, ১০৭টি মঠ ছিল। এই বিশ্ববিদ্যায়ের মাঝখানে ও আশেপাশে মোট ১০৭টি মন্দির ছিল। এখানে প্রায় ৩ হাজার ছাত্র বিনামূল্যে আহার ও বাসস্থান পেত। বুদ্ধজ্ঞানপাদ ছিলেন এই বিশ্ববিদ্যালয়ের প্রধান স্থবির। ন্যায়, ব্যাকরণ, জ্যোতিষ, তন্ত্র, দর্শন প্রভৃতির পাঠ এখানে দেওয়া হত। মহাপণ্ডিত অতীশ বা দীপংকর শ্রীজ্ঞান এই বিশ্ববিদ্যালয়ে অধ্যাপনা করেন। অধুনা কেহ কেহ অতীশের বাঙালীত্বে সন্দেহ প্রকাশ করেন। তবে বেশীর ভাগ লোক মনে করেন যে, ঢাকা বিক্রমপুরের বজ্রযোগীনি গ্রামে অতীশের জন্ম হয়। তাঁর পিতা ছিলেন

পৌরাণিক হিন্দুধর্ম

বিশ্ববিদ্যালয় ও শিক্ষা ব্যবস্থা

কল্যাণ-শ্রী ও মাতা প্রভাবতী। পাল রাজার অনুরোধে বৌদ্ধধর্ম সংস্কারের জন্য তিনি তিব্বতে যান এবং সেইখানেই দেহ রক্ষা করেন। এখনও তিব্বত, কোরিয়া, চীনে অতীশকে দ্বিতীয় বুদ্ধ বলে মনে করা হয়। ধর্মপাল ওদন্তপুরী বিহার স্থাপন করেন। কেহ কেহ মনে করেন যে, সম্রাট দেবপাল এই বিহার স্থাপন করেন। দর্শন-শাস্ত্রের অধ্যাপনার জন্য এই বিহারের খ্যাতি ছিল। অতীশ ছিলেন এই বিশ্ববিদ্যালয়ের ছাত্র। রাজশাহী জেলার পাহাড়পুরে সোমপুরী বিহার স্থাপিত হয়। এই বিহারের স্থাপত্য ছিল বিস্ময়কর। এই বিহারে ১৮০টি কক্ষ ছিল। বিক্রমশীলা, ওদন্তপুরীর পাশে প্রাচীন নালন্দার গৌরব ম্লান হয়েছিল। দেবপাল নালন্দার পৃষ্ঠপোষকতা করেন।

সাহিত্য ও বাংলা ভাষা

পাল যুগে প্রাকৃত, মাগধী ভাষা বাংলায় প্রচলিত ছিল। এই মাগধী বা অপভ্রংশ থেকে বাংলা ভাষার উৎপত্তি হয়। পাল যুগের চর্যাপদগুলিতে এই আদি বাংলার নমুনা দেখা যায়। এই চর্যাপদগুলিতে লোকের মুখের ভাষায় বৌদ্ধ সহজিয়া সাধকরা তাঁদের মনের ভাব প্রকাশ করেন। পাল-সেন যুগে বাংলায় সংস্কৃত চর্চাও বিশেষভাবে হয়। শ্রীধর ভট্ট ন্যায় কন্দলী, অভিনন্দ যোগাবাশিষ্ট রচনা করেন। চক্রপানি দত্ত চিকিৎসা সংগ্রহ, দ্রব্যগুণ সংগ্রহ, বঙ্গসেন নিদান গ্রন্থ রচনা করেন। জীমূতবাহন, শূলপানি স্মৃতিশাস্ত্র বিষয়ক গ্রন্থ রচনা করেন। অভিনন্দ কাদম্বরী কথাসার এবং সন্ধ্যাকর নন্দী রামচরিত রচনা করেন। সেন আমলে হলায়ুধ তাঁর মীমাংসা সর্বস্ব, কুমারিল ভট্ট টীকা গ্রন্থ রচনা করেন। সেন যুগের কবি ধোয়ী পবনদূতম্ নামক কাব্যগ্রন্থ, উমাপতিধর, শ্রীধরদাস সদ্দুক্তি কর্ণামৃতম্ রচনা করেন। সর্বোপরি জয়দেব তাঁর গীতগোবিন্দম্ কাব্যে কান্তকোমল পদাবলী রচনা করেন।

স্থাপত্য ও ভাস্কর্য

পাল যুগে পাথর ও ইটের তৈরী স্তূপের নিদর্শন পাহাড়পুর, বর্ধমান জেলার ভরতপুর প্রভৃতি স্থানে এখনও দেখা যায়। ওদন্তপুরী, সোমপুরী বিহার পাল স্থাপত্যের নিদর্শন। পাহাড়পুরের কাছে সোমপুর বিহারের ধ্বংসাবশেষ দেখা যায়। পাল যুগের মন্দিরের ধ্বংসাবশেষ চন্দ্রকেতুগড় ও কর্ণসুবর্ণে পাওয়া গেছে। পাহাড়পুরের মন্দিরের স্থাপত্য ভারতীয় ইতিহাসে এক বিশেষ স্থান অধিকার করেছে। মন্দিরটি বিশাল। পুরুলিয়ার তৈল কূপীতেও একটি মন্দিরের ধ্বংসাবশেষ দেখা যায়। পাল যুগের ভাস্কর্যে কালো পাথরের বা পোড়ামাটির উপর অলংকারের কাজই ছিল বৈশিষ্ট্য। পাহাড়-পুরের মন্দির ও মূর্তিগুলিতে এই ভাস্কর্যের বহু নিদর্শন দেখা যায়। এই ভাস্কর্যে কোন কোন ক্ষেত্রে গুপ্ত যুগের প্রভাব থাকলেও অনেক ক্ষেত্রে মৌলিকতা দেখা যায়। তারা, অবলোকিতেশ্বর, বিষ্ণুমূর্তিগুলির ভাস্কর্যের কাজ অসাধারণ। বীতপাল ও ধীমান ছিলেন এই যুগের শ্রেষ্ঠ ভাস্কর। পাল যুগের ভাস্কর্যের একটি নিজস্ব রীতি তাঁরা প্রবর্তন করেন। দেবদেবীর মূর্তিগুলির নমনীয় মুখমণ্ডল, ছন্দোময় রেখা, ললিত ভঙ্গিমা পাল-রীতির বৈশিষ্ট্যের পরিচয় দেয়।

পাল যুগে পিতল এবং অষ্ট ধাতুর মূর্তিও নির্মিত হত। পাল যুগের চিত্রকলা লোক-শিল্পের প্রভাব লক্ষণীয়। লোক-শিল্প বলতে শিল্পের বিষয়বস্তু ছিঃ সাধারণ লোকের জীবনযাত্রার দৃশ্য। সাধারণ লোক অবসর সময় এই শিল্প রচনা করত। পাল আমলে পুঁথির উপর বহু বর্ণের চিত্র আঁকা হত। বৌদ্ পাণ্ডুলিপিগুলিকে এভাবে সাজান হত। এছাড়া প্রাচীর চিত্র বা মিনিয়েচার ধরণের চিত্রও পাল যুগে আঁকা হত। সেন যুগে স্থাপত্য, ভাস্কর্যের তেমন উন্নতি দেখা যায় নাই।

## চালুক্য-রাষ্ট্রকূট-গঙ্গ-চান্দেল্ল যুগের সমাজ, অর্থনীতি ও সংস্কৃতি (The society, economy and cultural life under the Chalukyas, Rashtrakutas, Gangas and Chandellas) :

দক্ষিণ ভারতকে ভৌগোলিক দিক হতে দুই ভাগে ভাগ করা যায়। বিন্ধ্য পর্বতের দক্ষিণ হতে কৃষ্ণা-তুঙ্গভদ্রা নদী পর্যন্ত অঞ্চলকে দাক্ষিণাত্য বা নিকট দক্ষিণ এবং তুঙ্গভদ্রার দক্ষিণের অঞ্চলকে সুদূর দক্ষিণ বলা হয়। চালুক্য ও রাষ্ট্রকূট রাজবংশ নিকট দক্ষিণ অর্থাৎ দাক্ষিণাত্যে আধিপত্য স্থাপন করেন। সাতবাহন যুগ হতে দক্ষিণ ভারতে বর্ণভেদ প্রথা ও ব্রাহ্মণ্য ধর্মের প্রভাব দৃঢ় হয়। চালুক্য ও রাষ্ট্রকূট যুগেও সমাজে বর্ণভেদ প্রথা এবং ব্রাহ্মণ্য ধর্মের প্রভাব ছিল। চালুক্য প্রথম পুলকেশী অশ্বমেধ ও বাজপেয় যজ্ঞের অনুষ্ঠান করেন। চালুক্য ও রাষ্ট্রকূট রাজারা বৈদিক ব্রাহ্মণ্য ধর্মের পৃষ্ঠপোষকতা করতেন। এই রাজাদের যাগ-যজ্ঞ ও আচার-বিধি সম্পর্কে বহু গ্রন্থ রচিত হয়। ব্রাহ্মণদের গ্রাম দান বা অগ্রহার দানের প্রচলন এই যুগে বিশেষভাবে দেখা যায়। অগ্রহার গ্রামের ব্রাহ্মণরা নিস্কর ভূমির উপসত্ব ভোগ করত এবং শাস্ত্রচর্চা করত। যে রাজা বেশী সংখ্যক অগ্রহার দান করতেন তাঁর খ্যাতি বেশী হত। উচ্চ শিক্ষা অর্থাৎ দর্শন, স্মৃতি, কাব্য শাস্ত্র ও ধর্ম শাস্ত্র চর্চার কেন্দ্রগুলির নাম ছিল ঘাটিকা। এই কেন্দ্রগুলির ব্যয় নির্বাহের জন্য বহু নিস্কর ভূমি দান করা হত।

জাতিভেদ প্রথা ও ব্রাহ্মণ্যধর্মের প্রভাব

বৈদিক ব্রাহ্মণ্য ধর্মের পাশাপাশি পৌরাণিক ধর্মের জনপ্রিয়তা ছিল। শিব ও বিষ্ণুর উপাসনা দাক্ষিণাত্যে বিশেষভাবে প্রচলিত হয়। শৈব ধর্মপ্রচারক ও সাধুদের দাক্ষিণী নাম ছিল নায়নার এবং বৈষ্ণব ধর্মপ্রচারকদের নাম ছিল আলভার। বাকাটক যুগ হতে আলভারগণ দক্ষিণ মহারাষ্ট্রে তাঁদের ভক্তি-গীতি প্রচার করে জনসাধারণকে মাতিয়ে দেন। চালুক্য-রাষ্ট্রকূট যুগে নায়নার ও আলভারগণ তামিল ও অন্যান্য দাক্ষিণী ভাষায় বহু ভক্তিগীতি রচনা করেন। দাক্ষিণাত্যের শিব ও বিষ্ণু মন্দিরগুলি এই অঞ্চলে পৌরাণিক হিন্দু ধর্মের প্রভাবের সাক্ষ্য দেয়। চালুক্য রাজারা অন্যান্য ধর্মের প্রতি সহিষ্ণুতা দেখান। চালুক্য রাজ্যে বহু বৌদ্ধ স্তূপ তার প্রমাণ দেয়। হিউয়েন সাং চালুক্য রাজ্যে প্রায় ১০০টি মঠ ও অসংখ্য বিহার দেখেন। চালুক্য

পৌরাণিক হিন্দুধর্ম : বৌদ্ধ ও জৈনধর্ম

রাজারা জৈন সাধুদের প্রতি শ্রদ্ধা দেখাতেন। দ্বিতীয় পুলকেশীর জীবনীমূলক আইহোল লিপির রচয়িতা ছিলেন জৈন কবি রবিকীর্তি। চালুক্য দ্বিতীয় বিক্রমাদিত্য জৈন মন্দির নির্মাণের ব্যয় বহন করেন। ৭৩৫ খ্রীঃ চালুক্য রাজার অনুমোদনক্রমে পারস্যের অগ্নি উপাসক পার্শী সম্প্রদায় বোম্বাইয়ের থানা অঞ্চলে বসবাস আরম্ভ করে।

দক্ষিণ ভারতে কৃষি অর্থনীতির প্রধান অবলম্বন হলেও, বাণিজ্য অবহেলিত ছিল না। সাতবাহন ও বাকাটক যুগ হতে এই বাণিজ্যের প্রসার ঘটেছিল। আন্তর্বাণিজ্য ও বহির্বাণিজ্য উভয় ক্ষেত্রেই দাক্ষিণাত্য সমৃদ্ধ ছিল। মান্যখেটা, ধান্যকটক, বাতাপি, প্রতিষ্ঠান প্রভৃতি নগর ছিল অন্তর্বাণিজ্যের কেন্দ্র। দক্ষিণের উপকূলে কয়েকটি বন্দর থেকে বহির্বিশ্বের সঙ্গে সামুদ্রিক বাণিজ্য চলত। মহারাষ্ট্রের কল্যাণ, সোপর্ক এবং গোদাবরী মোহনায় কাদুর ও ঘণ্টশিলা বন্দর বিখ্যাত ছিল। এই বন্দরগুলি থেকে চীন, সিংহল, জাভা, সুমাত্রা ও রোমের সঙ্গে বাণিজ্য চলত। তাছাড়া নর্মদা, গোদাবরী, কৃষ্ণার খাত ধরে বাণিজ্য চলত।

বাণিজ্য

চালুক্য ও রাষ্ট্রকূট রাজারা স্থাপত্য ও শিল্পের পৃষ্ঠপোষক ছিলেন। চালুক্য মঙ্গলেশ বাতাপির গুহামন্দির নির্মাণ করেন। অজন্তা ও ইলোরার বিখ্যাত গুহাগুলি চালুক্য সাম্রাজ্যের ভিতর অবস্থিত ছিল। অজন্তার কয়েকটি চৈত্য চালুক্য যুগে তৈরী হয়। অজন্তার গুহাগাত্রের চিত্রে দ্বিতীয় পুলকেশীর মূর্তি চিত্রিত হয়েছে বলে কেহ কেহ অনুমান করেন। চালুক্য রাজাদের তৈয়ারী মেগুটির শিবমন্দির স্থাপত্যের এক উৎকৃষ্ট নিদর্শন। এই মন্দিরের গায়ে দ্বিতীয় পুলকেশীর প্রশস্তি খোদাই করা আছে। আইহোলের বিষ্ণুমন্দির বৌদ্ধ চৈত্যের আদলে নির্মিত। বিজাপুরের বিরূপাক্ষ মন্দির চালুক্য স্থাপত্যের শ্রেষ্ঠ নিদর্শন বলে মনে করা হয়।

চালুক্য স্থাপত্য ও ভাস্কর্য

রাষ্ট্রকূট রাজ অমোঘবর্ষ কবিরাজ মার্গ নামে এক সংস্কৃত কাব্য রচনা করেন। রাষ্ট্রকূট রাজারা কানাড়ি ভাষা ও সাহিত্যের উন্নতির জন্য চেষ্টা করেন। জিনসেন মহাবীরাচার্য ও শাক্তায়ন প্রভৃতি পণ্ডিত অমোঘবর্ষের রাজসভায় ছিলেন। রাষ্ট্রকূট রাজারাও স্থাপত্য ও ভাস্কর্যের অনুরাগী ছিলেন। রাষ্ট্রকূট প্রথম কৃষ্ণ ইলোরার ভুবন-বিখ্যাত কৈলাসনাথ মন্দির নির্মাণ করেন। একটি পাহাড়ের কিছু অংশ কেটে এই মন্দির করা হয়। মন্দিরের দেয়ালগুলির মসৃণতা, থামগুলির অলংকরণ এবং অলিন্দের শোভা এই মন্দিরকে দ্রাবিড় স্থাপত্যের এক মহান নিদর্শনে পরিণত করেছে। শুধুমাত্র এই মন্দিরের জন্য যে কোন জাতি গর্ব অনুভব করতে পারে।

রাষ্ট্রকূট সংস্কৃতি : স্থাপত্য ও ভাস্কর্য

## পল্লব ও চোল যুগের সমাজ, অর্থনীতি ও সংস্কৃতি

**( The social, economic and cultural life under the Pallavas and the Cholas ) :** পল্লব ও চোলগণ রাষ্ট্রনৈতিক জীবনে যে সফলতা লাভ করে,

সভ্যতা ও সংস্কৃতির ক্ষেত্রে তাদের সাফল্য তার অপেক্ষা কম ছিল না। পল্লব ও চোল যুগে দক্ষিণ ভারতে একটি তামিল সভ্যতার উদ্ভব হয়, যা আর্য সংস্কৃতির সঙ্গে দ্রাবিড় সংস্কৃতির মিশ্রণে গড়ে উঠে। পল্লব রাজারা তামিল ভাষার পাশাপাশি সংস্কৃত ভাষার পৃষ্ঠপোষকতা করতেন। সংস্কৃত সাহিত্যের শ্রেষ্ঠ গদ্যকার দণ্ডিণ দ্বিতীয় নরসিংহ বর্মণের রাজসভায় আসেন। পল্লব রাজধানী কাঞ্চী সংস্কৃত চর্চার একটি প্রধান কেন্দ্র পরিণত হয়। বিখ্যাত পণ্ডিত দিন্নাগ কাঞ্চীতে অবস্থান করেন।

পল্লব সাহিত্য : সংস্কৃত ও তামিল রচনা

রাজদরবারে সংস্কৃত ভাষা ব্যবহার করা হত। ঘাটিকাগুলিতে ব্রাহ্মণেরা শাস্ত্র ও দর্শনের চর্চা করত। পল্লব রাজা ও বণিকেরা ঘাটিকাগুলিকে অর্থ সাহায্য করতেন পল্লব রাজারা তামিল ভাষা ও সাহিত্যের অনুরাগী ছিলেন। পল্লব মহেন্দ্র বর্মণ মত্তবিলাস নামে একটি তামিল প্রহসন রচনা করেন। তামিল আলভার বা বৈষ্ণব সাধুগণ ভক্তিগীতিগুলি তামিল ভাষায় রচনা করেন। তামিল কুরাল নামক কাব্য তামিল ভাষায় রচিত হয়।

উত্তর ভারত থেকে বৈদিক ব্রাহ্মণ্যধর্ম পল্লব রাজ্যে ছড়িয়ে পড়ে। পল্লব রাজারা বৈদিক প্রথা অনুযায়ী অশ্বমেধ যজ্ঞ করতেন। পল্লব যুগে জগদগুরু শঙ্করাচার্যের জন্ম হয়। ৭৮৮ খ্রীঃ কেরল দেশে এক নাম্বুদ্রি ব্রাহ্মণ পরিবারে শঙ্করের জন্ম হয়। তিনি মাত্র ৩২ বৎসর বেঁচে ছিলেন। এই স্বল্পকালে মধ্যে তিনি আসমুদ্র হিমাচল ভ্রমণ করেন। শঙ্কর বৈদিক ক্রিয়া-কাণ্ডে বিশ্বাসী ছিলেন না। তিনি বৌদ্ধ ভিক্ষুদের মত হিন্দু সন্ন্যাসীদের সংগঠিত করার চেষ্টা করেন। হিমালয়ে বদ্রীনাথে, পশ্চিম ভারতে দ্বারকায়, পূর্ব ভারতে পুরীতে ও দক্ষিণ ভারতে শৃঙ্গেরীতে তিনি তাঁর ৪টি মঠ স্থাপন করেন। কাঞ্চীতেও তিনি মঠ স্থাপন করেন। শঙ্কর ছিলেন প্রবল উদ্যমী প্রচারক এবং অন্য ধর্মের বিশেষতঃ বৌদ্ধ সন্ন্যাসীদের তর্কে পরাস্ত করার জন্য তিনি নিরলস চেষ্টা চালান।

বৈদিক ব্রাহ্মণ্য ধর্ম

পল্লব যুগে পৌরাণিক হিন্দু ধর্মেরও প্রসার হয়। পল্লব রাজাদের আনুকূল্যে শৈব ও বৈষ্ণব ধর্মের বিস্তৃতি দক্ষিণে বিশেষভাবে ঘটে। শৈব নায়নার ও বৈষ্ণব আলভারগণের ভক্তি সঙ্গীত এবং স্তোত্র তামিল ভাষাভাষীদের আপ্লুত করে। পল্লব-চোল যুগে বৌদ্ধধর্মের জনপ্রিয়তা নিঃসন্দেহে কমে যায়। ভক্তিধর্মের প্রভাব সর্বাধিকভাবে বিস্তৃত হয়। রোমিলা থাপারের মতে, তামিল ভক্তিগীতিগুলির অধিকাংশের রচয়িতা ছিলেন নিম্ন বর্ণের হিন্দু। ব্রাহ্মণ্য জাতিভেদের বিরুদ্ধে ভক্তিধর্ম যে মানবতাবাদ প্রচার করে তার ফলে নিম্ন বর্ণের হিন্দুরা ভক্তিধর্মের প্রতি আকৃষ্ট হন। এই সাধকদের মধ্যে ছিলেন আপ্পার, সম্বন্ধার, মাণিক্ক সাগর প্রভৃতি।

পৌরাণিক হিন্দুধর্ম

পল্লব যুগের মতই চোল যুগে ব্রাহ্মণ্য বৈদিক সংস্কৃতি বিস্তার লাভ করে। চোল মন্দিরগুলিতে নিরন্তর শাস্ত্র পাঠ, নাটক অভিনয়, নৃত্য কলার চর্চা চলত।

চোল রাজারা ছিলেন শৈব ধর্মের অনুরাগী। রাজরাজ, তাঁর উপাস্য দেবতা শিবের নামে তাঞ্জোরের বিখ্যাত রাজরাজেশ্বর মন্দির নির্মাণ করেন। চোল রাজাদের রাজসভায় রাজগুরুর জন্য বিশেষ মর্যাদার আসন ছিল। চোল রাজারা মৃত পূর্বপুরুষের নামে মন্দির তৈরী করতেন। এই ভাবে মৃত রাজাকে দেবত্ব দান করার চেষ্টা করা হত। মৃত রাজা ও রাণীর মূর্তি মন্দিরে স্থাপন করা হত। চোল সম্রাটরা শৈব বা ব্রাহ্মণ্য ধর্মের অনুরাগী হলেও বৌদ্ধ বা জৈন ধর্মের প্রতি সহিষ্ণুতা দেখাতেন। পরধর্ম-সহিষ্ণুতা নীতির একমাত্র বিচ্যুতি চোলরাজ কুলোত্তুঙ্গের আমলে ঘটে। তিনি বিশিষ্ট ধর্মগুরু রামানুজকে চোলরাজ্য ছেড়ে যেতে বাধ্য করেন। রামানুজ ছিলেন বিশিষ্ট অদ্বৈতবাদের প্রবর্তক। তিনি শঙ্কর জ্ঞানকে মুক্তির উপায় বলে মনে করতেন। রামানুজ বলতেন যে, জ্ঞান হল বিভিন্ন পথের একটি পথ। আসল পথ হল ভগবানে অচলা ভক্তি। রামানুজ শূদ্রদের সমান অধিকারের কথা বলেন নাই সত্য, তবে তিনি শূদ্রদের মুক্তিলাভের কথা বলেন। তাঁর চেষ্টায় ধর্ম মন্দিরগুলি জাতীয় সংস্কৃতির প্রধান কেন্দ্রে পরিণত হয়। মন্দির সংলগ্ন স্থানে শাস্ত্র পাঠের ব্যবস্থা করা হয় এবং সকল শ্রেণীর লোক যাতে তা শুনতে পারে তার ব্যবস্থা করা হয়।

চোল সাম্রাজ্যে ধর্মমত

রাজরাজেশ্বর মন্দির

ভারতের স্থাপত্য ও ভাস্কর্যের ইতিহাসে :পল্লব ও চোল রাজাদের অবদান স্মরণীয়। পল্লব মন্দির শিল্প ছিল বিশেষ বৈশিষ্ট্য-যুক্ত। এই মন্দিরগুলি ছিল দুই রকম, যথা,—(১) পাহাড় কেটে রথের আকৃতি যুক্ত মন্দির; (২) স্বাধীনভাবে তৈরী মন্দির। পাহাড় কেটে মন্দিরগুলির রথের মত অথবা বৌদ্ধ

মহাবলীপুরমের রথাকৃতি মন্দির

বিহারের অনুকরণে তৈরী করা হয়। পল্লব যুগে রথের আকৃতির পাহাড় খোদাই করা মন্দিরগুলি মহবলীপুরমে সমুদ্র তীরে নির্মাণ করা হয়। এই রকম ৮টি রথের আকৃতির মন্দির দেখা যায়। এর মধ্যে পঞ্চপাণ্ডব ও দ্রৌপদীর নামে মোট ৬টি রথ বিখ্যাত। এছাড়া দ্বিতীয় শ্রেণীর মন্দিরগুলি স্বাধীনভাবে তৈরী করা হয়। কাঞ্চীর কৈলাসনাথ মন্দির ও বৈকুণ্ঠ পেরুমল মন্দির এই শ্রেণীর মন্দির ছিল। এছাড়া পল্লব যুগে ত্রিমূর্তি, বরাহ, দুর্গার নামে কয়েকটি গুহা মন্দির তৈরী করা হয়। পল্লব মন্দিরগুলির গায়ে অসাধারণ ভাস্কর্য বা খোদাইয়ের কাজ দেখা যায়। গঙ্গাবতরণ এই রকম একটি পাথর খোদাই করা ভাস্কর্য যাতে গঙ্গার মর্তে অবতরণের দৃশ্য খোদাই করা হয়েছে। এছাড়া বিষ্ণুর অনন্ত শয়ান প্রভৃতি ভাস্কর্যও বিখ্যাত।

পল্লব স্থাপত্য ও ভাস্কর্য

চোল স্থাপত্য ও ভাস্কর্য দ্রাবিড় শৈলীর উত্তম নিদর্শন। রাজরাজ ও রাজেন্দ্রর আমলে চোল শিল্পের শ্রেষ্ঠ বিকাশ ঘটে। তাঞ্জোরের রাজরাজেশ্বর শিব মন্দির ১০০৩ – ১০১০ খ্রীঃ নির্মিত হয়। রাজেন্দ্র গঙ্গাইকোণ্ড চোলপুরমের বিখ্যাত মন্দিরটি নির্মাণ করেন। তাঞ্জোরের মন্দিরটি বিশাল পাহাড়ের মত। এর চুড়া বা শিখর আকাশছোঁয়া। গঙ্গাইকোণ্ডের মন্দিরের চূড়া ১৬০ ফুট বা ১০০ হাতের বেশী উঁচু। মন্দিরের গায়ে অপরূপ ভাস্কর্য।

**চোল শাসনব্যবস্থা (Chola Administration)ঃ** চোল শাসন ব্যবস্থার কেন্দ্রে রাজা সকল ক্ষমতার অধীশ্বর ছিলেন। চোল রাজারা দারুণ জাঁক-জমকে থাকতেন। তাঁদের অধীনে অসংখ্য কর্মচারী ও সেনা ছিল। চোল রাজ্যের আদি রাজধানী ছিল তাঞ্জোর। পরে গঙ্গাইকোণ্ড চোলপুরম চোল সাম্রাজ্যের রাজধানীতে পরিণত হয়। রাজপ্রাসাদে অসংখ্য ভৃত্য, সভাসদ, কর্মচারী, নর্তক ও নর্তকী থাকত। চোল রাজারা তাঁদের সংগৃহীত রাজস্ব নানা দাতব্য কাজে ব্যয় করতেন।

রাজার ক্ষমতা

চোল সামরিক বাহিনীর শীর্ষে ছিলেন রাজা। চোল রাজাদের প্রতি সেনাদলের নিজস্ব নাম ও সংগঠন ছিল। সেনাদল দুর্গ, প্রাসাদ ও শিবিরে শান্তির সময় অবস্থান করত। যুদ্ধ করা ছাড়া, রাজস্ব আদায়ে সাহায্য করা, বিদ্রোহ দমন, মন্দির রক্ষা ছিল সেনাদের দায়িত্ব। যুদ্ধ জয়ের পর পরাজিত শত্রুর দেশের ধনসম্পদ লুঠ করা ছিল চোল যুদ্ধের নীতি।

সেনাদল

চোল সম্রাট প্রদেশ বা বিষয়ের শাসনকর্তাদের যে আদেশ দিতেন তা মন্দিরের দেয়ালে টাঙানো হত। রাজা দেশের প্রচলিত নিয়মে, রীতি-নীতির কথা মনে রেখে আইন জারী করতেন। চোল রাজকর্মচারীদের মধ্যে পদমর্যাদা অনুযায়ী শ্রেণী বিভাগ ছিল। সামরিক ও অসামরিক বিভাগের পার্থক্য ছিল না। বিভিন্ন পদ বংশানুক্রমিক হওয়ার প্রবণতা দেখা যায়। বংশ কৌলিন্যকে কর্মচারী নিয়োগের ক্ষেত্রে দেখা হলেও, যোগ্যতাকে মূল্য দেওয়া হত। সরকারী কর্মচারীদের বেতন নগদ টাকায় দেওয়া হত না। নগদ বেতনের

রাজকর্মচারীগণ

বদলে জমি দেওয়া হত। রাজা শাসনব্যবস্থা দেখার জন্য রাজ্যের বিভিন্ন অঞ্চলে পরিক্রমা করতেন।

চোল রাজাদের আয়ের প্রধান উৎস ছিল ভূমি কর। নগদে অথবা ফসলের ভাগে এই কর আদায় করা হত। এছাড়া আমদানী, রপ্তানি শুল্ক, বাণিজ্য শুল্ক, নগরে প্রবেশ কর প্রভৃতি থেকে রাষ্ট্রের আয় হত। স্থানীয় প্রতিষ্ঠানগুলি আলাদা কর আদায় করত। গ্রামসভাগুলি কেন্দ্রীয় কর আদায় করে দিতে বাধ্য ছিল। জমি, বাড়ির উপর কর ধার্য হত। জমি জরিপ করা হত। ফসলের ⅓ ভূমি রাজস্ব ছিল। জমির উর্বরতা অনুযায়ী করের হার ধার্য হত। ভূমি কর কঠোরভাবে আদায় করা হত। সংগৃহীত রাজস্ব থেকে শাসন কার্যের খরচ চালান হত। উদ্বৃত্ত কর রাজা খুসীমত ব্যয় করতেন।

কর ব্যবস্থা

শাসনব্যবস্থার সর্ব নিম্নে ছিল গ্রাম। কতকগুলি গ্রাম নিয়ে নাড়ু বা কোট্টম গড়া হত। বড় গ্রামের নাম ছিল তনিয়ূর বা কুররম। কয়েকটি কুররম নিয়ে মণ্ডলম গঠিত হত। এখন প্রদেশ বলতে যা বুঝায়, মণ্ডলম তাই ছিল। চোল সাম্রাজ্যের শ্রেষ্ঠ দিনে এই মণ্ডলমের সংখ্যা ছিল ৮/৯। গ্রাম সভাগুলি বিচারের কাজ করত। এই রায়ের উপর নাড়ুর শাসকের কাছে আপীল করা যেত। রাজদ্রোহের বিচার রাজা নিজে করতেন। সাধারণতঃ অপরাধীদের জরিমানা ও কারাদণ্ড দেওয়া হত অথবা বেত্রাঘাত করা হত।

শাসন বিভাগ

চোল স্বায়ত্ব শাসনব্যবস্থা ছিল খুবই উন্নত। গ্রামগুলি এই অধিকার ভোগ করত। উপরের স্তরে রাজার পরিবর্তন হলেও গ্রাম শাসন একইভাবে চলত। গ্রামের প্রাপ্তবয়স্ক পুরুষের দ্বারা একটি সমিতি গড়া হত। এই সমিতির নাম ছিল উর বা সভা। ব্যবসায়ীদের সমিতির নাম ছিল নগরম। এই সমিতি গ্রাম সম্পর্কিত সকল বিষয় নিয়ন্ত্রণ করত। উর ও সভা অনেক সময় একত্রে কাজ করত। গ্রামের করদাতারা ছিল উরের সদস্য। সভা সাধারণতঃ ব্রাহ্মণদের গ্রামে স্থাপিত হত। ব্রাহ্মণ গ্রামগুলিতে সভার দ্বারা গ্রামের কাজ চলত। এছাড়া গ্রামে বিভিন্ন গোষ্ঠীর সমিতি ছিল। এই গোষ্ঠী নির্দিষ্ট বিষয়ে দেখাশোনা করত। গোষ্ঠীর কাজ গ্রামের উর বা সভার চূড়ান্ত দেখাশোনার দায়িত্ব ছিল। রাজকর্মচারীরা উর বা সভার হিসাব-নিকাশ পরীক্ষা করত। উত্তর মেরুর গ্রামের একটি লেখ থেকে গ্রাম সভার পরিচালনা সম্পর্কে ধারণা করা সম্ভব হয়েছে। গ্রাম সভার সদস্যের নিষ্কলঙ্ক নৈতিক চরিত্র এবং অর্থ তছরূপ সম্পর্কে কোন অপবাদ না থাকা দরকার ছিল। জ্ঞানী ও বয়স্ক লোকদের অগ্রাধিকার দেওয়া হত। গ্রামের খাল, পুষ্করিণী, বাগান, রাস্তার জন্য উপসমিতি বা গোষ্ঠী তৈরী করা হত। গ্রাম সম্প্রদায়ের জমির উপর মহাসভার নিয়ন্ত্রণ ছিল। মহাসভা গ্রাম শাসনের জন্য নির্দিষ্ট রাজস্ব আদায় করত। নগরম, উর বা সভার মতই কাজ করত। অনেকে নগরমকে বণিকদের নিগম বলে মনে করেন। এছাড়া নাড়ু শাসনের জন্য নাত্তার নামে এক সভা ছিল। গ্রাম শাসনের জন্য চোল

চোল স্বায়ত্ব শাসন ব্যবস্থা

রাজারা যে দুই শ্রেণীর বিশেষ কর্মচারী নিয়োগ করেন তাদের উপাধি ছিল "মধ্যস্থ" ও "করণত্তার"।

**দ্বিতীয় পরিচ্ছেদঃ ভারতের বাইরের দেশের সঙ্গে বাণিজ্যিক ও সাংস্কৃতিক সম্পর্ক (Commercial and Cultural contacts with outside World)ঃ** ভারতের সঙ্গে তার প্রতিবেশী দেশগুলির যোগাযোগ বহু প্রাচীন যুগ হতে চলে আসছিল। প্রাক্-ঐতিহাসিক যুগে সুমেরিয় ও মেসোপোটেমিয় সভ্যতার সঙ্গে হরপ্পা সভ্যতার বাণিজ্যিক ও সাংস্কৃতিক যোগ ছিল। হরপ্পা শহরগুলি হতে রপ্তানি করা কাপড়ের গাঁইট পশ্চিম এশিয়ার উম্মা, তেল-এল-আসমারে পাওয়া গেছে।

ভারতে আর্য সভ্যতা বিস্তারের পর বাইরের জগতের সঙ্গে ভারতের যোগাযোগ বাড়ে। পরবর্তী বৈদিক যুগে ভারতের সঙ্গে প্রতিবেশী দেশের বাণিজ্য চলত। বেদে "শত অনিত্র" বা একশত দাঁড়বাহী জাহাজের উল্লেখ আছে। এই সকল জাহাজ সমুদ্র-পথে যাতায়াত করত। মৌর্য যুগ অর্থাৎ খ্রীঃ পূঃ চতুর্থ ও তৃতীয় শতক হতে ভারতের সঙ্গে বাইরের পৃথিবীর ঘনিষ্ঠ সম্পর্ক গড়ে উঠে। আলেকজাণ্ডারের ভারত অভিযান এই যোগাযোগের সূচনা করে। গ্রীক জ্যোতির্বিজ্ঞান, গ্রীক নাট্য-রীতি, গ্রীক ভাস্কর্য, গন্ধার শিল্প এর ফলে ভারতে ঢুকে পড়ে। ভারতীয় দর্শনের চিন্তা, বৌদ্ধধর্ম ভারত থেকে পশ্চিম এশিয়া, মিশর, সিরিয়ায় ছড়ায়। ভারতে আসার তিনটি প্রধান পথ যথা, খাইবার, বোলান এবং মাক্রানের পথ পশ্চিম এশিয়ার গ্রীক শক্তির সঙ্গে যোগাযোগের ফলে আবিষ্কৃত হয়। এই পথ ধরে ভারতের সঙ্গে সংস্কৃতি ও বাণিজ্যের বিনিময় হতে থাকে। চন্দ্রগুপ্ত মৌর্যের দরবারে গ্রীক দূত মেগাস্থিনিস আসেন এবং ভারত সম্পর্কে তাঁর অভিজ্ঞতার আলোকে ইণ্ডিকা গ্রন্থ রচনা করেন। বিন্দুসারের রাজসভায় ডেইমাকস নামে অপর এক গ্রীক দূত আসেন। অশোকের ধর্ম প্রচারকরা পশ্চিম এশিয়া, সিরিয়া, মিশর, সিংহলে ধর্মপ্রচার করে।

খ্রীঃ পূঃ যুগে ও খ্রীষ্টীয় শতকের গোড়ায় বৈদেশিক যোগাযোগ

**মধ্য এশিয়া ও চীনঃ** মৌর্য যুগের পর মধ্য এশিয়া এবং ক্রমে চীনের সঙ্গে ভারতের সাংস্কৃতিক ও বাণিজ্যিক সম্পর্ক দৃঢ় হয়। মৌর্য সাম্রাজ্যের পতনের পর ব্যাকট্রিয়, শক এবং পার্থিয় জনগোষ্ঠী মধ্য এশিয়া থেকে ভারতে ঢুকে ভারতীয় সংস্কৃতি গ্রহণ করে ও ভারতীয় জনগোষ্ঠীতে মিশে যায়। এর ফলে মধ্য এশিয়া ও ভারতের মধ্যে যোগাযোগ বাড়ে। কুষাণ যুগে ভারতের সঙ্গে মধ্য এশিয়ার সংযোগ ঘনিষ্ঠ হয়। কুষাণ সাম্রাজ্য আদিতে অক্ষু উপত্যকার ব্যাকট্রিয়াকে কেন্দ্র করে অবস্থিত ছিল। কুষাণ সাম্রাজ্য ব্যাকট্রিয়া থেকে ভারতের গঙ্গা উপত্যকা পর্যন্ত বিস্তৃত হলে ভারতের সঙ্গে মধ্য এশিয়ার যোগাযোগ বেড়ে যায়। এদিকে চীন থেকে রেশম রাস্তা ধরে মধ্য এশিয়া হয়ে, পার্থিয়া ও পারস্যের পথে রোমান সাম্রাজ্যে চীনা রেশম ও অন্যান্য দ্রব্য রপ্তানী হত। কিন্তু রোমের সঙ্গে পারস্যের

কুষাণ-পূর্ব যুগে মধ্য এশিয়ার সঙ্গে যোগাযোগ

বিবাদ ও পার্থিয়ার রাস্তা বন্ধ হলে, চীনা রেশম ব্যাকট্রিয়া হয়ে ভারতের উত্তর-পশ্চিম সীমান্ত দিয়ে সিন্ধুর বারবারিকাম ও গুজরাটের ভৃগুকচ্ছ বন্দর হতে রপ্তানী হতে থাকে। এর ফলে কুষাণ সাম্রাজ্য খুবই সমৃদ্ধিশালী হয়। ভারত থেকে লঙ্কা, রান্নার মশলা, সুগন্ধি মশলা, হাতির দাঁতের জিনিষ, চন্দন প্রভৃতিও এই পথে রোমে রপ্তানী হতে থাকে। তাছাড়া কুষাণ সাম্রাজ্যের মাধ্যমে কাশগড়, খোটান প্রভৃতি অঞ্চলে মহাযান বৌদ্ধধর্মের বিস্তার হয়। চীনা পর্যটকরাও মধ্য এশিয়ায় বৌদ্ধ সংস্কৃতির কথা বলেছেন। ফা-হিয়েন গোমতী বিহার নামে এক বিশাল বৌদ্ধ মঠের উল্লেখ করেছেন। হিউয়েন সাং খোটানের রাজা বিজিত সিংহের নাম উল্লেখ করেছেন। আধুনিক যুগে মধ্য এশিয়ায় খননকার্য চালিয়ে খোটান, কাশগড় অঞ্চলে বৌদ্ধ বিহার, দেব-দেবীর মূর্তি, ভারতীয় বণিকদের বসতি আবিষ্কৃত হয়েছে।

কুষাণ যুগ হতে চীনের সঙ্গে ভারতের ঘনিষ্ঠ সাংস্কৃতিক যোগ স্থাপিত হয়। পণ্ডিত অশ্বঘোষ, কুমারজীব প্রভৃতি পণ্ডিতদের রচনা চীনা ভাষায় অনূদিত হয়। ভারতবর্ষ হতে ধর্মমিত্র, সংঘভূতি প্রভৃতি প্রচারকরা চীনে বৌদ্ধধর্ম প্রচার করেন। কাশ্মীরের রাজকুমার গুণবর্মণ ছিলেন বৌদ্ধ শাস্ত্রে পণ্ডিত। চীন সম্রাটের আমন্ত্রণে তিনি চীনে যান এবং বৌদ্ধ শাস্ত্রের চীনা অনুবাদ করেন। ভারতীয় সঙ্গীত, চিকিৎসা বিদ্যা ও গণিত শাস্ত্র চীনে সমাদর পায়। গুপ্ত যুগে চীনা পর্যটক ফা-হিয়েন, হর্ষের আমলে হিউয়েন সাং ভারতে আসেন। হিউয়েন সাং ৭৪ খানি ভারতীয় পুঁথির চীনা অনুবাদ করেন এবং সি-ইউ-কাই নামে এক গ্রন্থ ভারত ভ্রমণের অভিজ্ঞতার উপরে রচনা করেন। ই-সিং নামে অপর এক চীনা পণ্ডিত নালন্দা বিশ্ববিদ্যালয়ে পাঠ নেন। চীনের সঙ্গে মধ্য এশিয়ার পথে বাণিজ্যের কথা উল্লেখ করা হয়েছে। এছাড়া চোল যুগে সমুদ্রপথে চীনের সঙ্গে দক্ষিণ ভারতের বাণিজ্য চলত। বাংলার তাম্রলিপ্ত বন্দরের সঙ্গে চীনের বাণিজ্যিক সংযোগ ছিল। ফা-হিয়েন গুপ্ত সাম্রাজ্য ভ্রমণ শেষে তাম্রলিপ্ত হতে সমুদ্রপথে স্বদেশে ফিরে যান।

চীনের সঙ্গে যোগাযোগ

**তিব্বত ও দূরপ্রাচ্য (Tibet and the Far East):** তিব্বতের সঙ্গে ভারতের সম্পর্ক বহু প্রাচীন কাল থেকে আরম্ভ হয়। তিব্বতের রাজা স্রং-সান-গাম্পোর আমলে তিব্বতে মহাযান ধর্মের প্রসার হয়। তিব্বতে বহু মঠ, বিহার, গুম্ফা স্থাপিত হয়। তিব্বত থেকে বহু বিদ্যার্থী নালন্দা, বিক্রমশীলা বিশ্ববিদ্যালয়ে পড়তে আসত। পাল যুগে বাঙালী পণ্ডিত অতীশ বা দীপঙ্কর শ্রীজ্ঞান তিব্বতে বৌদ্ধ ধর্ম সংস্কারের জন্য যান। অতীশ তিব্বত, দক্ষিণ চীন, কোরিয়ায় দ্বিতীয় বুদ্ধ নামে পরিচিত ছিলেন। "অঞ্জর", "কুঞ্জর" নামে বৌদ্ধ ধর্ম সম্পর্কে বহু গ্রন্থ তিব্বতে সংগৃহীত হয়। তিব্বত হতে বৌদ্ধ ধর্ম চীন, কোরিয়া, মোঙ্গোলিয়া ও জাপানে বিস্তৃত হয়। অষ্টম খ্রীঃ ভারতীয় পণ্ডিত বোধিসেন জাপানে যান এবং একটি বিহারে অধ্যক্ষতা করেন।

তিব্বতের সঙ্গে যোগাযোগ

**দক্ষিণ-পূর্ব এশিয়া ঃ** মালয়, ইন্দোচীনের দক্ষিণ ভাগ এবং সুমাত্রা, জাভা, বালি ও বোর্নিও দ্বীপ বা ইন্দোনেশিয়ার সঙ্গে ভারতের ঘনিষ্ঠ সাংস্কৃতিক ও বাণিজ্যিক যোগাযোগ স্থাপিত হয়। পূর্ব ভারতে বাংলার উপকূল হতে অন্ধ্র ও

চোলমণ্ডল উপকূল পর্যন্ত ছড়িয়ে থাকা বন্দরগুলি হতে দক্ষিণ-পূর্ব এশিয়ার সঙ্গে বাণিজ্য চলত। এই সূত্রে দক্ষিণ-পূর্ব এশিয়ায় কয়েকটি হিন্দু রাজ্যের উদ্ভব হয়।

খ্রীঃ দ্বিতীয় শতক হতে ভারতীয় উপাধিধারী কয়েকটি রাজবংশের শাসন দক্ষিণ-পূর্ব এশিয়ার বিভিন্ন অঞ্চলে গড়ে উঠে। এই যুগে দক্ষিণ-পূর্ব এশিয়া বা সুবর্ণভূমিতে ভারতীয় সভ্যতা ও সংস্কৃতির বিশেষ প্রভাব দেখা যায়। শৈব, বৈষ্ণব ও বৌদ্ধধর্ম এই অঞ্চলে জনপ্রিয়তা পায়। ভারতে মুসলিম শাসন প্রতিষ্ঠিত হওয়ার পরেও এই সকল স্থানে হিন্দু সংস্কৃতি বিদ্যমান ছিল।

সুবর্ণভূমি

ইন্দোচীনের কম্বোজ রাজ্যের কথা এই প্রসঙ্গে উল্লেখ্য। ইন্দোচীনে বা ভিয়েতনামে খ্রীঃ প্রথম ও দ্বিতীয় শতকে ফু-নান বা কম্বোজ রাজ্য স্থাপিত হয়। কৌণ্ডিন্য নামে এক ব্রাহ্মণ স্থানীয় নাগ রাজকন্যাকে বিবাহ করে এই রাজ্যের প্রতিষ্ঠা করেন। এই রাজবংশ বর্মণ উপাধি নিয়ে প্রায় ৯০০ বছর রাজত্ব করে। এই রাজবংশের রাজা জয়বর্মণ ও সূর্যবর্মণের রাজত্বকালে কম্বোজ রাজ্যের ক্ষমতা বিশেষ বাড়ে। সপ্তম জয়বর্মণ চম্পা ও দক্ষিণ ব্রহ্মদেশ জয় করেন। কম্বোজে শৈব ধর্মমত ও সংস্কৃত ভাষার বিশেষ প্রভাব দেখা যায়। কম্বোজ শিলালিপিগুলি সংস্কৃত ভাষায় রচিত। রাজা সূর্যবর্মণ আঙ্কোরভাটের বিখ্যাত বিষ্ণুমন্দির নির্মাণ করেন। সমগ্র মন্দিরটি পাথরের প্রাচীর দ্বারা ঘেরা ⅔ মাইল লম্বা ও ½ মাইল চওড়া সমতল বেদীর উপর তৈয়ারী করা হয়। সমগ্র মন্দিরটির গায়ে বিচিত্র ভাস্কর্যের কাজ দেখা যায়। কম্বোজের রাজা যশোবর্মণ আঙ্কোরঠম নামে এক নগরী নির্মাণ করেন। পল্লব শিল্পরীতি অনুসারে এই নগরীকে নির্মাণ করা হয়। আঙ্কোরঠমের অপর নাম ছিল যশোধরপুর। নগরের চারদিকে ৩০০ ফুট চওড়া পরিখা ছিল। নগরে ঢোকার ৫টি তোরণ ছিল। নগরটি দুই মাইল লম্বা ও দুই মাইল চওড়া ছিল। নগরের কেন্দ্রে পিরামিডের আকারে একটি শিব মন্দির ছিল। এই মন্দিরে ৪০টি চূড়া ছিল। এই মন্দিরের শিল্পের কাজ দর্শকের বিস্ময় সৃষ্টি করে। এই নগরের ভিতর বহু দীর্ঘ ও ১০০ ফুট চওড়া রাস্তা ছিল। চীনা রাজদূত এই নগরের উচ্ছ্বসিত প্রশংসা করেছেন। চতুর্দশ শতকে থাই ও আনামীদের আক্রমণে কম্বোজের পতন হয়।

কম্বোজ রাজ্য

কম্বোজের পূর্বদিকে আনাম অঞ্চলে চম্পা রাজ্য অবস্থিত ছিল। দ্বিতীয় খ্রীঃ পাণ্ডুরঙ্গ ও ভৃগু নামে দুইজন হিন্দু রাজার নাম জানা যায়। চম্পা রাজ্যের রাজা ঈশ্বরমূর্তি, হরিবর্মণ, জয়সিংহ বর্মণ প্রভৃতি খ্যাতনামা ছিলেন। চম্পা রাজ্যে শৈব ধর্মের প্রভাব ছিল। সমাজে ব্রাহ্মণদের মর্যাদা ছিল। সংস্কৃত ভাষা রাজকার্যে ব্যবহার করা হত। চম্পা রাজ্যে বহু নগর ও মন্দির ছিল। চীনা ও মোঙ্গোলদের আক্রমণে চম্পার সভ্যতা ধ্বংস হয়।

চম্পা রাজ্য

**শৈলেন্দ্র সাম্রাজ্য (The Sailendra Kingdom):** মালয় উপদ্বীপ এবং সুমাত্রা, জাভা, বোর্ণিও নিয়ে গঠিত ইন্দোনেশিয়ায় শৈলেন্দ্র বংশের অধীনে এক সাম্রাজ্য স্থাপিত হয়। শৈলেন্দ্র রাজারা খুবই সমৃদ্ধিশালী ছিলেন এবং

মহারাজ উপাধি নেন। চীন ও ভারতের সঙ্গে শৈলেন্দ্র রাজ্যের বাণিজ্য চলত এবং এই সকল দেশের সঙ্গে শৈলেন্দ্র রাজারা দূত বিনিময় করেন। আরব বণিকরাও শৈলেন্দ্র রাজ্যে বাণিজ্য করত। আরব লেখকরা বলেন যে, শৈলেন্দ্র রাজাদের পরাক্রান্ত নৌবহর ছিল। শৈলেন্দ্র রাজারা মহাযান বৌদ্ধধর্মের অনুরাগী ছিলেন। বাংলার পাল রাজাদের সঙ্গে তাঁরা কূটনৈতিক সম্পর্ক রাখতেন। শৈলেন্দ্ররাজ বালপুত্রদেব পাল সম্রাট দেবপালের কাছে নালন্দায় একটি মঠ নির্মাণের অনুমতি চান। দেবপাল এই অনুমতি দেন এবং মঠের ব্যয় নির্বাহের জন্য ৫ খানি গ্রাম দেন। বাংলার বৌদ্ধ পণ্ডিত কুমারঘোষ শৈলেন্দ্র রাজাদের রাজগুরুর আসন পান।

শৈলেন্দ্র রাজাদের সঙ্গে বাংলার যোগ

শৈলেন্দ্র রাজাদের সঙ্গে দক্ষিণ ভারতের চোল সম্রাট রাজেন্দ্রের এক প্রতিদ্বন্দ্বিতা আরম্ভ হয়। রোমিলা থাপারের মতে, ভারত-চীন বাণিজ্য শৈলেন্দ্র রাজারা হস্তগত করতে চান। তার ফলে এই প্রতিদ্বন্দ্বিতা দেখা দেয়। চোল সম্রাট রাজেন্দ্রের নৌবহর শৈলেন্দ্ররাজকে পরাস্ত করে ও মালয়ে ভারতীয় বণিকদের স্বার্থরক্ষা করে। শৈলেন্দ্ররাজ ঝড়ের চাপে বাঁশ গাছের মত চোল আক্রমণে নত হয়ে আত্মরক্ষা করেন। দ্বাদশ শতকে শৈলেন্দ্র রাজারা তাঁদের নষ্ট গৌরব পুনঃ-প্রতিষ্ঠা করেন। এর পর দক্ষিণ ভারতের পাণ্ড্য রাজাদের সঙ্গে তাঁদের প্রতিদ্বন্দ্বিতা চলে। ১৪৭৮ খ্রীঃ শৈলেন্দ্র বংশের শেষ হিন্দু রাজা ইসলাম ধর্ম গ্রহণ করলে শৈলেন্দ্র রাজ্যের পতন হয়। এই অঞ্চলে এখনও হিন্দু সভ্যতার নিদর্শন দেখা যায়। জাভা ও বালির রামায়ণ নৃত্য বিশেষ প্রসিদ্ধ। রবীন্দ্রনাথ ইন্দোনেশিয়া ভ্রমণ করে ভারতের সঙ্গে এই দেশের প্রাচীন যোগাযোগের কথা স্মরণ করে তাঁর বিখ্যাত কবিতা "সাগর জলে সিনান করি শিথিল এলোচুলে ..." রচনা করেন।

চোল-শৈলেন্দ্র প্রতিদ্বন্দ্বিতা

শৈলেন্দ্র রাজারা ছিলেন শিল্পকলার পৃষ্ঠপোষক। বরবদুরের বিখ্যাত স্তূপ এই রাজবংশ নির্মাণ করেন। পাহাড়ের গা কেটে এই মন্দির নয়টি থাকে নির্মাণ করা হয়। এই স্তূপের গায়ে অসংখ্য বুদ্ধমূর্তি, রামায়ণ ও মহাভারতের কাহিনী খোদাই করা হয়। এই স্তূপ ছিল লম্বা-চাওড়ায় ৪০০ বর্গফুট। এই স্তূপকে পৃথিবীর অষ্টম আশ্চর্য বলা হয়। এছাড়া শৈলেন্দ্র রাজারা তারাদেবীর একটি বিখ্যাত মন্দির নির্মাণ করেন।

বরবদুরের স্তূপ

## প্রথম অধ্যায়

## মধ্যযুগের সূচনা

## ( The dawn of the Middle Ages )

**প্রথম পরিচ্ছেদ : মধ্যযুগ নামকরণের সার্থকতা ( The Meaning of the term Medieval India ) :** ইতিহাসের ধারা প্রবহমান। আজ যা বর্তমান, আগামীকাল তা হয় অতীত। আজ যা ভবিষ্যৎ, আগামীকাল তা হয় বর্তমান। এই যুক্তিতে অনেকে ইতিহাসকে প্রাচীন, মধ্য ও আধুনিক যুগে ভাগ করা যুক্তিহীন মনে করেন। তথাপি একথা অস্বীকার করা যায় না যে, এক একটি যুগে ইতিহাসের গতিতে এমন কিছু নূতন ভাবধারার উদ্ভব হয়, যা সেই যুগকে আগের যুগ হতে আলাদাভাবে চিহ্নিত করে। ইতিহাসে রাজনৈতিক পরিবর্তন যত দ্রুত ঘটে সামাজিক, অর্থনৈতিক, পরিবর্তন তত দ্রুত ঘটে না।[১] ফলে ইতিহাসে সেই কারণে পরিবর্তনের ধারা বিলম্বিত হয়। কিন্তু স্বতন্ত্র যুগ-লক্ষণের ভিত্তিতে ঐতিহাসিকেরা বিভিন্ন যুগকে ভাগ করে থাকেন। ভারত ইতিহাসকেও একই যুক্তিতে প্রাচীন, মধ্য ও আধুনিক যুগে ভাগ করা হয়।

ইতিহাসে যুগ বিভাগ

কোন কোন ঐতিহাসিক ভারতে হিন্দু রাজশক্তির পতন এবং তুর্কী বা মুসলিম রাজশক্তির উত্থানের ভিত্তিতে দ্বাদশ শতকের পরবর্তী ভারত ইতিহাসকে মুসলিম যুগ বা মুসলিম ভারতের ইতিহাস বলে থাকেন। এই নামকরণের মধ্যে বহু অসঙ্গতি দেখা যায়। প্রথমতঃ, ভারতবর্ষে বিভিন্ন ধর্মমতের মধ্যে ইসলাম একটি ধর্মমত মাত্র। সুতরাং মুসলিম যুগ নামকরণের অর্থ হল ভারতে বিভিন্ন ধর্ম সম্প্রদায়ের সহাবস্থানকে অস্বীকার করা এবং কেবলমাত্র মুসলিম শাসকশ্রেণীকে প্রাধান্য দেওয়া। ভারতের জনগোষ্ঠী বিভিন্ন জনগোষ্ঠীর মহামিলনের ফলে যে গড়ে উঠেছে সেই সত্যকে অস্বীকার করা। দ্বিতীয়তঃ, মুসলিম যুগ নামকরণের দ্বারা ভারতের হিন্দু ও অন্য সম্প্রদায় থেকে মুসলিমদের আলাদা এই ধারণা সমর্থন করা হয়। কিন্তু ভারতীয় সভ্যতায় হিন্দু-মুসলিমের মধ্যে যে ঘনিষ্ঠ আদান-প্রদান ঘটে তাকে অস্বীকার করা হয়। তৃতীয়তঃ, ইংরাজ ঐতিহাসিকেরা একদা ভেদনীতি বশতঃ ঐরূপ নামকরণ করেন। ভারতীয় ঐতিহাসিকদের এই নামকরণ স্বীকার করার কোন বাধ্যবাধকতা নাই। চতুর্থতঃ, ভারতবর্ষ হল হিন্দু, মুসলিম ও অন্যান্য সম্প্রদায়ের বাসভূমি। সুতরাং কোন বিশেষ সম্প্রদায়ের ধর্মের নামে ভারতের ইতিহাসকে চিহ্নিত করা যুক্তিহীন। তথাকথিত মুসলিম যুগে হিন্দু ধর্মগুরুগণ যথা চৈতন্য, রামানুজ প্রভৃতির উদ্ভব হয়েছিল। সর্বশেষে, অষ্টম খ্রীঃ পর থেকে বিশেষতঃ দ্বাদশ

মুসলিম যুগ নামকরণের ত্রুটি ও মধ্যযুগ নামকরণের যৌক্তিকতা

১. Bipan Chandra.

শতক থেকে ভারত ইতিহাসে যে সকল সামাজিক, অর্থনৈতিক ও রাজনৈতিক পরিবর্তন ঘটে তার দ্বারা প্রাচীন যুগের অবসান এবং ভারতে মধ্যযুগের উদ্ভব হয়—এই মতই বেশীর ভাগ ঐতিহাসিক সমর্থন করেন। প্রাচীন যুগের শেষ দিকে ভারতে যে ক্ষুদ্র ক্ষুদ্র রাজ্যগুলির সৃষ্টি হয়, সুলতানি যুগে সেই খণ্ডতাকে লোপ করে এক কেন্দ্রীয় রাজতন্ত্র গড়ে উঠে; যা ছিল মধ্যযুগের বৈশিষ্ট্য। ভারতের বৃহত্তর অঞ্চলকে এই কেন্দ্রীয় শাসনের অধীনে আনা হয়। প্রাচীন যুগের শেষ দিকে যে সামন্ততন্ত্রের উদ্ভব এবং যার ফলে ভারতের বৃহত্তর অংশে সামন্ত শাসন দেখা দেয়, সুলতানি যুগে তার অবসান ঘটে। ভারতের বিভিন্ন অংশে সুলতানি সরকারের অধীনে ইক্তাদারেরা শাসন করার দায়িত্ব নেয়। দ্বিতীয়তঃ, সুলতানি যুগে নগর বিপ্লব ঘটে। বিভিন্ন স্থানে নূতন নগর স্থাপিত হয়। এই নগরগুলিতে নবাগত তুর্কী শাসনকর্তারা বসবাস করত। এই নগরগুলিতে প্রাচীন যুগের জাতিভেদ ব্যবস্থা প্রবল ছিল না। শ্রমিক, কারিগর, ব্যবসায়ী ও শাসক শ্রেণীর লোকেরা এই নগরগুলিতে বসবাস করত। তৃতীয়তঃ, প্রাচীন যুগের শেষ দিকে ভারতের শিল্প-বাণিজ্যে অবক্ষয় দেখা যায়। দশম খ্রীঃ হতে পুনরায় শিল্প-বাণিজ্যের উন্নতি ঘটে। সুলতানি শাসনের ফলে তা সম্ভব হয়। চতুর্থতঃ, প্রাচীন যুগের শেষ দিকে ভারতের বৈদেশিক সম্পর্ক ক্ষীণ হয়ে যায়। ভারতবর্ষ বিশ্বের মূল অগ্রগতি হতে বিচ্ছিন্ন হয়ে পড়ে। দশম খ্রীঃ হতে পশ্চিম এশিয়া, মধ্য এশিয়া, চীন ও বাইজানটাইন জগতের সঙ্গে ভারতের সম্পর্ক পুনঃ-স্থাপিত হয়। সর্বশেষে, ভারতের সমাজ তার পুরাতন বর্ণভিত্তিক চরিত্র ও ব্রাহ্মণ্য ধর্মের আশ্রয় ছেড়ে ইসলামের প্রভাবে নূতন চরিত্র নেয়। ইসলামের সামাজিক গণতন্ত্র হিন্দু সম্প্রদায়ের উপর বিরাট প্রভাব বিস্তার করে। ভক্তিধর্মের উদ্ভব হয়। দিল্লী নগরী ভারতের রাজধানী রূপে নূতন মর্যাদা পায়। দিল্লী নগরী প্রাসাদ, মসজিদ, মাদ্রাসা, মক্তব, খানকা ও নানাবিধ আড়ম্বরে নূতন শ্রী দ্বারা মণ্ডিত হয়।

## দ্বিতীয় পরিচ্ছেদ : সুলতানি যুগের ঐতিহাসিক উপাদান

**(Sources of the History of the Sultani Period) :** সুলতানি যুগের ইতিহাস রচনার জন্য বহু লিখিত ঐতিহাসিক উপাদান পাওয়া যায়। ভারতে আরব আক্রমণ ও এই যুগের ভারতের অবস্থা সম্পর্কে চাচানামা ও আলবিরুণীর কিতাব-উল-হিন্দ রচনা বিখ্যাত। মহম্মদ ঘুরীর রাজ্য জয় থেকে ইলতুৎমিসের রাজত্বকাল পর্যন্ত বিভিন্ন ঘটনার বিবরণ হাসান নিজামীর তাজ-উল-মাসির নামে গ্রন্থ থেকে পাওয়া যায়। মিনহাজউদ্দিন সিরাজের তবকাৎ-ই-নাসিরীতে মহম্মদ ঘুরীর ভারত জয় ও তার পরের ইতিহাস, বখত্-ইয়ার খলজীর বাংলা জয়ের বিবরণ পাওয়া যায়।

আলবিরুণী, নিজামী ও মিনহাজ

বলবনের আমল থেকে ফিরোজ তুঘলকের রাজত্বকাল পর্যন্ত প্রামান্য ইতিহাস হল জিয়া-উদ্দীন বরণীর রচনা তারিখ-ই-ফিরোজশাহী। বরণী ছিলেন গোঁড়া সুন্নী মুসলমান। এজন্য তাঁর মন্তব্যগুলি সর্বদা নিরপেক্ষ বলে ঐতিহাসিকেরা মনে করেন

না। বরণীর অপর গ্রন্থের নাম হল ফতোয়া-ই-জাহান্দরী। এই গ্রন্থ থেকে সুলতানদের রাজ্যশাসন নীতির কথা জানা যায়। আমীর খসরুর রচনা খাজাইন-উল-ফুতুহা থেকে মোঙ্গোল আক্রমণ ও আলাউদ্দীন খলজীর দক্ষিণ অভিযানের কথা জানা যায়। নাসির উদ্-দিন চিরাগের রচনা খয়ের-উল-মজলিস থেকে আলাউদ্দিনের মূল্য নিয়ন্ত্রণ নীতির কথা জানা যায়।

বরণী

মহম্মদের ইসামীর ফুতুহা-উল্-সালাতিন হল ১৪শ শতকের রচনা। সুলতান মামুদ থেকে মহম্মদ বিন তুঘলক পর্যন্ত ধারাবাহিক ঐতিহাসিক বিবরণ এতে পাওয়া যায়। ইবন বতুতার রেহলা এবং শিরহিন্দীর তারিখ-ই-মুবারক শাহীও মূল্যবান উপাদান। সামস-ই সিরাজ আফিফের রচনা তারিখ-ই-ফিরোজশাহী গ্রন্থে ফিরোজ শাহ তুঘলকের রাজত্বকাল সম্পর্কে তথ্য পাওয়া যায়। এছাড়া প্রাদেশিক সাহিত্য ও ইতিহাস থেকেও বহু উপাদান পাওয়া যায়। চাঁদ বরদাইয়ের রচনা পৃথ্বীরাজ রাসো থেকে মহম্মদ ঘুরীর সঙ্গে পৃথ্বীরাজ চৌহানের তরাইনের যুদ্ধের বিবরণ পাওয়া যায়। সুলতানি যুগের স্থাপত্য ও ভাস্কর্য থেকে এই যুগের সভ্যতার পরিচয় পাওয়া যায়।

ইসামী ও আফিফ

**তৃতীয় পরিচ্ছেদ : ভারতে ইসলামের অভ্যুদয় : আরব আক্রমণ ও তার ফলাফল ( The Advent of Islam in India : The Arab conquest of Sind—its impact ) :** পশ্চিম এশিয়ার আরব দেশের মক্কা নগরীতে ৫৭০ খ্রীঃ ইসলাম ধর্মের প্রবর্তক মহান ধর্মগুরু হজরত মহম্মদের জন্ম হয়। মহম্মদের প্রভাবে আরব জাতি ইসলাম ধর্মে দীক্ষিত হয় এবং পরবর্তী খলিফাদের প্রভাবে বিশ্বের বিভিন্ন অঞ্চলে ইসলাম ধর্মের বিস্তার ঘটায়। ভারতবর্ষেও আরবগণ অনুপ্রবেশের চেষ্টা করে। ভারতে আরব জাতির পদার্পণকে ভারতে ইসলামের প্রথম আগমন বলে মনে করা হয়। প্রাচীন যুগের শেষ দিকে ৭ম খ্রীঃ ভারতে বাণিজ্য সূত্রে আরবদের আগমন ঘটেছিল। চালুক্য দ্বিতীয় পুলকেশীর রাজত্বকালে (৬৩৭ খ্রীঃ) বোম্বাইয়ের থানা অঞ্চলে আরবদের আগমনের কথা জানা যায়। এর পর গুজরাট, সিন্ধুর উপকূলে আরবরা অনুপ্রবেশের চেষ্টা চালায়। ভারতে আরব আক্রমণের কারণ হিসাবে ভারতের বাণিজ্য অধিকার এবং রাজ্যবিস্তারই ছিল প্রধান। ভারতের মশলা ও রেশমের ইওরোপে বিশেষ চাহিদা ছিল। এই দ্রব্যগুলির রপ্তানী বাণিজ্য একচেটিয়া করার চেষ্টা আরবরা করে। তাছাড়া জাতিভেদ ও রাজনৈতিক ঝগড়ায় জর্জরিত ভারতকে তারা সহজে জয় করা যাবে বলে মনে করে।

আরব আক্রমণের কারণ

৬৪৩ খ্রীঃ থেকে আরব সেনাপতি আবদুল্লাহ মাকরান অধিকার করেন। বোলান গিরিপথ দিয়ে আরবরা সিন্ধুদেশে ঢোকার চেষ্টা করে। ইতিমধ্যে ইরাকের আরব শাসনকর্তা আলহাজ্জাজ সমুদ্রপথে সিন্ধুদেশ আক্রমণ করেন। সিন্ধুর জলদস্যুদের দ্বারা আলহাজ্জাজের প্রেরিত একটি জাহাজকে লুঠ করা, সিন্ধু আক্রমণের উপলক্ষ্য হিসাবে ধরা হয়। এই সময় সিন্ধু প্রদেশের রাজা ছিলেন চাচ বংশীয়

ব্রাহ্মণ রাজা দাহির। আলহাজ্জাজ প্রথমে যে অভিযানগুলি পাঠান তা দাহির প্রতিহত করেন। অবশেষে আলহাজ্জাজ তাঁর সুদক্ষ সেনাপতি মহম্মদ ইবন-কাশিমকে সিন্ধু জয়ের দায়িত্ব দেন। মহম্মদ কাশিম দেবল বন্দর অধিকার করে সিন্ধুর উপকূলে তাঁর ঘাঁটি স্থাপন করেন। সমুদ্রপথে ইরাকের সঙ্গে তিনি এই ঘাঁটির সংযোগ স্থাপন করেন। তারপর একে একে নেরুণ সহ অন্যান্য অঞ্চল জয় করে তিনি দাহিরকে রাওরের যুদ্ধে ৭১২ খ্রীঃ চূড়ান্তভাবে পরাজিত করেন। স্থানীয় বৌদ্ধ ও নিম্নবর্ণের হিন্দুরা আরব সেনাপতিকে সাহায্য করে। সম্ভবতঃ তারা বর্ণ হিন্দু রাজার বর্ণভেদী নীতিতে অত্যাচারিত হয়েছিল। দাহির যুদ্ধে মৃত্যু বরণ করেন। দাহিরের বিধবা পত্নী রাণীবাঈ রাওর দুর্গ রক্ষায় বিফল হয়ে জহরব্রত পালন করেন। মহম্মদ কাসিম এর পর আলোর, ব্রাহ্মণাবাদ ও মুলতান অধিকার করেন।

*সিন্ধু আক্রমণ*

মহম্মদ কাসিমের পর আরব সেনাপতি জুনাইদ সমগ্র সিন্ধুদেশ অধিকার করে রাজপুতানা, গুজরাট প্রভৃতি অঞ্চলে অনুপ্রবেশের চেষ্টা করেন। কিন্তু আরব অধিকার বিস্তারের এই চেষ্টা সফল হয় নাই। গুজরাটের চালুক্য, রাজপুতনার প্রতিহার ও উত্তর ভারতের কার্কোট বংশীয় রাজাদের প্রবল বাধায় আরব অধিকার বিস্তারের চেষ্টা বিফল হয়। আব্বাসীয় খলিফা বংশের পতনের পর সিন্ধুতে আরব শক্তি দুর্বল হয়ে পড়ে। শেষ পর্যন্ত প্রতিহার আক্রমণে সিন্ধুতে আরব শাসন লোপ পায়।

*আরব আক্রমণের বিফলতা*

"সিন্ধুতে আরব আক্রমণ ছিল ভারত ও ইসলামের ইতিহাসে এক খণ্ডকালীন ফলাফলহীন বিজয়।" এই বিজয়ের কোন স্থায়ী ফল ছিল না। ভারতের ইতিহাস এই আক্রমণের দ্বারা প্রভাবিত হয় নাই। আরব সাম্রাজ্য বেশী দিন স্থায়ী হয় নাই। তবে আরবরা সিন্ধুদেশে আসার ফলে হিন্দু দর্শন, জ্যোতির্বিদ্যা, গণিত, চিকিৎসাবিদ্যা প্রভৃতির সঙ্গে তাদের পরিচয় ঘটে। বাগদাদে হিন্দু পণ্ডিতরা আমন্ত্রিত হন। সংস্কৃত গ্রন্থ হতে আরবীয় ভাষায় বহু অনুবাদ করা হয়। আরবদের মাধ্যমে হিন্দু গণিত, জ্যোতির্বিদ্যা ইওরোপে ছড়িয়ে পড়ে।

*আরব আক্রমণের ফল*

**চতুর্থ পরিচ্ছেদঃ ভারতে মুসলিম আধিপত্য স্থাপনঃ উত্তর ভারতের অবস্থা (Beginning of Muslim Rule in India : The Condition of North India):** দশম শতকের শেষে ভারতে কোন কেন্দ্রীয় শক্তি ছিল না। ভারতের বিভিন্ন অঞ্চলে স্থানীয় শক্তিগুলি বিচ্ছিন্নভাবে আধিপত্য করত। এই স্থানীয় রাজ্যগুলির মধ্যে কোন জাতীয় ঐক্যবোধ বা সর্বভারতীয় চেতনা ছিল না। স্থানীয় শক্তিগুলি সর্বদা পরস্পরের সঙ্গে যুদ্ধে মত্ত থাকত। বৈদেশিক আক্রমণের বিরুদ্ধে জোট গড়ার ইচ্ছা তাদের ছিল না। এই শক্তিগুলির মধ্যে পশ্চিম পাঞ্জাবের শাহী বংশ, কাশ্মীরের উৎপল বংশ, কনৌজের প্রতিহার বংশ

*তুর্কী আক্রমণের সময় ভারতের অবস্থা*

ও বাংলার পালবংশ ছিল প্রধান। সমাজে জাতিভেদ প্রথা অত্যন্ত তীব্র ছিল। নিম্ন বর্ণের লোকেদের অস্পৃশ্য মনে করা হত। ফলে উচ্চবর্ণের শাসকশ্রেণীর সঙ্গে সমাজের নিম্ন ও দরিদ্রশ্রেণীর কোন একাত্মবোধ ছিল না। সমাজে শাসকশ্রেণীর লোকেরা বিলাসে ও বৈভবে দিন কাটাত। এই বিলাস-বৈভবের জন্য অর্থসম্পদ তারা দরিদ্র কৃষকদের শোষণ করে জোগাড় করত। সমাজের নৈতিক মানদণ্ড বেশ নীচু ছিল। বহু বিবাহ, কৌলিন্য প্রথা, বাল্যবিবাহ ব্যাপক চলত। মন্দিরে দেবদাসী হিসাবে অবিবাহিতা নারীদের জীবন-যাপন করতে বাধ্য করা হত। মন্দির ও অভিজাত গৃহ ধনরত্নে পূর্ণ হলেও দরিদ্র কৃষক, কারিগর শ্রেণী অবহেলিত ছিল। হিন্দুধর্মে এই যুগে প্রচণ্ড গোঁড়ামি দেখা দেয়। হিন্দুরা মনে করত যে, তাদের সভ্যতা ও সমাজ সর্বশ্রেষ্ঠ। বাইরের পৃথিবীর কাছে তাদের শেখার কিছু নেই। ধর্মে বহু কুসংস্কার এই যুগে ঢুকে পড়ে। ফলে সমাজের প্রাণশক্তি নিস্তেজ হয়ে যায়।

**সুলতান মামুদের ভারত অভিযান ও ফলাফল (The Invasion of Sultan Mahmud and its impact)ঃ** তুর্কী জাতির নেতৃত্বে ভারতে মুসলিম বিজয় সম্পাদিত হয়। সুলতান মামুদ ছিলেন গজনীর তুর্কী সুলতান। ৯৯৮ খ্রীঃ তাঁর পিতা সবুক্তিগীনের মৃত্যুর পর তিনি গজনীর সিংহাসন অধিকার করেন। সুলতান মামুদ শুধুমাত্র গজনী রাজ্য নিয়ে সন্তুষ্ট থাকেন নাই। ঐতিহাসিক উৎবীর মতে, সুলতান মামুদ ভারতে ইসলাম ধর্মপ্রচারের জন্য ভারত অভিযান করেন। কিন্তু উৎবীর মতকে অনেকে অগ্রাহ্য করেন। কারণ সুলতান মামুদ ভারতীয় হিন্দুদের ইসলামে দীক্ষিত করার কোন চেষ্টা করেন নাই। ভারতের বিভিন্ন রাজাদের রাজকোষে, মন্দিরে ও মঠে যুগ যুগ ধরে যে ধনরত্ন জমা হয়েছিল তা লুণ্ঠন করাই ছিল তাঁর প্রধান লক্ষ্য। এই অর্থের দ্বারা তিনি গজনী নগরীকে সুসজ্জিত করেন এবং এক বিরাট সেনাদল গড়ে তার সাহায্যে মধ্য এশিয়া ও ইরাক জয় করেন। ভারতে স্থায়ীভাবে রাজত্ব করার কোন ইচ্ছা তাঁর ছিল না।

*সুলতান মামুদের আক্রমণের কারণ*

হেনরী এলিয়টের মতে, সুলতান মামুদ ১৭ বার ভারত অভিযান করেন। তাঁর সকল অভিযান সমান গুরুত্বপূর্ণ ছিল না। ১০০১ খ্রীঃ সুলতান মামুদ পেশোয়ারের যুদ্ধে শাহী জয়পালকে পরাজিত ও বন্দী করেন। বহু অর্থ মুক্তিপণ হিসাবে নিয়ে তিনি শেষ পর্যন্ত জয়পালকে মুক্তি দেন। জয়পাল এই অপমান সইতে না পেরে আগুনে ঝাঁপ দিয়ে প্রাণত্যাগ করেন। এর পর সুলতান মামুদ মুলতান জয় করেন। ১০০৯ খ্রীঃ এক অভিযান দ্বারা তিনি জয়পালের পুত্র আনন্দপালের নেতৃত্বে শক্তি জোটকে উন্দের যুদ্ধে পরাস্ত করে শাহী রাজ্য ধ্বংস করেন। মামুদ নগরকোট বা কাংড়া লুঠ করেন ও বহু ধনরত্ন নিয়ে যান।

*সুলতান মামুদের ভারত অভিযান*

শাহী রাজ্যের পতন হলে গঙ্গা-যমুনা উপত্যকার দরজা সুলতান মামুদের কাছে খুলে যায়। ১০১৪ খ্রীঃ তিনি থানেশ্বর আক্রমণ করে চক্রস্বামী মন্দির লুঠ ও

ধ্বংস করেন। ১০১৮ খ্রীঃ মামুদ গঙ্গা-যমুনা উপত্যকায় অভিযান চালান। তিনি মথুরার বহু মন্দির লুঠ ও ধ্বংস করেন এবং এক বিরাট পরিমাণ সোনা, রুপা ও নগদ টাকা নিয়ে যান। কনৌজের রাজা রাজ্যপাল প্রতিহার মথুরা রক্ষায় বিফল হয়ে পালিয়ে যান। ১০১৯ খ্রীঃ সুলতান মামুদ চান্দেল্ল রাজ বিদ্যাধরকে পরাজিত করে তাঁর বশ্যতা স্বীকারে বাধ্য করেন এবং কালিঞ্জর দুর্গ লুঠ করে বহু ধনরত্ন ও যুদ্ধের হাতী পান। ১০২৪-২৫ খ্রীঃ সুলতান মামুদের সর্ব বিখ্যাত অভিযান পরিচালিত হয়। গুজরাটের সোমনাথ মন্দির লুণ্ঠন ছিল এই অভিযানের লক্ষ্য। বহু বৎসর ধরে এই ভারতবিখ্যাত মন্দিরে বহু হীরা, মণিমুক্তা, রত্নখচিত চন্দ্রাতপ, সোনা ও রুপা জমা হয়েছিল। মন্দিরে অগণিত ভক্ত পুরোহিত ও দেবদাসী ছিল। আনহিলবাড়ের চালুক্য রাজা ভীম ও অন্যান্য হিন্দু রাজারা এই পবিত্র মন্দির রক্ষার জন্য প্রাণপণে বাধা দিয়া সুলতান মামুদের হাতে পরাস্ত হন। সুলতান মামুদ সোমনাথের মন্দির ও বিগ্রহ ধ্বংস করে দুই কোটি দিনার, বহু অলঙ্কার, সোনা-রুপার সিংহাসন, দামী রত্নখচিত চন্দ্রাতপ নিয়ে যান। ১০২৭ খ্রীঃ জাঠদের বিরুদ্ধে সুলতান মামুদ সর্বশেষ অভিযান পরিচলনা করেন।

সুলতান মামুদের অভিযানের চরিত্র ও ফলাফল

সুলতান মামুদ ভারতে স্থায়ী শাসন স্থাপনকে তাঁর অভিযানের লক্ষ্য হিসাবে নেন নাই। তাঁর অভিযানের কোন স্থায়ী ফল ছিল না। সম্ভবতঃ ইরাক থেকে কাস্পিয়ান সাগর পর্যন্ত তাঁর স্থায়ী অধিকার স্থাপনে ব্যস্ত থাকায়, তিনি ভারতের দিকে নজর দেন নাই এজন্য ভারতের ইতিহাসে তাঁকে লুণ্ঠনকারী রূপে চিহ্নিত করা হয়। ভিনসেণ্ট স্মিথের মতে, "সুলতান মামুদ ছিলেন এক ক্ষমতাশালী লুণ্ঠনকারী মাত্র।"[১] এদিক থেকে পরবর্তী তুর্কী বিজেতা মহম্মদ ঘুরীর রাষ্ট্রনৈতিক প্রতিভার তুলনায় তিনি ম্লান হয়ে গেছেন। তবে তাঁর সমর প্রতিভা অবশ্য স্বীকার্য। ভারতের কোন রাজা তাঁর বিরুদ্ধে সফল হতে পারেন নাই। সুলতান মামুদ ভারতের ধনরত্ন লুঠ করলেও হিন্দুদের ধর্মান্তরিত করার কোন চেষ্টা করেন নাই। তাঁর অভিযানের ফলে হিন্দুদের মনে ধারণা জন্মায় যে, তুর্কী সেনাদের পরাজিত করা সম্ভব নয়। সুলতান মামুদ উত্তর ভারতের সম্পদ নির্বিচারে লুঠ করায় ব্যবসায়-বাণিজ্যের ক্ষতি হয়। হিন্দু রাজাদের পরাজয়ের ফলে তাদের দুর্বলতা প্রকাশ পায়। শাহী রাজ্যের পতনের ফলে ভারতের দরজা খুলে যায় এবং এই পথ ধরে মহম্মদ ঘুরী ভারতে সহজে প্রবেশ করতে পারেন।

**আলবিরুনীর ভারত বৃত্তান্ত (Al-Biruni on Indian Culture and Civilisation)ঃ** আরব পর্যটক আবু-রিহান-আলবিরুণী একাদশ শতকে ভারতে আসেন। তিনি ছিলেন বিশিষ্ট পণ্ডিত এবং ভারতে তিনি সংস্কৃত ভাষা শিক্ষা করে ভারতীয় ধর্মশাস্ত্র সম্পর্কে জ্ঞান অর্জন করেন। আলবিরুণী ভারতের সমাজ ও সংস্কৃতি সম্পর্কে তাঁর কিতাব-উল-হিন্দ্ গ্রন্থে

১. V. Smith—"A brigand operating on a large scale."

বহু তথ্য দিয়েছেন। ভারতের বর্ণভেদ প্রথা আলবিরুণীর বিস্ময় সৃষ্টি করেছিল। আলবিরুণী ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও শূদ্রদের কথা বিশেষভাবে লিখেছেন। তিনি বলেন যে, সমাজে বর্ণভেদ প্রথার জন্য সকল শ্রেণীর মধ্যে সমান নাগরিক অধিকার বোধ ছিল না এবং দেশের প্রতি আনুগত্য সকল শ্রেণীর মধ্যে ছিল না। আলবিরুণী বলেছেন যে, "হিন্দুরা তাদের জাতিভেদকে বর্ণপ্রথা বলত।" সমাজের শীর্ষে ছিল ব্রাহ্মণ। ধর্মীয় বিষয়ের যাবতীয় অধিকার ব্রাহ্মণদের হাতে ছিল। ক্ষত্রিয়রা ছিল শাসকশ্রেণী ও যোদ্ধা। বৈশ্যরা কৃষি ও বাণিজ্যের দ্বারা জীবিকা অর্জন করত। শূদ্রশ্রেণী ছিল ব্রাহ্মণদের দাস। শূদ্র ও বৈশ্যদের বেদপাঠের অধিকার ছিল না। শূদ্রশ্রেণীর নীচে ছিল বহু অন্ত্যজ বর্ণ। সমাজে অস্পৃশ্যতা বিশেষভাবে ছিল। কিছু কিছু লোককে অপবিত্র জ্ঞান করা হত। ব্রাহ্মণ ও ক্ষত্রিয়রা ছিল ঘোর রক্ষণশীল। তারা নূতন কিছু শিখতে চাইত না। ভারতের বাইরে রণকৌশলের ক্ষেত্রে যে বিরাট পরিবর্তন ঘটেছিল তা ভারতীয় ক্ষত্রিয়রা শিখতে রাজী ছিল না। তারা মনে করত যে, তারা অপরাজেয়। বিশ্বের অন্যান্য দেশের সঙ্গে যোগাযোগ না থাকায় ভারতীয়রা সংকীর্ণমনা হয়ে যায়।

---

# দ্বিতীয় অধ্যায়

## দিল্লী সুলতানির প্রতিষ্ঠা

## (Foundation of the Delhi Sultanate)

**প্রথম পরিচ্ছেদ : তুর্কী আক্রমণ ও দিল্লী সুলতানির সূচনা (The Invasion of the Turks and the dawn of the foundation of the Sultanate of Delhi) :** পশ্চিম আফগানিস্থানে ঘুর নামে একটি রাজ্য ছিল। এই বংশের সুলতান মহম্মদ ঘুরী গজনী জয় করার পর ভারত জয়ের সঙ্কল্প করেন। ভারতের বিভিন্ন অঞ্চলকে গজনীর সাম্রাজ্যভুক্ত করার লক্ষ্য তিনি নেন। ১১৭৫ খ্রীঃ পর মহম্মদ ঘুরী মুলতান, উচ্ ও আনহিলওয়ারা জয় করেন। ১১৭৯ খ্রীঃ তিনি পাঞ্জাব জয় করে গঙ্গা-যমুনা উপত্যকায় রাজ্য বিস্তারের সংকল্প নেন। তিনি দিল্লীর দিকে আগাবার চেষ্টা করলে, আজমীর ও দিল্লীর চৌহান রাজা রায়পিথোরা বা পৃথ্বীরাজ দিল্লী থেকে ৮০ মাইল উত্তরে তরাইনের প্রান্তরে (১১৯১ খ্রীঃ) মহম্মদ ঘুরীকে পরাস্ত করেন। পর বৎসর ১১৯২ খ্রীঃ মহম্মদ ঘুরী পুনরায় নূতন বাহিনী নিয়ে দিল্লী অভিমুখে এলে তরাইনের প্রান্তরে রায়পিথোরা তাঁর গতিরোধ করেন। মহম্মদের অশ্বারোহী তুর্কীবাহিনী ভারতীয় পদাতিক সেনাকে বিধ্বস্ত করে। পৃথ্বীরাজ পরাজিত ও বন্দী হন। পূর্বে

তরাইনের দুই যুদ্ধ : দিল্লী ও কনৌজ জয়

পাঞ্জাব, দিল্লী ও আজমীর তুর্কী বিজেতা মহম্মদ ঘুরীর অধিকারে চলে যায়। এর পর একে একে রণথম্ভোর, মীরাট, বুলন্দসর মহম্মদ ঘুরীর অধিকারে চলে যায়। ১১৯৪ খ্রীঃ চান্দোয়ারের যুদ্ধে কনৌজের রাজা জয়চন্দ্র গাহড়বাল পরাস্ত ও নিহত হলে গঙ্গা-যমুনা উপত্যকা তুর্কী অধিকারে চলে যায়। গোয়ালিয়র বা মধ্য ভারতেও তুর্কী শাসন স্থাপিত হয়। তুর্কী সেনাপতি মহম্মদ বখতইয়ার খলজী ১২০৫-৬ খ্রীঃ বাংলার রাজা লক্ষ্মণ সেনকে পরাস্ত করে বাংলায় তুর্কী অধিকার স্থাপন করেন। এইভাবে সমগ্র উত্তর ভারতে তুর্কী আধিপত্য স্থাপিত হয়। মহম্মদ ঘুরীকে ভারতে তুর্কী শাসন স্থাপনের পথিকৃৎ বলা হয়। সুলতান মামুদ কেবলমাত্র উত্তর ভারত লুঠ করে ধনরত্ন নিয়ে যান। মহম্মদ ঘুরী ভারতে এক স্থায়ী সাম্রাজ্য স্থাপন করেন। তিনি তাঁর সেনাপতি কুতবউদ্দিন আইবেককে দিল্লীতে শাসনকেন্দ্র গঠনের অনুমতি দেন। এইভাবে দিল্লী নগরী মধ্যযুগের ভারতে প্রধান শাসনকেন্দ্রে পরিণত হয়।

**কুতবউদ্দিন আইবেক ঃ দিল্লী সুলতানির প্রতিষ্ঠা (Kutbuddin Aibek : Foundation of the Delhi Sultanate) ঃ** সুলতান মহম্মদ ঘুরীর মৃত্যুর পর (১২০৬ খ্রীঃ) তাঁর ইলবারী তুর্কী বংশীয় দাস সেনাপতি কুতবউদ্দিন আইবেক দিল্লীতে স্বাধীন সুলতানির প্রতিষ্ঠা করেন। যতদিন মহম্মদ ঘুরী জীবিত ছিলেন ততদিন কুতবউদ্দিন তাঁর প্রভুর প্রতি আনুগত্য জানান। মহম্মদের মৃত্যুর পর তাঁর অন্যতম দাস সেনাপতি তাজউদ্দিন ইলদুজ গজনীর সিংহাসনে বসলে, কুতবউদ্দিন দিল্লীতে স্বাধীনভাবে রাজত্ব করতে থাকেন। গজনীর নূতন সুলতান তাজউদ্দিন ইলদুজ কুতবউদ্দিনের বশ্যতা দাবি করলে, কুতবউদ্দিন তা অগ্রাহ্য করেন। কুতবউদ্দিন এইভাবে দিল্লীতে স্বাধীন সুলতানির প্রতিষ্ঠা করেন। ভারতে অবস্থিত তুর্কী মালিক ও আমীরদের তিনি তাঁর প্রতি বশ্যতা জানাতে বাধ্য করেন। তিনি দিল্লী নগরীকে তাঁর স্বাধীন সুলতানির রাজধানী হিসাবে মর্যাদা দেন। কুতবউদ্দিন আইবেককে এই কারণে দিল্লীর স্বাধীন সুলতানির প্রতিষ্ঠাতা বলা হয়। কোন কোন ঐতিহাসিক বলেন যে, কুতবউদ্দিনকে দিল্লী সুলতানির প্রকৃত স্থাপয়িতা বলা যায় না। কারণ এই সুলতানিকে স্থায়ী করার জন্য তিনি কোন উপযুক্ত শাসনব্যবস্থা গড়েন নাই। ব্যক্তিগতভাবে তিনি ছিলেন দানশীল ও উদার চরিত্রের লোক। এজন্য লোকে তাঁকে "লাখ-বক্স" বলত। ১২১০ খ্রীঃ কুতবউদ্দিন আইবেকের মৃত্যু হয়।

**সুলতান সামসুদ্দিন ইলতুৎমিস (Sultan Shamsuddin Iltutmish) ঃ** কুতবউদ্দিন আইবেকের পর তাঁর অযোগ্য পুত্র আরাম শাহ কিছুকাল রাজত্ব করেন। কুতবউদ্দিনের জামাতা সামসুদ্দিন ইলতুৎমিস তুর্কী অভিজাত মালিক ও আমীরদের সাহায্যে আরাম শাহকে পদচ্যুত করে ১২১১ খ্রীঃ দিল্লীর সিংহাসনে বসেন। ইলতুৎমিস সিংহাসনে বসার পর গুরুতর আভ্যন্তরীণ ও বৈদেশিক সমস্যার সম্মুখীন হন। রণথম্বোর, কালিঞ্জর প্রভৃতি দুর্গ রাজপুত রাজারা পুনরায় অধিকার করেন। বাংলায় বখতইয়ার খলজীর উত্তরাধিকারী

আলিমর্দান খলজী স্বাধীনতা ঘোষণা করেন। গজনীর সুলতান তাজউদ্দিন ইলদুজ দিল্লীর উপর আধিপত্য দাবি করেন। এই দাবি সফল হলে দিল্লীর স্বাধীন সুলতানি ধ্বংস হয়ে যেত। তাছাড়া সিন্ধুর শাসনকর্তা নাসিরুদ্দিন কুবাচাও দিল্লীর সিংহাসনের উপর আধিপত্য চান। সর্বোপরি, মোঙ্গোল বিজেতা চেঙ্গিজ খান তাঁর বাহিনী নিয়ে খারাজম শাহের পিছু নিয়ে পাঞ্জাবে ঢুকে পড়েন। ইলতুৎমিস অত্যন্ত সাহস ও উপস্থিত বুদ্ধির দ্বারা এই সকল সমস্যার সমাধান করে দিল্লী সুলতানির ভিত্তি মজবুত করেন। ডঃ ঈশ্বরী প্রসাদের মতে, ইলতুৎমিসকেই দিল্লী সুলতানির প্রকৃত স্থাপয়িতা বলা উচিত।

ইলতুৎমিস প্রথমে তাজউদ্দিন ইলদুজের হাত থেকে দিল্লী সুলতানির স্বাধীনতা রক্ষার কাজে নজর দেন। তাজউদ্দিন এক পরোয়ানা দ্বারা ইলতুৎমিসের বশ্যতা চাইলে তিনি তা অগ্রাহ্য করেন। তাজউদ্দিন তাঁর বিরুদ্ধে যুদ্ধ যাত্রা করলে তিনি তরাইনের যুদ্ধে তাজউদ্দিনকে পরাস্ত ও নিহত করেন। দিল্লী সুলতানি এই বিজয়ের ফলে গজনীর আধিপত্যের দাবি হতে মুক্ত হয়। মহম্মদ ঘুরীর অপর অনুচর নাসিরুদ্দিন কুবাচা লাহোর দখলের চেষ্টা করলে ইলতুৎমিস তাঁকে মানসেরার যুদ্ধে পরাস্ত করেন। সিন্ধুনদের জলে ডুবে কুবাচার মৃত্যু হলে সিন্ধুপ্রদেশ দিল্লী সুলতানির অধিকারভুক্ত হয়। ইতিমধ্যে (১২২১ খ্রীঃ) মধ্য এশিয়ার বিখ্যাত মোঙ্গোল বিজেতা তেমুচীন বা চেঙ্গিজ খান খারাজম শাহের পিছু নিয়ে পাঞ্জাবে ঢুকে পড়েন। চেঙ্গিজ ছিলেন দুর্ধর্ষ যোদ্ধা ও নিষ্ঠুর হত্যাকারী। তাঁকে "মানব জাতির মড়ক" বলা হত। খারাজম শাহ, চেঙ্গিজের বিরুদ্ধে ইলতুৎমিসের সাহায্য চাইলেও, ইলতুৎমিস নিরপেক্ষ থাকেন। এর ফলে দিল্লী সুলতানি চেঙ্গিজের রোষ হতে রক্ষা পায়। কিছুদিন বাদে চেঙ্গিজ পাঞ্জাব ছেড়ে চলে যান। এর পর ইলতুৎমিস রণথম্বোর, গোয়ালিয়র, কালিঞ্জর পুনরায় দখল করে সুলতানি সাম্রাজ্যকে নায্য সীমায় প্রতিষ্ঠিত করেন। ইলতুৎমিস বাংলায় বল্কা খলজীর বিদ্রোহ দমন করে বাংলায় সুলতানি শাসন পুনঃ-স্থাপন করেন। ১২২৯ খ্রীঃ তিনি সুলতান হিসাবে খলিফার ফর্মান পান।

গজনী সমস্যা ও চেঙ্গিজের আক্রমণ সমস্যার সমাধান

ইলতুৎমিস তুর্কী ও তাজিকদের ইক্তাদার হিসাবে নিযুক্ত করে সুলতানি সাম্রাজ্যের শাসন সংগঠন করেন। তিনি দিল্লী নগরীকে মসজিদে, মিনারে, খানকায় সাজিয়ে মুসলিম জগতে দিল্লীর গৌরব বাড়ান। হজরত-ই-দিল্লী বা দিল্লীর মহিমা জনসমাজে প্রতিষ্ঠিত হয়। ইলতুৎমিস তাজউদ্দিনের দাবি নাকচ করে দিল্লী সুলতানির সার্বভৌমত্ব স্থাপন করেন। ইলতুৎমিস শিল্প, স্থাপত্যের পৃষ্ঠপোষক ছিলেন। ডঃ ঈশ্বরী প্রসাদের মতে, সেখ কুতবউদ্দিন নামে এক সুফী সন্তের স্মরণে তিনি কুতব মিনার নির্মাণ করেন। ডঃ আর. পি. ত্রিপাঠীর মতে, "ভারতে মুসলিম সার্বভৌমত্বের যুগ ইলতুৎমিসের আমল থেকেই আরম্ভ হয়।" ইলতুৎমিস দুটি বিষয়ে বিশেষ

সুলতানির সংগঠন ও কৃতিত্ব

দুর্বলতা দেখান। প্রথমতঃ, তিনি বিজয়ী তুর্কীদের সরকারী পদ দেন। ভারতীয় মুসলিম ও হিন্দুদের দাবি অগ্রাহ্য করেন। এজন্য তাঁর শাসন প্রকৃত ভারতীয় চরিত্র পায় নাই। দ্বিতীয়তঃ, তিনি অভিজাত কর্মচারীদের সিংহাসনের অধীনে আনতে পারেন নাই। এই সকল কর্মচারী নিজেদের সুলতানের সমকক্ষ ভাবত।

**সুলতান গিয়াসুদ্দিন বলবন (Sultan Ghiyasuddin Balban)**ঃ ইলতুৎমিস তাঁর মৃত্যুর আগে তাঁর জ্যেষ্ঠা কন্যা রাজিয়াকে উত্তরাধিকারী হিসাবে মনোনীত করেন। রাজিয়ার দাবি নস্যাৎ করে তাঁর ভাই রুকনউদ্দিন ফিরোজ কিছুকাল রাজত্ব করার পর রাজিয়া তাঁকে উচ্ছেদ করে সিংহাসনে বসেন। তুর্কী অভিজাতরা রাজিয়ার শাসন পছন্দ না করায় তাঁকে উচ্ছেদ করে ইলতুৎমিসের বিভিন্ন পুত্রগণকে তারা সিংহাসনে বসায়। শেষ পর্যন্ত ইলতুৎমিসের পুত্র নাসিরুদ্দিনের মৃত্যু হলে তাঁর শ্বশুর উলুগ খান, গিয়াসুদ্দিন বলবন নাম নিয়ে ১২৬৬ খ্রীঃ দিল্লীর সিংহাসনে বসেন। বলবনের সম্মুখে বহুবিধ সমস্যা ছিল। ইলতুৎমিসের পর সুলতানি শাসন শিথিল হয়ে পড়ে। মেওয়াটী নামে দস্যুদল ও কাটিহারের দস্যুরা ব্যাপক লুঠপাট চালিয়ে জন-জীবনকে অতিষ্ঠ করে। তারা রাজধানী দিল্লীর ভিতরেও হানা দিতে থাকে। বলবন সাহসী আফগান সেনার দ্বারা মেওয়াটী দস্যুদের দমন করেন। রোহিলখন্ড, জম্মু ও দোয়াব অঞ্চলে তিনি অরাজকতা দমন করেন। বলবন সামরিক সংস্কার করে সুলতানি সেনাদলকে শক্তিশালী ও শৃংখলাবদ্ধ করেন। তিনি রাজ্যের সর্বত্র গুপ্তচর নিয়োগ করে খবরাখবর রাখার ব্যবস্থা করেন। তিনি বে-আইনীভাবে দখল করা ইক্তাগুলিকে সরকারের হাতে ফিরিয়ে আনার চেষ্টা করেন। তিনি জাগীর প্রথা রদ করে কর্মচারী ও সেনাদের নগদ বেতন দেওয়ার নিয়ম চালু করার চেষ্টা করেন। বলবন সরকারী কর্মচারী নিয়োগ করার সময় তুর্কী বংশীয়দের একচেটিয়া সুযোগ দিতেন। ভারতীয় মুসলিমদের তিনি নীচু চোখে দেখতেন। বলবন এত কঠোর ভাবে তাঁর শাসন নীতিকে কার্যকরী করেন যে, সকল কর্মচারী ও প্রজা তাঁকে সম্মান ও শ্রদ্ধা জানাতে বাধ্য হয়।

বলবনের সময় আভ্যন্তরীণ বিদ্রোহ ও বৈদেশিক আক্রমণে দিল্লী সুলতানি সংকটগ্রস্ত হয়। বাংলায় তুঘ্রিল খান স্বাধীনতা ঘোষণা করলে বলবন নিজে বাংলায় অভিযান পরিচালনা করে তুঘ্রিল খানকে নিহত করেন। বলবনের আমলে মধ্য এশিয়ার বর্বর ও দুর্ধর্ষ মোঙ্গোল উপজাতি উত্তর পশ্চিমের পথে ভারতে ঢুকে পড়ে। তারা ভারতে আধিপত্য স্থাপনের চেষ্টা করে। মোঙ্গোল আক্রমণের গুরুত্ব বুঝে বলবন এই আক্রমণ প্রতিরোধের জন্য বিভিন্ন ব্যবস্থা নেন। তাঁর বিখ্যাত সেনাপতি শের খাঁ মোঙ্গোল বাহিনীকে কয়েকটি যুদ্ধে পরাস্ত করেন। শের খাঁর মৃত্যুর পর তিনি তাঁর দুই পুত্র যুবরাজ মহম্মদ ও বুঘরা খাঁকে পঞ্জাব ও সিন্ধু সীমান্ত রক্ষার দায়িত্ব দেন। তিনি সীমান্তে সেনা ঘাঁটি স্থাপন করে মোঙ্গোলদের অতর্কিত আক্রমণ

মোঙ্গোল নীতি ও অন্যান্য সংস্কার

প্রতিরোধের ব্যবস্থা করেন। এর ফলে মোঙ্গোল আক্রমণ হতে দিল্লীর তুর্কী সুলতানি রক্ষা পায়। বলবনের অন্যতম কৃতিত্ব ছিল তুর্কী অভিজাত মালিক ও আমীরদের উচ্চাকাঙ্খা দমন করে সুলতানি সিংহাসনের সার্বভৌম ক্ষমতার প্রতিষ্ঠা। ইলতুৎমিসের আমল থেকে এই সকল অভিজাতরা নিজেদের সুলতানের সমকক্ষ ভাবত। তুর্কী দাস কর্মচারীরা বন্দেগী-ই-চাহালগানী নামে ৪০ জন দাসের এক সমিতির দ্বারা সিংহাসনকে নিয়ন্ত্রণ করার চেষ্টা করত। বলবন রক্ত ও লৌহ নীতির দ্বারা ৪০-এর চক্রকে ধ্বংস করেন। ইংলণ্ডের রাজা সপ্তম হেনরী যেরূপ অভিজাতদের স্বেচ্ছাচারিতা দমন করেন, বলবন সেইরূপে দমন নীতির দ্বারা অভিজাতদের স্বেচ্ছাচারিতা ও উচ্চাকাঙ্খা দমন করেন। তিনি প্রয়োজনে গুপ্ত হত্যা করতেও পিছু হঠেন নাই। তিনি সুলতানি সিংহাসনের মর্যাদা বাড়াবার জন্য দরবারে পাওবস, জমিনবস প্রভৃতি নানাবিধ পারসীক আদব-কায়দা চালু করেন। তিনি নিজেকে প্রাচীন পারসীক বীর আফ্রাশিয়ারের বংশধর বলে দাবি করতেন। তিনি দরবারে হাসি, তামাশা, চপলতা প্রদর্শন নিষিদ্ধ করেন। তিনি নিম্নবংশীয় লোকেদের সঙ্গে কথা বলতেন না।

ইলবারী তুর্কী সুলতানদের মধ্যে বলবন ছিলেন সর্বশ্রেষ্ঠ। ডঃ ত্রিপাঠীর মতে, তিনি রাজকীয় ক্ষমতার সঙ্গে রাজকীয় দায়িত্ববোধের সমন্বয় করেন। রাজস্ব সংগঠন, সেনা সংগঠন, অভিজাতদের স্বেচ্ছাচার দমন এবং দস্যুদলকে দমন ও মোঙ্গোল আক্রমণ প্রতিহত করে, তিনি দিল্লী সুলতানির শাসনব্যবস্থাকে কার্যকরী রূপ দেন। তাঁর প্রদর্শিত পথে কাজ করে আলাউদ্দীন খলজী অধিকতর সফলতা পান। কবি আমীর খসরু ও পণ্ডিত হাসান নিজামী তাঁর সমাদর পান। বলবনের শাসন নীতির কয়েকটি বিশেষ ত্রুটি ছিল। তাঁর শাসনব্যবস্থা দমন নীতি বা রক্ত ও লৌহ নীতির উপর স্থাপিত ছিল। তাঁর সামরিক শাসন ছিল যান্ত্রিক। এতে মানবিক দিক তেমন ছিল না। তিনি তুর্কী বংশীয়দের প্রতি পক্ষপাত দেখাতেন এবং ভারতীয়দের ঘৃণা করতেন। এর ফলে তাঁর শাসনব্যবস্থায় ভারতীয়করণ হয় নাই। এজন্য তাঁর মৃত্যুর অল্পকাল পরে ভারতীয় মুসলিমরা ইলবারী তুর্কীদের শাসনকে উচ্ছেদ করে। বলবন উচ্চাকাঙ্খী তুর্কী অভিজাতদের হত্যা বা দমন করায় তুর্কীদের নেতৃত্বে শূন্যতা দেখা দেয়। বলবনের মৃত্যুর পর যোগ্য তুর্কী নেতার অভাবে ইলবারী তুর্কী শাসনের পতন হয়। বলবন তাঁর সেনাদলকে শত চেষ্টা করেও খুব বেশী শক্তিশালী করতে পারেন নাই। ভারতীয়দের নিয়োগ না করায় তাঁর বাহিনী দুর্বল হয়ে পড়ে। এই সকল ত্রুটি থাকলেও বলবনকে শ্রেষ্ঠ মামেলুক সুলতান বলা যায়।

---

## তৃতীয় অধ্যায়

# খলজী সাম্রাজ্যবাদ : আলাউদ্দিন খলজী
# ( Khalji Imperialism : Alauddin Khalji )

### প্রথম পরিচ্ছেদ : আলাউদ্দিনের রাজ্যবিস্তার নীতি ( The Growth of the Sultani Empire under Alauddin Khalji ) :

জালালুদ্দিন ফিরোজ খলজী ১২৯০ খ্রীঃ ইলবারী তুর্কী বংশের শেষ সুলতান কাইকোবাদকে নিহত করে দিল্লীর সিংহাসন অধিকার করেন। এই ঘটনাকে 'খলজী বিপ্লব' বলা হয়। এর ফলে আফগান বা হিন্দুস্থানী মুসলমানরা শাসন ক্ষমতা পায়। জালালুদ্দিন খলজী ১২৯০-১২৯৩ খ্রীঃ পর্যন্ত রাজত্ব করেন। তাঁর ভ্রাতুষ্পুত্র আলাউদ্দিন খলজী তাঁকে নিহত করে ১২৯৩ খ্রীঃ দিল্লীর সিংহাসনে বসেন।

আলাউদ্দিন ছিলেন ঘোর সাম্রাজ্যবাদী সুলতান। স্যার উলসলী হেইগের মতে, "আলাউদ্দিনের রাজত্বকাল হতে সুলতানি সাম্রাজ্যবাদের যুগের সূচনা হয়।" আলাউদ্দিনের রাজ্যবিস্তার নীতির পশ্চাতে সাম্রাজ্যবাদ ও দক্ষিণের ধনরত্ন লুণ্ঠনের লক্ষ্য প্রবল ছিল। তাঁর পিতৃব্য জালালুদ্দিন খলজীর আমলে তিনি দেবগিরি লুঠ করে তাঁর সাম্রাজ্যবাদী উচ্চাকাঙ্খার পরিচয় দেন। বরণীর মতে, সিংহাসনে বসার পর তিনি সিকন্দার শাহের মত দিগ্বিজয়ের স্বপ্ন দেখেন। আলাউদ্দিন যখন সিংহাসনে বসেন তখন গাঙ্গেয় উপত্যকায় সুলতানি শাসন সুপ্রতিষ্ঠিত হলেও পশ্চিম ভারতে সুলতানি শাসন ভালভাবে প্রতিষ্ঠিত হয় নাই। এজন্য আলাউদ্দিন সর্বপ্রথম পশ্চিম ভারতে রাজ্য বিস্তারের দিকে দৃষ্টি দেন। গুজরাটের বন্দরগুলি হতে পশ্চিম এশিয়ার সঙ্গে ভারতের বহির্বাণিজ্য চলত। আলাউদ্দিন এই বাণিজ্যকে দিল্লী সুলতানির নিয়ন্ত্রণে আনতে চান। তাছাড়া ভাল জাতের ঘোড়া পশ্চিম এশিয়া থেকে গুজরাটের বন্দরে আমদানী হত। তুর্কী সেনাদের জন্য এই সকল ঘোড়া সরবরাহ যাতে অব্যাহত থাকে সেজন্য আলাউদ্দিন গুজরাট আক্রমণ করেন। গুজরাটের বাঘেলা বংশীয় রাজা করণ বা কর্ণদেবকে সুলতানি সেনা পরাস্ত করে। তিনি ১২৯৭ খ্রীঃ গুজরাট অধিকার করেন এবং প্রচুর ধনরত্ন লাভ করেন। ক্যাম্বে বন্দর লুঠ করা হয়। মালিক কাফুর নামে এক যুদ্ধ-বিশারদ দাসকে বন্দী করা হয়। আলাউদ্দিনের নির্দেশে তাঁর সেনাদল রণথম্ভোরের চৌহান রাজা হাম্বীরদেবকে পরাস্ত করে এই বিখ্যাত দুর্গ

আলাউদ্দিন খলজী

অধিকার করে। এর পর আলাউদ্দিন রাজপুতানার দিকে দৃষ্টি ফেরান। একটি কিংবদন্তী আছে যে, মেবারের রাণা রতন সিংহের সুন্দরী পত্নী পদ্মিনীকে লাভ করার জন্য আলাউদ্দিন মেবারের রাজধানী চিতোর গড় আক্রমণ করেন। গবেষকদের মতে, পদ্মিনী উপাখ্যানের কোন ঐতিহাসিক ভিত্তি নাই। প্রবল বাধা

দানের পর চিতোর দুর্গের (১৩০৩ খ্রীঃ) পতন হয়। রাজপুত রমণীরা জহর ব্রত পালন করেন। আলাউদ্দিন চিতোর দখলের পর জালোর, চান্দেরী, উজ্জয়িনী,

মারওয়াড় ও মালব অধিকার করেন। আলাউদ্দিনের রাজপুতানা অভিযানের উদ্দেশ্য ছিল রাজনৈতিক ও সামরিক।

উত্তর ভারত জয় করার পর আলাউদ্দিন দক্ষিণ ভারতের দিকে দৃষ্টি দেন। ডঃ কে. এস. লাল নামক ঐতিহাসিকের মতে, যুগ যুগ ধরে দক্ষিণের হিন্দু রাজ্যগুলিতে কৃষি ও বাণিজ্যের দ্বারা যে বিরাট সম্পদ জমা হয়েছিল তা লাভ করাই ছিল আলাউদ্দিনের দাক্ষিণাত্য অভিযানের লক্ষ্য। দক্ষিণের রাজারা আলাউদ্দিনকে বার্ষিক কর দানের প্রতিশ্রুতি দেওয়ার পর তিনি এই রাজ্যগুলিকে নিজ শাসনে আনার প্রয়োজনীয়তা বোধ করেন নাই। মালিক কাফুরের নেতৃত্বে সুলতানি সেনাদল ১৩০৬-৭ খ্রীঃ দেবগিরির রাজা রামচন্দ্র দেবকে পরাস্ত করে বশ্যতা স্বীকারে বাধ্য করে। ১৩০৯-১১ খ্রীঃ পুনরায় মালিক কাফুর দক্ষিণে অভিযান করে বরঙ্গল বা তেলেঙ্গানার রাজা প্রতাপরুদ্র দেবকে পরাস্ত করে প্রভূত ধনরত্ন, যুদ্ধের হাতী ও বার্ষিক করের প্রতিশ্রুতি লাভ করেন। দ্বারসমুদ্র বা কর্ণাটক ও তামিলনাড়ুর হোয়শল বংশীয় রাজা তৃতীয় বীর বল্লাল মালিক কাফুরের হাতে পরাস্ত হন ও বশ্যতা স্বীকার করে বার্ষিক করের প্রতিশ্রুতি দেন। এর পর সুলতানি বাহিনী কৃষ্ণা নদী পার হয়ে তামিল ভাষাভাষী পাণ্ড্য রাজ্য আক্রমণ করে। আমীর খসরুর মতে, পাণ্ড্যদেশ হতে কাফুর ২৭৫০ পাউণ্ড সোনা, ৫ হাজার ঘোড়া, ৫১২টি হাতী ও বহু মণিমুক্তা আনেন। বরণীর মতে, দক্ষিণ হতে আলাউদ্দিন এত সোনা উটের পিঠে বোঝাই করে আনেন যে, এক হাজার উট সেই সোনার ভারে চেঁচাতে চেঁচাতে দিল্লীতে ফিরে আসে।

দক্ষিণ ভারত অভিযান

**দ্বিতীয় পরিচ্ছেদ: আলাউদ্দিনের শাসন ও রাজস্ব সংস্কার ও সংগঠন নীতি (Alauddin's attempt at consolidation and his administrative and revenue reforms):** আলাউদ্দিন ছিলেন স্বৈরাচারী রাজতন্ত্রে বিশ্বাসী। আলাউদ্দিন লক্ষ্য করেন যে, সুলতানি সিংহাসনের একচ্ছত্র ক্ষমতালাভের পথে দুটি প্রধান বাধা ছিল, শরিয়তের ব্যাখ্যা উলেমারা যেভাবে দিতেন সুলতানকে তা মেনে নিয়ে রাজ্য শাসন নীতি স্থির করতে হত। দ্বিতীয়তঃ, অভিজাত শাসকরা নিজেদের সিংহাসনের সমকক্ষ বলে দাবি করতেন এবং অনেক সময় সিংহাসনকে নিজেদের প্রভাবে চালাবার চেষ্টা করতেন। আলাউদ্দিন এই দুই বাধা দূর করার জন্য ব্যবস্থা নেন।[১] তিনি স্থির করেন যে, উলেমাদের পরামর্শ অনুযায়ী না চলে তিনি নিজ বিবেক ও রাষ্ট্রের প্রয়োজন বুঝে রাজ্য শাসন করবেন। এই কারণে অনেকে আলাউদ্দিনের শাসন-ব্যবস্থাকে ধর্মনিরপেক্ষ বলেন। ডঃ এ. এল. শ্রীবাস্তবের মতে, "আলাউদ্দিন দিল্লীর সুলতান হিসাবে প্রথম কৃতিত্ব দাবি করতে পারেন যে, তিনি তাত্ত্বিক দিক হতে রাষ্ট্রশাসন নীতিকে ধর্মনিরপেক্ষ করার ক্ষেত্র তৈয়ারী করেন।"

---

১. R. P. Tripathy—Some aspects of Muslim Administration'.

অভিজাত শ্রেণীকে সিংহাসনের নিয়ন্ত্রণে রাখার জন্য আলাউদ্দিন বিভিন্ন প্রকার ব্যবস্থা নেন। আলাউদ্দিনের বিরুদ্ধে তাঁর ভ্রাতুষ্পুত্র আকাত খান ও অন্যান্য অভিজাতরা বিদ্রোহ করেন। গ্রামাঞ্চলে হিন্দু অভিজাত, খুৎ ও মুকাদ্দমরাও বিদ্রোহী হয়ে উঠে। আলাউদ্দিন এই সকল বিদ্রোহ কড়া হাতে দমন করেন। এই বিদ্রোহের কারণগুলি সম্পর্কে তিনি গভীর চিন্তা করে ৪টি কারণ স্থির করেন, যথা :- (১) সাম্রাজ্যে গুপ্তচর ব্যবস্থা দুর্বল হওয়ার জন্য সুলতান সাম্রাজ্যের বিভিন্ন অঞ্চলে কি ঘটছে তা জানতে পারতেন না ; (২) ওমরাহ বা অভিজাতদের মধ্যে মদ্য পানের ব্যাপকতা ; (৩) ওমরাহদের মধ্যে অবাধ মেলামেশা ও বৈবাহিক সম্পর্ক স্থাপনের সুযোগে সুলতানের বিরুদ্ধে চক্রান্ত করার প্রবণতা ; (৪) অভিজাতদের আর্থিক স্বচ্ছলতার ফলে কোন কোন উচ্চাকাঙ্ক্ষী অভিজাত ক্ষমতার লোভ করত। আলাউদ্দিন এই চারটি কারণের প্রতিকারের জন্য ব্যবস্থা নেন। প্রথমতঃ, তিনি বারিদ ও মুনহী নামে বিভিন্ন শ্রেণীর গুপ্তচর নিয়োগ করে সাম্রাজ্যের সর্বত্র নজর রাখার ব্যবস্থা করেন। দ্বিতীয়তঃ, অভিজাতদের যে সকল জাগীর, নিস্কর বা দেবত্র হিসাবে দেওয়া হয় তিনি তা খারিজ করেন। বরণী বলেন যে, সুলতান রাজস্ব কর্মচারীদের কড়া নির্দেশ দেন যে, অভিজাতদের হাতের বাড়তি টাকা যেন যে কোন অজুহাতে বাজেয়াপ্ত করা হয়। ডঃ ইরফান হাবিব নামক ঐতিহাসিকের মতে, আলাউদ্দিনের লক্ষ্য ছিল দরবারী অভিজাত ও গ্রামাঞ্চলের হিন্দু জমিদাররা প্রজাদের শোষণ করে যে বাড়তি অর্থ আদায় করত, তা রাষ্ট্রের অধিকারে আনা। তৃতীয়তঃ, আলাউদ্দিন নির্দেশ দেন যে, দিল্লীতে মদ বিক্রয়, তৈয়ারী ও মদ্যপান নিষিদ্ধ কাজ বলে গণ্য হবে। চতুর্থতঃ, সম্রাট বা তাঁর উজিরের বিনা অনুমতিতে অভিজাতরা পরস্পরের মধ্যে মেলামেশা, পান-ভোজন ও বৈবাহিক সম্পর্ক স্থাপন করতে পারবে না। এই চারটি ব্যবস্থা দ্বারা আলাউদ্দিন অভিজাতদের বিদ্রোহ-প্রবণতা দমিয়ে দেন এবং সুলতানের স্বৈরশাসন কায়েম করেন। বরণীর মতে, গ্রামাঞ্চলে হিন্দু জমিদার বা খুৎ, মুকাদ্দম ও চৌধুরীরা আলাউদ্দিনের রাজস্ব কর্মচারীদের বাড়তি করের চাপে তাদের বিলাস-বৈভব ও আড়ম্বর ছাড়তে বাধ্য হয়। তিনি এই সকল জমিদারদের ফসলের শতকরা ৫০% ভূমি-রাজস্ব আদায় দিতে বাধ্য করেন। ডঃ ইরফান হাবিবের মতে, এই সকল জমিদার বলহার বা কৃষকদের কাছ থেকে বাড়তি রাজস্ব আদায় করে স্ফীত হত। আলাউদ্দিন তা রদ করে এই বাড়তি অর্থ আদায় করার ব্যবস্থা করেন।

অভিজাতদের বিদ্রোহ দমন নীতি ও ক্ষমতার কেন্দ্রীকরণ

আলাউদ্দিন শাসনব্যবস্থাকে মজবুত করার জন্য উজিরের পদটিকে সামরিক ও অসামরিক সকল দায়িত্ব দিয়ে সর্বতোমুখী করেন। দেওয়ান-ই-আশরফ নামক কর্মচারী দ্বারা তিনি সরকারী অর্থের হিসাব-নিকাশ রাখার ব্যবস্থা করেন। আলাউদ্দিন আরজ-ই-মামালিক নামে কর্মচারী নিযুক্ত করে সেনাদলে ভালভাবে পরীক্ষা করে লোক

শাসন ও সামরিক সংস্কার

নিয়োগ ও শৃঙখলা রাখার ব্যবস্থা করেন। আলাউদ্দিন সেনাদলে দুর্নীতি বন্ধ করার জন্য "হুলিয়া" ও "দাগ" প্রথা প্রবর্তন করেন। ডঃ কে. এস. লালের মতে, আলাউদ্দিনের নীতি ছিল প্রজাদের কাছ থেকে যতদূর সম্ভব বেশী হারে কর আদায় করে সেই অর্থ দ্বারা তাঁর বিশাল সেনাদলের ব্যয় নির্বাহ করা।[১] এজন্য তিনি সকল প্রজাদের উৎপন্ন ফসলের ৫০% ভাগ হারে ভূমি-রাজস্ব আদায় দিতে বাধ্য করেন। খুৎ, মুকাদ্দম, চৌধুরী প্রভৃতি জমিদারদেরও তিনি এই বাড়তি হারে কর আদায় দিতে বাধ্য করেন। তাছাড়া তিনি চরাই বা গোচারণ কর, ঘরাই বা গৃহ কর, 'করহি' বা আমদানী-রপ্তানি শুল্ক, সেচ কর আদায় করতেন।

**তৃতীয় পরিচ্ছেদ : আলাউদ্দিনের অর্থনৈতিক সংস্কার ও ফলাফল (Alauddin's Economic Measures and their Results) :** আলাউদ্দিন খলজীর অন্যতম বিখ্যাত সংস্কার ছিল মূল্য নিয়ন্ত্রণ নীতি। বরণীর মতে, আলাউদ্দিন তাঁর অশ্বারোহী সেনাদের ২৩৪ টঙ্কা (মতান্তরে ২৩৮ টঙ্কা) বার্ষিক বেতন দিতেন। যাতে এই বেতনে অশ্বারোহী সেনা তার সরঞ্জাম, অস্ত্র, ঘোড়া রাখতে পারে এবং পরিবার প্রতিপালন করতে পারে, এজন্য আলাউদ্দিন জিনিষ-পত্রের দাম বেঁধে দেন। বিরাট সেনাদল রাখতে আলাউদ্দিনের জমা টাকা সব খরচ হয়ে যায়। সুতরাং সেনাদের বেতন বাড়ান তাঁর পক্ষে সম্ভব ছিল না। এজন্য তিনি মূল্য নিয়ন্ত্রণ নীতি চালু করেন। বিপানচন্দ্রের মতে, ত্রয়োদশ ও চতুর্দশ শতকে অশ্বারোহী সেনারা ছিল উচ্চশ্রেণীর লোক। সুতরাং তাদের জীবনযাত্রার মান ছিল উচু। আলাউদ্দিন মনে করেন যে, ২৩৪ টঙ্কার দ্বারা তাদের ব্যয় নির্বাহ করা সম্ভব নয়। এই কারণে সস্তায় খাদ্য ও অন্যান্য জিনিষ সরবরাহের উদ্দেশ্যে তিনি মূল্য নিয়ন্ত্রণ করেন। দিল্লীতে যাতে খাদ্য সঙ্কট না হয়, তাছাড়া ন্যায্য দামে সরবরাহ অব্যাহত থাকে এজন্য আলাউদ্দিন চেষ্টা করেন। সুফী লেখকদের মতে, আলাউদ্দিন মনে করতেন যে, খালক-ই-খুদাই অর্থাৎ জনসাধারণের স্বার্থে সস্তায় খাদ্য ও অন্যান্য জিনিষপত্র সরবরাহ করা তাঁর কর্তব্য। আলাউদ্দিন দিল্লীতে তিনটি বাজার চালু করেন, যথা খাদ্যদ্রব্যের বাজার ; ঘোড়া, পশু ও ক্রীতদাসের বাজার ; কাপড় ও অন্যান্য সৌখীন দ্রব্যের বাজার। তিনি প্রতি জিনিষের দাম বেঁধে দেন। চাউলের দাম ছিল প্রতি মণ ৫ জিতল, গমের দাম ছিল প্রতি মণ ৭½ জিতল।[২] একটি সুন্দরী যুবতী দাসীর দাম ছিল ১০০ বা ১২৫ টঙ্কা ; একটি ভাল আরবি ঘোড়ার দাম ছিল ১২৫ টঙ্কা বা তারও বেশী। দেওয়ান-ই-রিয়াসৎ নামক কর্মচারী তাঁর দপ্তরের লোকেদের দ্বারা মূল্য নিয়ন্ত্রণ এবং ওজন প্রভৃতির তদারক করতেন। শাহানা-ই-মাণ্ডী নামক কর্মচারী বাঞ্জারা বা পাইকারী ব্যবসায়ী এবং খুচরা দোকানদারদের কাছে জামিন নিয়ে তাদের নির্ধারিত মূল্যে মাল সরবরাহ

১. K. S. Lal—History of the Khaljis. P. 242.
২. আলাউদ্দিনের আমলের এক মণ সমান এখনকার ১৫ কিলো।

ও বিক্রয়ের আদেশ দিতেন। আইন ভঙ্গকারীদের কঠোর শাস্তি দেওয়া হত। আলাউদ্দিনের এই মূল্য নিয়ন্ত্রণ নীতি দিল্লীর বাইরে অন্য শহরে চালু ছিল কিনা সঠিক জানা যায় না। দিল্লীর জনসাধারণ মূল্য নিয়ন্ত্রণ নীতির ফলে সস্তা দরে খাদ্যদ্রব্য ও অন্যান্য জিনিষ কিনতে পারত। ডঃ কে. এস. লালের মতে, আলাউদ্দিন উৎপাদন মূল্যের সঙ্গে সঙ্গতি না রেখে কম দামে জিনিষ-পত্রের দাম বেঁধে দেওয়ায় বাণিজ্যের ক্ষতি হয়। তাঁর মৃত্যুর পর এই ব্যবস্থা লোপ পায়। অনেকে মনে করেন যে, আলাউদ্দিন উৎপাদন মূল্যের সঙ্গে সংগতি রেখে দাম বেঁধে দেন। যাই হোক, তাঁর এই ব্যবস্থায় বহু লোক উপকৃত হয় এতে সন্দেহ নাই।

---

# চতুর্থ অধ্যায়
## তুঘলক বংশের শাসন
## ( The Tughluqs )

**প্রথম পরিচ্ছেদঃ সুলতান মহম্মদ বিন তুঘলকের শাসন নীতি ( The Administration under Sultan Muhammad Bin Tughluq ):** সুলতান আলাউদ্দিন খলজীর মৃত্যুর কিছুকাল পরে খলজী বংশের পতন হয়। গিয়াসুদ্দিন তুঘলক নামে কারানা তুর্কী বংশীয় এক সেনাপতি দিল্লীর সিংহাসন ১৩২০ খ্রীঃ অধিকার করে দিল্লী সুলতানিতে তুঘলক বংশের শাসন প্রতিষ্ঠা করেন। ১৩২০-১৩২৫ খ্রীঃ পর্যন্ত রাজত্ব করার পর গিয়াসুদ্দিন তুঘলকের এক দুর্ঘটনায় মৃত্যু হয়। পিতার মৃত্যুর পর জৌনা খাঁ মহম্মদ তুঘলক নাম নিয়ে ১৩২৫ খ্রীঃ সিংহাসনে বসেন। মহম্মদ ছিলেন ইসলামীয় শাস্ত্রে সুপণ্ডিত ও বহু বিষয়ে জ্ঞানী। তিনি ছিলেন যুক্তিবাদী। উলেমা শ্রেণী শরিয়তের যে ব্যাখ্যা দিতেন তিনি যুক্তি দ্বারা তা বিচার করতেন। তাছাড়া তিনি হিন্দু ও জৈন ধর্মগুরুদের মতামত জানতে চাইতেন। তিনি ধর্ম-সহিষ্ণুতা নীতি পালন করতেন। তিনি উচ্চবংশের অভিজাতদের সরকারী একচেটিয়া পদ অধিকারের ব্যবস্থা লোপ করে, যোগ্যতার ভিত্তিতে কর্মচারী নিয়োগ চালু করেন।

মহম্মদ বিন তুঘলক

বংশ-কৌলিণ্যের পরিবর্তে বুদ্ধি কৌলিণ্যকেই তিনি স্বীকৃতি দেন। এর ফলে মহম্মদের বিরুদ্ধে উচ্চবংশীয় অভিজাতরা বিশেষ অসন্তুষ্ট ছিলেন। সুলতান

মহম্মদ তুঘলক ছিলেন উদ্ভাবনী শক্তির অধিকারী। তিনি সর্বদা নূতন কিছু করার জন্য ব্যস্ত থাকতেন। কোন নীতিকে দীর্ঘকাল ধৈর্য সহকারে আঁকড়ে থাকার ক্ষমতা তাঁর ছিল না। এর ফলে তাঁর অনেকগুলি সংস্কার যথেষ্ট প্রগতিশীল হলেও তা ব্যর্থ হয়।

মহম্মদ তুঘলকের সংস্কার: রাজধানী স্থানান্তর

সুলতান মহম্মদ তুঘলকের সংস্কারগুলির মধ্যে দিল্লী থেকে দাক্ষিণাত্যের দেবগিরিতে ১৩২৬-১৩২৭ খ্রীঃ রাজধানী স্থানান্তর বিশেষ বিখ্যাত। ইবন বতুতা ও ইসামীর মতে, দিল্লীর কিছু দুষ্ট লোক সুলতানের বিরোধিতা করে কুৎসাপূর্ণ বেনামী চিঠি লিখে সুলতানের কাছে পাঠাত। এজন্য দিল্লীর লোকেদের শাস্তি দিতে মহম্মদ দেবগিরিতে রাজধানী স্থানান্তর করেন এবং দিল্লীর লোকেদের এই নূতন রাজধানীতে যেতে বাধ্য করেন। বরণীর মতে, দেবগিরি সুলতানি সাম্রাজ্যের মাঝখানে অবস্থিত ছিল। দিল্লী ছিল সাম্রাজ্যের উত্তর-পশ্চিম সীমান্তের কাছে। ফলে মোঙ্গোল আক্রমণকারীরা সহজে দিল্লী আক্রমণ করতে পারত। দক্ষিণের রাজ্যগুলিকে সুদূর দিল্লী থেকে ভালভাবে শাসন করা সম্ভব ছিল না। সুলতান ১৩২৬-২৭ খ্রীঃ গ্রীষ্মকালে রাজধানী স্থানান্তরের আদেশ দেন। পথকষ্টে বহু লোক মারা যায়। আট বছর পরে সুলতান মত পরিবর্তন করে আবার দিল্লীতে রাজধানী ফিরিয়ে আনেন। দিল্লীতে ফেরার সময়ও বহু লোক পথকষ্টে মারা পড়ে। অধুনা গবেষকরা বরণী ও ইসামীর বিবরণে বহু অসঙ্গতি লক্ষ্য করেছেন। কুৎসাপূর্ণ চিঠি লেখায় সুলতান রাজধানী স্থানান্তর করেন এই মত ভ্রান্ত বলে ডঃ ঈশ্বরীপ্রসাদ মনে করেন। মুবারক খলজীর আমল থেকে দক্ষিণে প্রত্যক্ষভাবে সুলতানি শাসন চালু করা হয়। দক্ষিণে যথেষ্ট সংখ্যক সরকারী কর্মচারী না থাকলে এবং উত্তরের মত দক্ষিণে হিন্দু-মুসলিম সংস্কৃতির মিশ্রণ না ঘটলে সুলতানি শাসনকে স্থায়ী করা সম্ভব ছিল না। এজন্য আলাউদ্দিন দক্ষিণে দৌলতাবাদে রাজধানী সরান।[১] দৌলতাবাদ আসলে সাম্রাজ্যের মধ্যস্থলে ছিল না। দিল্লীর মত দেবগিরিতে হিন্দু-মুসলিম সংস্কৃতির যুগল-বন্দীর সূচনা করাই ছিল সুলতান মহম্মদ বিন তুঘলকের লক্ষ্য। দেবগিরি বা দৌলতাবাদে কিছুদিন থাকার পর সুলতান বুঝতে পারেন যে, এই দূরবর্তী স্থান থেকে তাঁর পক্ষে উত্তর-পশ্চিম সীমান্ত রক্ষা করা ও মোঙ্গোল আক্রমণ প্রতিরোধ করা কঠিন। তাছাড়া ডঃ আগা মাহদি হোসেনের মতে, সুলতান দৌলতাবাদে রাজধানী স্থানান্তর করলেও দিল্লী তার মর্যাদা হারায় নাই। দিল্লীর সকল লোককে দেবগিরিতে যেতে বাধ্য করা হয় একথা ঠিক নয়। যাই হোক, রাজধানী স্থানান্তরের ফলে মহম্মদের জনপ্রিয়তা দারুণ নষ্ট হয়।

সুলতান মহম্মদ তুঘলকের অপর সংস্কার ছিল (১৩২৯ খ্রীঃ) তামার মুদ্রা প্রবর্তন। বরণীর মতে, সুলতান দান-খয়রাৎ ও রাজ্য জয়ের পরিকল্পনায় বহু অর্থ ব্যয় করে রাজকোষ শূন্য করেন। এই ঘাটতি পূরণের জন্য তিনি রূপার

১. Aga Mahadi Hassan—Muhammad Bin Tughluq.

টঙ্কার বদলে তামার টঙ্কা প্রচলন করেন। কিন্তু সুলতান এই মুদ্রা যাতে জাল হতে না পারে তার কোন ব্যবস্থা না করায়, সরকারী তামার নোটের পাশাপাশি জাল নোটে বাজার ছেয়ে যায়। ব্যবসায়ীরা এই মুদ্রা নিতে অস্বীকার করে। সুলতান বাধ্য হয়ে তামার মুদ্রা বন্ধ করেন এবং এই মুদ্রার বদলে সরকারী কোষাগার থেকে রুপোর মুদ্রা দেওয়ার ব্যবস্থা করেন। এর ফলে জাল মুদ্রা জমা দিয়ে লোকে আসল রুপোর মুদ্রা নেয় এবং সরকারের প্রচুর ক্ষতি হয়। আসলে মহম্মদ ব্রোঞ্জের মুদ্রা প্রচলন করেন। সেই সময় সারা বিশ্বে রুপোর আমদানী কম ছিল। ভারতও তার বাইরে ছিল না। এই অভাব পূরণের জন্য সুলতান ব্রোঞ্জ মুদ্রা চালু করেন। চীনের কুবলাই খান ও পারস্যের গাইখাতুও প্রতীক মুদ্রা প্রবর্তন করেন। যাই হোক, সুলতানের মুদ্রা সংস্কার নীতি ব্যর্থ হয়। বিদ্রোহীরা এই জাল নোট দ্বারা ঘোড়া ও অস্ত্রশস্ত্র কিনে নেয়। গ্রামের জমিদাররা জাল মুদ্রায় সরকারের কর পরিশোধ করে।

মুদ্রা সংস্কার নীতি

মহম্মদের অপর সংস্কার ছিল গঙ্গা-যমুনা দোয়াবের ভূমি রাজস্ব ৫—২০ গুণ বৃদ্ধি করা। তিনি রাজস্ব কর্মচারীদের নির্দেশ দেন যে, এই কর যেন কড়াভাবে আদায় করা হয়। এই সময় দোয়াবে দুর্ভিক্ষ চলছিল। রাজস্ব কর্মচারীরা প্রজাদের দুঃখ-কষ্টের কথা না ভেবে কড়া হাতে কর আদায় আরম্ভ করলে বহু কৃষক ঘরবাড়ী ছেড়ে পালায়। বহু লোক মারা পড়ে। সুলতান নিজের ভুল বুঝতে পেরে কৃষকদের ঋণদান ও জলসেচের ব্যবস্থা করেন। আধুনিক ঐতিহাসিকদের মতে, দোয়াবে করের হার বৃদ্ধি সম্পর্কে বরণী অতিশয়োক্তি করেছেন। সম্ভবতঃ আলাউদ্দিন ফসলের যে ৫০ ভাগ কর ধার্য করেন, মহম্মদ সেই হারে কর আদায়ের চেষ্টা করেন। মহম্মদ বিরাট সেনাদল যোগাড় করে খোরাসান জয়ের পরিকল্পনা করেন। পরে তিনি এই পরিকল্পনা ত্যাগ করেন। ফলে সরকারী অর্থের ক্ষতি হয়। মহম্মদ ১৩৩৭ খ্রীঃ নাগরকোট অভিযান করে নাগরকোট জয় করেন। তিনি কারাচল অভিযান করেন। আধুনিক গবেষকদের মতে, কারাচল ছিল কুমায়ুন-গাড়োয়াল অঞ্চল। এই অভিযানে প্রাকৃতিক বিপর্যয়ে তাঁর বাহিনী বিধ্বস্ত হয়। মহম্মদ তুঘলককে অনেকে সুলতানি সাম্রাজ্য ধ্বংসের জন্য দায়ী করেন। তাঁর বিরুদ্ধে অভিজাতরা ঘন ঘন বিদ্রোহ করে। দক্ষিণে আরব আমীররা স্বাধীন বাহমনী রাজ্য স্থাপন করে। সুদূর দক্ষিণে বিজয়নগর রাজ্য স্থাপিত হয়। গুজরাটে মালিক তার্ঘি বিদ্রোহ করেন। এই বিদ্রোহ দমন করে সুলতান থাট্টা বা সিন্ধু অভিযান করেন। এই অভিযান চলার সময় মহম্মদ তুঘলকের ১৩৫১ খ্রীঃ জ্বর রোগে অকস্মাৎ মৃত্যু হয়। মহম্মদ তুঘলকের রাজত্বকালে সুলতানি সাম্রাজ্যের যে ভাঙন আরম্ভ হয় তা পরবর্তী সুলতানদের আমলে চূড়ান্ত পরিণতির দিকে এগিয়ে যায়।

রাজস্ব নীতি ও কৃষি নীতি

**দ্বিতীয় পরিচ্ছেদ: সুলতান ফিরোজ শাহ তুঘলক (Sultan Firuz Shah Tughluq):** মহম্মদ তুঘলকের মৃত্যুর পর ১৩৫১ খ্রীঃ

মহম্মদের সম্পর্কিত ভ্রাতা ফিরোজ শাহ তুঘলক আমীর, মালিক ও উলেমা শ্রেণীর সমর্থনপুষ্ট হয়ে সুলতানি সিংহাসনে বসেন। যেহেতু ফিরোজ অভিজাত ও উলেমাদের নির্বাচিত প্রার্থী ছিলেন সেহেতু তিনি তাঁর রাজ্য শাসন নীতি স্বাধীনভাবে গঠন ও পরিচালনা করতে পারেন নাই। সিংহাসনে বসার পর তিনি মুসলিম অভিজাত, উলেমা ও সেনাদলকে সন্তুষ্ট রেখে চলার নীতি নেন। ফিরোজ শাহ নিজেকে আলাউদ্দিন বা মহম্মদের মত সার্বভৌম সুলতান হিসাবে গণ্য করতেন না। খলিফার ভৃত্য হিসাবে তিনি নিজের পরিচয় দিতেন। এজন্য তিনি ধর্মনিরপেক্ষ রাজতন্ত্রের আদর্শ থেকে সরে যান। ফিরোজ উলেমা ও মুসলিম অভিজাত শ্রেণীর সমর্থন লাভ করায় কোন বিদ্রোহের সম্মুখীন হন নাই। তাঁর ৩৮ বছরের রাজত্বকাল বিশেষ শান্তিপূর্ণ ছিল।

**ফিরোজ শাহের শাসন সংস্কার (Reforms of Firuz Shah)ঃ** ফিরোজ শাহের রাজত্বকাল বহু জনকল্যাণমূলক কাজের জন্য বিখ্যাত। ফিরোজ ছিলেন ধর্মপ্রাণ, প্রজাহিতৈষী সুলতান। হেনরী এলিয়টের মতে, ফিরোজ শাহ ছিলেন আকবরের মতই মহৎপ্রাণ সম্রাট। সমসাময়িক ঐতিহাসিক আফিফ ফিরোজ শাহের উদার প্রজাহিতৈষী সংস্কারগুলির উচ্চ প্রশংসা করেছেন। ফিরোজ সিংহাসনে বসার পর মুসলিম অভিজাতদের সন্তুষ্ট রাখার জন্য সরকারের কাছে তাদের যে ঋণ ছিল তা মকুব করে দেন। তিনি আদেশ দেন যে, কোন অভিজাতের মৃত্যুর পর তাঁর পুত্র বা উত্তরাধিকারী অথবা তাঁর ক্রীতদাস এই পদ ও ইক্তা বা জাগীর বংশানুক্রমিকভাবে ভোগ করবে। এই ব্যবস্থার ফলে যোগ্য ব্যক্তিদের নিয়োগের পথ বন্ধ হয়ে যায়। অভিজাতরা স্বার্থপর, স্বাধীন ও দুর্নীতিপরায়ণ হয়। ফিরোজ সেনাদের নগদ বেতনের পরিবর্তে জাগীর দেওয়ার নিয়ম চালু করেন। সেনাদল জাগীর ভোগ করায় সেনাদলে শৃঙ্খলা নষ্ট হয়। ফিরোজ বিচার ও শিক্ষা বিভাগে উলেমা শ্রেণীর একাধিপত্য স্থাপন করেন। কাজীদের বিচার করার অধিকার দেওয়া হয়। রাজধানী, নগর ও গ্রামে কাজীর আদালত স্থাপিত হয়। কাজী ও উলেমাদের পারিশ্রমিক হিসাবে নিষ্কর জমি দান করা হয়।

জনহিতকর সংস্কার

ফিরোজ শাহ বহু জনহিতকর কাজ করেন। আলাউদ্দিন ও মহম্মদের আমলে যে ২৪ রকম বাড়তি কর ধার্য করা হয়, তা তিনি রহিত করেন। কোরাণের বিধান অনুযায়ী তিনি খিরজ বা ভূমিকর, জাকৎ বা ধর্মকর, জিজিয়া বা অ-মুসলিমদের কর, খামস বা যুদ্ধক্ষেত্র হতে লুঠ করা সম্পদের ভাগ এই চার রকম কর বহাল রাখেন। তিনি ফসলের $\frac{1}{5}$ বা $\frac{1}{4}$ ভাগ ভূমিকর ধার্য করেন। এছাড়া তিনি ফসলের $\frac{1}{10}$ ভাগ সেচ কর আদায় করতেন। তাছাড়া কৃষকদের তাকাবি ঋণদানের নিয়ম তিনি চালু করেন। তিনি জলসেচ ব্যবস্থার উন্নতির জন্য বহু খাল ও কূপ খোদাই করেন। তাঁর খোদাই করা ৫টি বৃহৎ খালের মধ্যে শতদ্রু-যমুনা খাল ছিল ২০০ কিঃ মিঃ লম্বা। এছাড়া ঘর্ঘরা খাল, শতদ্রু খাল, হান্সি খাল প্রভৃতি তিনি খোদাই করান। এই খালগুলির ধারে

বহু নূতন গ্রামের পত্তন হয়। ফিরোজ বহু নূতন নগরের পত্তন করেন। এগুলির মধ্যে হরিয়াণার হিসার ফিরোজা, উত্তর প্রদেশের ফিরোজাবাদ, জৌনপুর প্রভৃতি নগর এখনও আছে। দিল্লীতে ফিরোজ শাহের প্রাসাদের ভগ্নাবশেষ ফিরোজ শাহ কোটলা এখনও দেখা যায়। ফিরোজ শাহ জামা মসজিদ, কুতব মিনার প্রভৃতি পুরাতন সৌধের সংস্কার করেন। মুসলিম সাধু-সন্তদের তিনি খোলা হাতে দান করতেন। তিনি বহু মসজিদ ও খানকা স্থাপন করেন। বেকার মুসলিমদের চাকুরী দেওয়ার জন্য তিনি একটি দপ্তর স্থাপন করেন। দার-উল-সাফা নামে তিনি মুসলিমদের জন্য একটি দাতব্য চিকিৎসালয় স্থাপন করেন। দেওয়ান-ই-খয়রাত নামে একটি দপ্তর স্থাপন করে তিনি মুসলিম অনাথ ও কন্যাদায়গ্রস্ত পিতাদের অর্থ সাহায্য করতেন। ফিরোজ শাহ ১ লক্ষ ৮০ হাজার ক্রীতদাসের ভরণ-পোষণ করতেন।

ফিরোজ শাহ তুঘলক উদার ও প্রজাহিতৈষী সুলতান হলেও, সুলতানি সাম্রাজ্যকে শক্তিশালী করতে পারেন নাই। তিনি দক্ষিণের বিদ্রোহী বাহমনী ও বিজয়নগর রাজ্যকে বশে আনার চেষ্টা করেন নাই। তিনি বাংলাদেশে সুলতান ইলিয়াস শাহ ও তাঁর পুত্র সিকান্দার শাহের বিদ্রোহ দমনে ব্যর্থ হন। তিনি নিজে বাংলায় দুইটি অভিযান পরিচালনা করে একডালা দুর্গ অধিকারে ব্যর্থ হন। ফলে তাঁর আমলে বাংলাদেশ সুলতানি সাম্রাজ্য হতে বিচ্ছিন্ন হয়। যদিও তিনি সুলতানি সাম্রাজ্যের বৃহত্তর অংশকে দিল্লীর অধীনে রাখেন তথাপি তাঁর আমলে দিল্লী সুলতানির ভাঙন নিশ্চিতভাবে আরম্ভ হয়। তিনি উলেমাদের প্রভাবে সংকীর্ণ সাম্প্রদায়িক নীতি অনুসরণ করেন এবং অসুন্নী মুসলিম ও অ-মুসলিমদের প্রতি বৈষম্যমূলক আচরণ করেন। অভিজাত ও উলেমাদের তোষণ নীতির ফলে দিল্লী সুলতানি শাসন শিথিল ও দুর্বল হয়ে পড়ে। ডঃ নিজামীর মতে, জাগীর প্রথা ও বংশানুক্রমিকভাবে সেনাদলে যোগদানের নিয়ম চালু করে তিনি সেনাদলে শৃঙ্খলা নষ্ট করেন। যদিও হেনরী এলিয়ট তাঁকে আকবরের সঙ্গে তুলনা করেছেন, আকবরের মত সর্বধর্মের প্রতি সমদর্শী মনোভাব এবং আকবরের মহৎ গুণ তাঁর মধ্যে ছিল না বলে ডঃ স্মিথ মন্তব্য করেছেন।

কৃতিত্ব

---

## পঞ্চম অধ্যায়

# দিল্লী সুলতানির পতন : তৈমুরলঙ্গের আক্রমণ

( Disintegration of the Delhi Sultanate :
The Invasion of Taimur )

**প্রথম পরিচ্ছেদ : তৈমুরলঙ্গের ভারত আক্রমণ ( The Invasion of Taimur Long ) :** ফিরোজ তুঘলকের মৃত্যুর পর দিল্লীর সুলতানি শাসন দুর্বল হয়ে পড়লে সেই সুযোগে সমরখন্দের দিগ্বিজয়ী বীর তৈমুরলঙ্গ ভারত আক্রমণ করেন। ভারতে ধন-দৌলতের লোভে তিনি ১৩৯৮ খ্রীঃ ভারত আক্রমণ করেন। তিনি পাঞ্জাব জয় করে দিল্লীর দিকে এগিয়ে আসেন এবং পথে অসংখ্য গ্রাম ও নগর লুঠ ও বহু হিন্দু-মুসলিম নরনারীকে হত্যা করেন। দিল্লীর সুলতান নাসিরুদ্দিন শাহ পরাস্ত হয়ে গুজরাটে পালান। তৈমুর দিল্লীতে ঢুকে ১৫ দিন ধরে ব্যাপক হত্যা ও লুঠ চালিয়ে প্রভূত ধন-রত্ন, সোনা-রূপা নিয়ে যান। তিনি বহু কারিগর, শিল্পী, পাথর কাটাই করা শিল্পী, কাপড় ও রেশম বোনার তাঁতি সঙ্গে করে নিজ রাজধানী সমরখন্দ চলে যান। তৈমুরের হত্যা ও লুণ্ঠনের ফলে দিল্লী জনহীন ও দরিদ্র হয়ে যায়। উত্তর ভারতে অরাজকতা দেখা দেয়। দিল্লী সুলতানির পতন ত্বরান্বিত হয়।

**দ্বিতীয় পরিচ্ছেদ : দিল্লী সুলতানির পতনের কারণ ( The disintegration of the Delhi Sultanate ) :** দিল্লী সুলতানি সাম্রাজ্যের পতনের জন্য কোন সুলতানকে বিশেষভাবে দায়ী করা যায় না। সুলতানি সাম্রাজ্যের পতনের কারণ মধ্যযুগের সামাজিক, অর্থনৈতিক ও রাষ্ট্রিক ব্যবস্থার মধ্যে নিহিত ছিল। সুলতানি রাষ্ট্রের অভিজাত শ্রেণী সর্বদাই নিজেদের সুলতানের সমকক্ষ ভাবত। একমাত্র আলাউদ্দিন ও মহম্মদ ছাড়া আর কোন সুলতান তাদের বশীভূত করতে সক্ষম হন নাই। ফিরোজ তুঘলকের দুর্বল শাসনের সুযোগ নিয়ে মুসলিম অভিজাতরা আবার স্ব স্ব প্রধান হয়ে উঠে। এছাড়া মধ্যযুগে স্থানীয় হিন্দু রাজা ও জমিদাররা স্থানীয় শাসন চালাত। এই রাজা, রাণা, খুৎ ও মুকাদ্দমরা ছিল নিজ নিজ অঞ্চলে প্রায় স্বাধীন। কেন্দ্রীয় শক্তি দুর্বল হলে তারা কেন্দ্রের প্রতি আনুগত্য প্রত্যাহার করে স্বাধীন রাজার মত আচরণ করত। কোন সুলতান এই বিচ্ছিন্নতাবাদী ব্যবস্থা লোপ করে সকল অঞ্চলে কেন্দ্রের প্রত্যক্ষ শাসন চালু করতে পারেন নাই। এজন্যই সুলতানি সাম্রাজ্য প্রধানতঃ স্থায়ী হতে পারে নাই।

গিয়াসুদ্দিন তুঘলকের আমল থেকে দক্ষিণের রাজ্যগুলিকে দিল্লীর প্রত্যক্ষ শাসনে আনার চেষ্টা করা হয়। কিন্তু দক্ষিণ ভারতকে শাসন করার মত প্রশাসনিক ব্যবস্থা ও ক্ষমতা দিল্লী সুলতানদের ছিল না। এর ফলে দক্ষিণে স্বাধীন বিজয়নগর

ও বাহমনী রাজ্যের উদ্ভব হয়। মহম্মদ তুঘলক তাঁর শাসন নীতির দ্বারা অভিজাত ও উলেমাদের মনে গভীর অসন্তোষ সৃষ্টি করেন। ঘন ঘন বিদ্রোহে সুলতানি সাম্রাজ্য ভেঙে পড়তে থাকে। মহম্মদ তাঁর অবাস্তব ও অসফল সংস্কারগুলির দ্বারা সুলতানি সিংহাসনের মর্যাদা নষ্ট করেন ও সরকারের বহু আর্থিক ক্ষতি করেন। তাঁর বিরুদ্ধে সর্বত্র বিদ্রোহ দেখা দেয়।

সুলতানি সাম্রাজ্যের বিশালতা ও শাসন নীতির দুর্বলতা

মহম্মদের পর সুলতান ফিরোজ শাহ তুঘলক অভিজাত ও উলেমাদের তোষণ নীতি নেন। যদিও এই নীতির ফলে অভিজাত ও উলেমা শ্রেণী তাঁকে পছন্দ করত, কিন্তু সুলতানি শাসনব্যবস্থা এজন্য খুবই দুর্বল হয়ে পড়ে। অভিজাতরা বংশানুক্রমিক পদ পেয়ে স্বৈরাচারী ও স্বার্থপর হয়ে উঠে। ফিরোজ শাহ নগদ বেতনের পরিবর্তে জাগীর প্রথা প্রচলন করায় কর্মচারীরা আরও দুর্নীতিপরায়ণ হয়ে যায়। তাছাড়া তিনি বাংলায় ইলিয়াস শাহ ও সিকান্দার শাহের বিদ্রোহ দমনে ব্যর্থ হন। বাংলা সুলতানি শাসন থেকে বিচ্ছিন্ন হয়। ফিরোজ যে ১ লক্ষ ৮০ হাজার ক্রীতদাস পালন করেন, তাঁর মৃত্যুর পর তারা ক্ষমতা অধিকারের চেষ্টা করায় অরাজকতা দেখা দেয়। ফিরোজের উত্তরাধিকারীরা ছিলেন অযোগ্য। তাঁরা সিংহাসনের অধিকার নিয়ে গৃহযুদ্ধে শক্তি ক্ষয় করেন। তাঁদের অযোগ্যতার সুযোগ নিয়ে বিভিন্ন অঞ্চলে মুসলিম অভিজাত ও হিন্দু রাজারা স্বাধীনতা ঘোষণা করেন।

ফিরোজ শাহের দুর্বল শাসন নীতি

দিল্লীর সুলতানরা আকবরের মত কোন জাতীয় নীতি রচনা করতে পারেন নাই। ভারতীয়, বিশেষতঃ অ-মুসলিমদের প্রতি বৈষম্যমূলক আচরণের ফলে তাদের আনুগত্য দিল্লীর সুলতানরা পান নাই। সুলতানি ভূমি-রাজস্ব ব্যবস্থাও ত্রুটিপূর্ণ ছিল। আলাউদ্দিন ও মহম্মদ তুঘলকের আমলে কৃষকের উপর বাড়তি কর চাপান হয়। সুলতানি অর্থনীতিও ত্রুটিপূর্ণ ছিল। সাম্রাজ্য রক্ষার জন্য সুলতানরা যে বিশাল সেনা রাখতেন তার ব্যয় নির্বাহ করতে রাজস্বের বেশীর ভাগ খরচ হয়ে যেত। তাছাড়া তুঘলক আমল হতে ভারতের উত্তর-পশ্চিম সীমান্ত রক্ষায় শিথিলতা দেখা দেয়। ফলে তৈমুরলঙ্গ এই পথে ভারতে ঢুকেন। তৈমুরের আক্রমণে পাঞ্জাব ও দিল্লী শ্মশান হয়ে যায়।

জাতীয় নীতির অভাব

**তৃতীয় পরিচ্ছেদ ঃ সৈয়দ বংশ (The Sayyids)** ঃ তৈমুরলঙ্গের আক্রমণের পর দিল্লীর সিংহাসনে সৈয়দ বংশীয় খিজির খান বসেন। তাঁর মৃত্যুর পর মোবারক শাহ দিল্লীর সিংহাসনে বসেন। এর পর মহম্মদ শাহ দিল্লীর সিংহাসনে বসেন। তিনি ছিলেন বিলাসী ও অপদার্থ শাসক। তাঁর আমলে জাগীরদারদের বিদ্রোহ চরমে উঠে। মহম্মদ শাহের মৃত্যুর পর আলাউদ্দিন আলম শাহ দিল্লীর সিংহাসনে বসেন। তিনি ছিলেন সৈয়দ বংশের সর্বাপেক্ষা অপদার্থ শাসক। তিনি তাঁর মন্ত্রী হামিদ খানের ভয়ে দিল্লী ছেড়ে বাদাওনে অবস্থান করেন। এই পরিস্থিতিতে মুলতানের শাসনকর্তা বাহলুল লোদী দিল্লী অধিকার করে হামিদ

খানকে নিহত করেন এবং আলাউদ্দিন আলম শাহের মৃত্যু হলে ১৪৬৭ খ্রীঃ ( মতান্তরে ১৪৫১ খ্রীঃ ) দিল্লীর সিংহাসনে বসে লোদী বংশের শাসন প্রতিষ্ঠা করেন।

**লোদী বংশ ( The Lodis ) :** লোদীরা ছিল আফগান বংশীয়। বাহলুল লোদী দিল্লীর সিংহাসনে বসার পর জৌনপুরের স্বাধীন জাগীরদারকে পরাস্ত করে জৌনপুর অধিকার করেন। ১৪৮৯ খ্রীঃ বাহলুলের মৃত্যুর পর সিকান্দার লোদী দিল্লীর সিংহাসনে বসেন। তিনি বিহার জয় করেন এবং বাংলার সুলতান হুসেন শাহকে তাঁর বশ্যতা স্বীকারে বাধ্য করেন। তিনি ন্যায়পরায়ণ ও দয়ালু শাসক ছিলেন। তিনি আফগান জাগীরদারদের নিয়ন্ত্রণে রাখার জন্য বিশেষ চেষ্টা করেন। সিকান্দারের মৃত্যুর পর ১৫১৭ খ্রীঃ ইব্রাহিম লোদী দিল্লীর সিংহাসনে বসেন। তিনি মেবারের রাণা সঙ্গের বিরুদ্ধে খাটাউলি ও ঢোলপুরের যুদ্ধে পরাস্ত হন। ইব্রাহিম লোদী আফগান মালিকদের স্বাধিকার লাভের চেষ্টা কঠোর হাতে দমনের ব্যবস্থা করেন। এজন্য আফগান সর্দাররা তাঁর বিরুদ্ধে বিদ্রোহ করে। পঞ্জাবের শাসনকর্তা দৌলত খাঁ লোদী ও গুজরাটের শাসনকর্তা আলম খাঁ লোদী, ইব্রাহিমকে ধ্বংস করার জন্য কাবুলের অধিপতি বাবরের সাহায্য চান। ১৫২৬ খ্রীঃ বাবর প্রথম পানিপথের যুদ্ধে ইব্রাহিম লোদীকে পরাজিত ও নিহত করেন। লোদী শাসন ধ্বংস হয়। ভারতে মুঘল শাসন প্রতিষ্ঠিত হয়।

---

## ষষ্ঠ অধ্যায়

## আঞ্চলিক শক্তির উদ্ভব
## ( Rise of Regional Powers )

**প্রথম পরিচ্ছেদ : বাংলায় স্বাধীন সুলতানি শাসন : ইলিয়াস শাহী বংশ ( Independent Sultanate of Bengal : Iliyas Shahi Rule ) :** মহম্মদ বিন তুঘলকের রাজত্বের শেষ দিকে সুলতানি সাম্রাজ্যের নানা অঞ্চলে বিদ্রোহ দেখা দেয়। এই সুযোগে পূর্ব বাংলা বা সোনার গাঁওয়ে ফকরুদ্দিন মুবারক শাহ এবং পশ্চিম বাংলা বা লখনৌতিতে আলাউদ্দিন আলি শাহ স্বাধীনতা ঘোষণা করেন। আলাউদ্দিন আলি শাহের মৃত্যু হলে তাঁর ভ্রাতা শামসুদ্দিন ইলিয়াস শাহ ( ১৩৪২ খ্রীঃ ) লখনৌতি বা পশ্চিম বাংলার সিংহাসনে বসেন। তিনি ১৩৫৩ খ্রীঃ পূর্ব বাংলা জয় করে নিজ সিংহাসনের অধীনে দুই বাংলাকে যুক্ত করেন। ডঃ নুরুল হাসানের মতে, "ইলিয়াস শাহ বাংলার ইতিহাসে এক গৌরবজনক যুগের সূচনা করেন।" তিনিই ছিলেন বাংলায় সুলতানির প্রকৃত প্রতিষ্ঠাতা।

ইলিয়াস শাহ যুদ্ধ-বিশারদ ব্যক্তি ছিলেন। তিনি ত্রিহুত, চম্পারণ ও বারাণসী জয় করে বাংলার পশ্চিম সীমান্ত কোশী, গণ্ডক নদীর উপত্যকায় আধিপত্য স্থাপন করেন। তিনি নেপাল আক্রমণ করেন। তিনি দক্ষিণে উড়িষ্যা আক্রমণ করে চিল্কা হ্রদ পর্যন্ত আধিপত্য বিস্তার করেন। ইলিয়াস শাহ দিল্লী সুলতানির আধিপত্য অস্বীকার করে স্বাধীনভাবে রাজ্য বিস্তার করায়, দিল্লীর সুলতান ফিরোজ শাহ তুঘলক ইলিয়াসের বিরুদ্ধে অভিযান পাঠান। ইলিয়াস শাহ দিনাজপুরের মহানন্দা নদের একটি দ্বীপে অবস্থিত একডালা দুর্গে আত্মরক্ষার ব্যবস্থা করেন। ফিরোজ শাহ একডালা দুর্গ কিছুকাল অবরোধ করার পর বাংলার বর্ষার প্রবলতা ও ম্যালেরিয়ার মশার কামড়ে অবরোধ প্রত্যাহার করে দিল্লী ফিরে যান। বাংলা কার্যতঃ স্বাধীন হয়ে যায়। ইলিয়াস এর পর কামরূপ অভিযান করেন। ১৩৫৮-১৩৫৯ খ্রীঃ ইলিয়াস শাহের মৃত্যু হয়।

দিল্লী সুলতানি আক্রমণ প্রতিরোধ

ইলিয়াস শাহের পর তাঁর পুত্র সিকান্দার শাহ ( ১৩৫৮ খ্রীঃ ) বাংলার সিংহাসনে বসেন। তিনি দিল্লীর সুলতান ফিরোজ শাহকে উপঢৌকন দ্বারা সন্তুষ্ট রাখার চেষ্টা করে বিফল হন। সিকান্দার শাহকে পদানত করার জন্য সুলতান ফিরোজ শাহ তুঘলক ১৩৫৯ খ্রীঃ দ্বিতীয় বার বাংলা অভিযান করেন। সিকান্দার তাঁর পিতার মতই একডালা দুর্গে আশ্রয় নেন। ফিরোজ এই দুর্গ অধিকারে ব্যর্থ হয়ে, সিকান্দার শাহের সঙ্গে এক সন্ধি স্বাক্ষর করেন। এর ফলে বাংলা কার্যত স্বাধীন হয়ে যায়। সিকান্দার শাহ কেবল যোদ্ধা ছিলেন না। তিনি সাহিত্য ও শিল্পের অনুরাগী ছিলেন। তাঁর আমলে দামাস্কাসের মসজিদের অনুকরণে পাণ্ডুয়ার বিখ্যাত আদিনা মসজিদ নির্মিত হয়। এই মসজিদ তৈরী করতে ২০ বছর লাগে। এছাড়া বিখাত কোতোয়ালি দরওয়াজা তাঁর আমলে তৈরী হয়।

সিকান্দার শাহের কৃতিত্ব

সিকান্দারের পর গিয়াসুদ্দিন আজম শাহ সিংহাসনে বসেন। তিনি পারস্যের বিখ্যাত কবি হাফিজের সঙ্গে কবিতার পাদপূরণ করতেন। তিনি ফকির, দরবেশদের সমাদর করতেন। এর পর সৈফুদ্দিন হামজা শাহ, শিয়াবুদ্দিন বায়াজিদ শাহ সিংহাসনে বসেন। এর পর ভাতুড়িয়ার হিন্দু জমিদার রাজা গণেশ কিছুকাল বাংলা শাসন করেন। রাজা গণেশের বংশধরদের উচ্ছেদ করে ইলিয়াস শাহী বংশের নাসিরুদ্দিন মাহমুদ শাহ ( ১৪৪২ খ্রীঃ ) পুনরায় ইলিয়াস শাহী বংশের শাসন প্রতিষ্ঠা করেন। এর পর রুকনউদ্দিন বারবাক শাহ ( ১৪৫৯-৭৪ খ্রীঃ ) রাজত্ব করেন। ইঁনি সাহিত্য প্রীতির পরিচয় দেন। তাঁর রাজসভায় হিন্দু পণ্ডিত বৃহস্পতি মিশ্র ছিলেন। শ্রীকৃষ্ণবিজয় কাব্যের রচয়িতা মালাধর বসুকে তিনি "গুণরাজ খান" উপাধি দেন। বারবাক শাহ ধর্মসহিষ্ণু শাসক ছিলেন। তিনি বহু হিন্দুকে যোগ্যতার ভিত্তিতে উচ্চ পদ দেন। তাঁর রাজসভায়:কেদার রায়, মুকুন্দ, আশরফ খান প্রভৃতি

ইলিয়াস শাহের পরবর্তী বংশধরগণ

পণ্ডিত ছিলেন। ডঃ মজুমদারের মতে, "বাংলার সুলতানদের মধ্যে বারবাক শাহ নানা দিক থেকে শ্রেষ্ঠত্ব দাবী করতে পারেন।" ইলিয়াস শাহী বংশের শেষ সুলতান ছিলেন জালালুদ্দিন ফতে শাহ (১৪৮১-৮৭ খ্রীঃ)। ইলিয়াস শাহী যুগে বাংলায় বিশেষ আর্থিক উন্নতি ঘটে। বাংলাদেশ চিনি, রেশমের কাপড় ও সুতী কাপড় উৎপাদনের জন্য খ্যাতি পায়। এই যুগে বাঁশের চোঙায় ভরে সূক্ষ্ম মসলিন কাপড় রপ্তানী করা হত।

**হুসেন শাহ ও নসরৎ শাহ (Hussain Shah and Nasrat Shah):** বাংলায় হাবসী সুলতান শামসুদ্দিন মুবারক শাহের রাজত্বকালে প্রজাদের উপর দারুণ অত্যাচার চলে। শেষ পর্যন্ত তাঁর উজীর আলাউদ্দিন হুসেন শাহ পাইক সেনাদের দ্বারা তাঁকে নিহত করে ১৪৯০ খ্রীঃ (মতান্তরে ১৪৯৩ খ্রীঃ) নিজে বাংলার সিংহাসনে বসেন। তিনি আলাউদ্দিন হোসেন শাহ নাম নেন এবং "খলিফাৎ উল্লাহ" উপাধি ধারণ করেন। হুসেন শাহ ও তাঁর বংশধরদের রাজত্বকাল বাংলার ইতিহাসে এক নব যুগের সৃষ্টি করে। হুসেন শাহের রাজ্যের আয়তন বাংলার অন্যান্য সুলতানদের অপেক্ষা বড় ছিল। হুসেন শাহ ছিলেন ধর্মসহিষ্ণু, উদারপন্থী শাসক। তিনি ছিলেন ধর্মগুরু চৈতন্যের সমকালীন। ঐতিহাসিক নুরুল হাসানের মতে, "হুসেন শাহের শান্তিপূর্ণ, উদারপন্থী শাসনে, মধ্যযুগের বাংলার জনগণের সৃজনী প্রতিভা সর্বোচ্চ সীমায় উঠে।"

হুসেন শাহের কৃতিত্ব

হুসেন শাহ সিংহাসনে বসার পর অত্যাচারী হাবসী সেনাদের বাংলাদেশ হতে বহিস্কার করেন। হিন্দু ও মুসলিম অভিজাতদের হৃত মর্যাদা ফিরিয়ে দেন। তিনি অত্যাচারী পাইক সেনাদল ভেঙ্গে দেন এবং প্রাসাদ রক্ষার জন্য অন্য সেনাদল নিয়োগ করেন। হুসেন শাহের রাজত্বকালে উত্তর প্রদেশের জৌনপুরের সুলতান হোসেন শাহ শর্কী দিল্লীর সিকান্দার লোদীর হাতে পরাস্ত হয়ে বাংলার হুসেন শাহের আশ্রয় নেন। সিকান্দার এজন্য হুসেন শাহের বিরুদ্ধে আক্রমণের উদ্যোগ করলে তিনি এক অনাক্রমণ চুক্তি দ্বারা প্রতিশ্রুতি দেন যে, তিনি সিকান্দারের শত্রুদের সহায়তা করবেন না।

রিয়াজ ও বুকাসনের বিবরণ হতে জানা যায় যে, বাংলার পূর্ব সীমান্তে হুসেন শাহ কোচবিহার ও কামরূপের কিছু অংশ অধিকার করেন। হুসেন শাহ আসাম জয়ের চেষ্টা করেন। বর্ষার প্রকোপে এবং অহমীয় সেনাপতি বরপুত্র গোহাইনের বাধায় তাঁর আসাম জয়ের চেষ্টা বিফল হয়। হুসেন শাহ তাঁর রাজত্বের শেষ দিকে ত্রিপুরা আক্রমণ করেন। তিনি ত্রিপুরা জয়ের জন্য ৪টি অভিযান পাঠান। তাঁর সেনাপতিগণ গোরাই মল্লিক ও হৈতন খান ত্রিপুরার রাজা ধন্যমাণিক্যের হাতে পরাস্ত হন। কবীন্দ্র পরমেশ্বরের রচনা থেকে জানা যায় যে, হুসেন শাহ নিজে শেষ অভিযান পরিচালনা করে কৈলাগড়ের যুদ্ধে ধন্যমাণিক্যকে পরাস্ত করেন এবং ত্রিপুরার বৃহৎ অংশ অধিকার করেন। আরাকানের রাজা

রাজ্য জয়

চট্টগ্রাম অধিকারের চেষ্টা করলে তিনি সেনাপতি পরাগল খান ও ছুটি খানের দ্বারা চট্টগ্রাম রক্ষা করেন। হুসেন শাহ বাংলার দক্ষিণ সীমান্তে উড়িষ্যায় রাজ্য বিস্তারের দিকেও নজর দেন। প্রতাপরুদ্র উড়িষ্যা হতে সুলতানি সেনাকে পিছু হঠতে বাধ্য করেন। হুসেন শাহ পশ্চিমে বিহারের কোশী-গণ্ডক নদ, পূর্বে ব্রহ্মপুত্র ও দক্ষিণে সুবর্ণরেখা পর্যন্ত রাজ্য স্থাপন করেন।

ধর্মসহিষ্ণু নীতি

হুসেন শাহ ধর্মসহিষ্ণু শাসক ছিলেন। তিনি চৈতন্যদেবের গুণগ্রাহী ছিলেন। তিনি বাংলা ভাষা ও সাহিত্যের পৃষ্ঠপোষক ছিলেন। যশোরাজ খান, দামোদর, বিপ্রদাস পিপিলাই, কবীন্দ্র পরমেশ্বর, শ্রীকর নন্দী প্রভৃতি কবিরা তাঁর সমাদর পান। তিনি হিন্দুদের উচ্চপদে নিয়োগ করতেন। রূপ, সনাতন, বল্লভ, শ্রীকান্ত প্রভৃতি উচ্চপদ পান (বিশদ বিবরণ পরে দ্রষ্টব্য)। তাঁর আমলে পাণ্ডুয়ার ছোট সোনা মসজিদ ও গুমতি দরওয়াজা নির্মিত হয়।

নসরৎ শাহ

হুসেন শাহের পুত্র নসরৎ শাহ ১৫১৯ খ্রীঃ বাংলার সিংহাসনে বসেন। রিয়াজ-উল-সালাতিনের মতে, নসরৎ শাহের রাজত্বকালে বিহার এবং উত্তর প্রদেশে লোহানী ও ফর্মুলী বংশীয় আফগান শাসকদের ক্ষমতা বাড়ে। নসরৎ শাহ তাঁদের সঙ্গে মিত্রতা রেখে চলেন। ইতিমধ্যে মুঘল সম্রাট বাবর প্রথম পানিপথের যুদ্ধের পর এই আফগান শক্তিকে জয় করার জন্য যুবরাজ হুমায়ুনকে নির্দেশ দেন। হুমায়ুন ঘর্ঘরা নদী পর্যন্ত আধিপত্য স্থাপন করলে নসরৎ শাহ তাঁর সেনাপতি মকদুম আলমের সাহায্যে ঘর্ঘরার পূর্ব তীরে যুদ্ধের প্রস্তুতি করেন। পরাজিত আফগানরা নসরৎ শাহের সঙ্গে যোগ দেয়। অবশেষে ১৫২৯ খ্রীঃ বাবরের বাহিনী ঘর্ঘরা পার হয়ে সারনের যুদ্ধে বাংলার বাহিনীকে পরাস্ত করে। এই যুদ্ধে বাঙালী পাইক ফৌজ ও গোলন্দাজরা বিশেষ কৃতিত্ব দেখায়। বসন্তরাও নামে এক বাঙালী সেনাপতি বিশেষ বীরত্ব দেখান। শেষ পর্যন্ত নসরৎ শাহ বাবরের সঙ্গে এক সন্ধি দ্বারা পলায়িত আফগানদের বাবরের বিরুদ্ধে সাহায্য না দিতে সম্মত হন এবং বিহার সীমান্তে কিছু স্থান বাবরকে ছেড়ে দেন। মোটামুটি ভাবে নসরৎ শাহ তাঁর পশ্চিম সীমান্ত রক্ষা করেন।

রাজ্যবিস্তার

নসরৎ শাহের আমলে ব্রহ্মপুত্র উপত্যকায় বাংলার অধিকার বিস্তারের চেষ্টা চলে। ত্রিমোহানী ও সিঙ্গরীর যুদ্ধে আহোম সেনা পরাস্ত হয়। কিন্তু আহোম রাজের তীব্র প্রতিরোধে ব্রহ্মপুত্রকেই প্রধান রাজ্যসীমা বলে নসরৎ শাহ মেনে নেন। নসরৎ শাহ রাজ্যবিস্তার করতে বিশেষ সক্ষম না হলেও, তিনি তাঁর পিতার রাজ্যসীমা মোটামুটি অক্ষুণ্ণ রাখেন। তিনি বাংলায় পর্তুগীজদের বাণিজ্য ও নৌ-ঘাঁটি স্থাপন বন্ধ করেন। নসরৎ শাহ ধর্মপ্রাণ মুসলমান ছিলেন। তিনি গৌড়ে বারদুয়ারী বা সোনা মসজিদ নির্মাণ করেন। কদম রসুলও তিনি নির্মাণ করেন। শ্রীকর নন্দীকে তিনি 'কবিশেখর' উপাধি দেন।

**হুসেন শাহী যুগের সংস্কৃতি (Culture in the Hussain Shahi Age):** হুসেন শাহ ও তাঁর বংশধরদের রাজত্বকালকে অনেকে

মধ্যযুগের বাংলার সুবর্ণ যুগ বলে অভিহিত করেন। হুসেন শাহের আমলে বাংলা সুলতানির সর্বাধিক বিস্তৃতি ঘটে। বাংলার শাসনব্যবস্থা স্থানীয় বাঙালী কর্মচারীদের সাহায্যে পরিচালিত হয়। হুসেন শাহের স্বাধীন সুলতানি স্থাপিত হলে বাংলার বাইরের লোকদের স্থলে, স্থানীয় বাঙালীদের বিভিন্ন দায়িত্বশীল পদ দেওয়া হয়। হুসেন শাহ হিন্দু বাঙালীদের যোগ্যতার ভিত্তিতে উচ্চপদ দেন। রূপ, সনাতন, মালাধর বসু, কেশব ছেত্রী প্রভৃতি হিন্দুরা বিভিন্ন পদে নিযুক্ত হন। হুসেন শাহ ও তাঁর কর্মচারীরা বাংলা সাহিত্যের অনুরাগী ছিলেন। মালাধর বসু, দামোদর, কবিরঞ্জন প্রভৃতি তাঁর সমাদর পান। বিপ্রদাস পিপিলাই মনসামঙ্গল কাব্য, কবীন্দ্র পরমেশ্বর বাংলা মহাভারত, শ্রীকর নন্দী বাংলা কাব্য রচনা করেন। হুসেন শাহ বাংলা সাহিত্যের উন্নতির জন্য যে প্রেরণা দেন তার ফলে তাঁর মৃত্যুর কিছুকাল পরে জ্ঞান দাস, গোবিন্দ দাস প্রভৃতি পদাবলী সাহিত্য রচনা করেন। হুসেন শাহ সর্বধর্মের প্রতি সহিষ্ণু ছিলেন। এজন্য অনেকে তাঁকে "বাংলার আকবর" বলেন। তিনি চৈতন্যদেবের গুণগ্রাহী ছিলেন। হুসেন শাহী যুগে গৌড়-পাণ্ডুয়ায় ছোট সোনা মসজিদ, বড় সোনা মসজিদ, গোমতি দরওরাজা, কদম রসুল প্রভৃতি বিখ্যাত স্থাপত্যগুলি নির্মিত হয়। বাংলা কৃষি, বাণিজ্য ও সম্পদে সমৃদ্ধিশালিনী হয়।

**দ্বিতীয় পরিচ্ছেদ: বাহমনী রাজ্যের উত্থান-পতন (The Rise and Fall of the Bahamani Kingdom):** দিল্লীর সুলতান মহম্মদ বিন তুঘলকের রাজত্বকালে দক্ষিণের আমীররা বিদ্রোহ ঘোষণা করে এবং আলাউদ্দিন হাসান নামে এক আফগান সর্দারকে সুলতান হিসাবে নির্বাচন করে। হাসান গঙ্গু (১৩৪৭ খ্রীঃ) আলাউদ্দিন হাসান বাহমন শাহ উপাধি নিয়ে বাহমনী রাজ্যের পত্তন করেন। অনেকে বলেন যে, হাসান প্রথম জীবনে গঙ্গু নামে এক ব্রাহ্মণের দ্বারা পালিত হন। এই ব্রাহ্মণের প্রতি কৃতজ্ঞতাবশতঃ তিনি "ব্রাহ্মণ শাহ" বা বাহমন শাহ উপাধি নেন। অনেকের মতে, আলাউদ্দিন হাসান প্রাচীন পারসিক বাহমন শাহের বংশধর বলে নিজেকে দাবি করতেন এবং এজন্য বাহমন শাহ উপাধি নেন। হাসান বাহমন শাহ ওয়েন গঙ্গা থেকে কৃষ্ণা পর্যন্ত রাজ্য বিস্তার করেন। তাঁর পর প্রথম মহম্মদ শাহ বাহমনী সিংহাসনে বসেন। তাঁর আমল থেকে কৃষ্ণা-তুঙ্গভদ্রা দোয়াবের উপর আধিপত্য নিয়ে বাহমনী-বিজয়নগরের দীর্ঘ প্রতিদ্বন্দ্বিতা আরম্ভ হয়। মহম্মদ শাহের পর বাহমনী বংশের সর্বাপেক্ষা উল্লেখযোগ্য সুলতান ছিলেন ফিরোজ শাহ বাহমনী (১৩৯৭-১৪২২ খ্রীঃ)। তিনি বাহমনী শাসনকে শক্তিশালী করার জন্য হিন্দুদের বিভিন্ন পদ দেন। তিনি মধ্য ভারতের গোণ্ড রাজা নরসিংহ রায়কে পরাস্ত করে তাঁর কন্যাকে বিবাহ করেন। ফিরোজ শাহ বাহমনী বিজয়নগরের রাজা প্রথম দেবরায়ের সঙ্গে তুঙ্গভদ্রা দোয়াবের আধিপত্য নিয়ে এক দীর্ঘস্থায়ী যুদ্ধে লিপ্ত হন। এই যুদ্ধে প্রথম দেবরায় পরাস্ত হয়ে দোয়াবের কিছু অংশ ফিরোজ শাহকে ছেড়ে দেন। মহা আড়ম্বরে দেবরায়ের কন্যার সঙ্গে ফিরোজ শাহের বিবাহ হয়। পরে দেবরায় এই

ফিরোজ শাহ বাহমনী

অপমানের প্রতিশোধ নেন এবং ফিরোজ শাহকে পরাস্ত করে দোয়াব অধিকার করেন। ফিরোজ শাহ ধর্মপ্রাণ ও বিদ্বান লোক ছিলেন। তিনি বাহমনী রাজধানী গুলবর্গাকে দক্ষিণে ইসলামীয় সংস্কৃতির কেন্দ্রে পরিণত করেন।

ফিরোজ শাহের পর প্রথম আহমদ শাহ (১৪২২-৩৫ খ্রীঃ) বাহমনী সিংহাসনে বসেন। তিনি সুফী সন্ত জেসু দরবেজের বিশেষ অনুগত ছিলেন। প্রথম আহমদ শাহ বরঙ্গল নিজ রাজ্যভুক্ত করেন। তিনি বিজয়নগর রাজ দ্বিতীয় দেবরায়কে এক সন্ধির দ্বারা বার্ষিক কর দিতে বাধ্য করেন। তিনি মালবের হুসাং শাহকেও পরাস্ত করেন। গুজরাট ও কোঙ্কনে তিনি আধিপত্য বিস্তার করেন। প্রথম আহমদ শাহের পর যথাক্রমে দ্বিতীয় আলাউদ্দিন শাহ ও হুমায়ুন শাহ বাহমনী সিংহাসনে বসেন। শেষোক্ত ব্যক্তি খুবই অত্যাচারী ছিলেন। এজন্য লোকে তাঁকে "জালিম" বলত।

প্রথম আহমদ শাহ

হুমায়ুন শাহের পর নিজাম শাহ এবং তাঁর পর তৃতীয় মহম্মদ শাহ (১৪৬৩-১৪৮২ খ্রীঃ) বাহমনী সিংহাসনে বসেন। যদিও তৃতীয় মহম্মদ শাহ অপদার্থ, পানাসক্ত ও নৈতিক চরিত্রহীন ছিলেন, সৌভাগ্যক্রমে তাঁর মন্ত্রী সুযোগ্য মহম্মদ গাওয়ানের বুদ্ধি ও কর্মবলে বাহমনী রাজ্য বিশেষ শক্তিশালী হয়। মহম্মদ গাওয়ান বাহমনী রাজ্যের উত্তর সীমায় মালবকে পরাস্ত করে বেরার দখল করেন। তিনি বিজয়নগরের কাছ থেকে গোয়া, রাজমান্দ্রী ও কোন্দাবির অধিকার করেন। উড়িষ্যা আক্রমণ করে তিনি প্রচুর ধনরত্ন ও হাতী পান। মহম্মদ গাওয়ান বাহমনী শাসনব্যবস্থার বিশেষ উন্নতি ঘটান। তিনি বাহমনী বাণিজ্যের উন্নতির জন্য পশ্চিম উপকূলে দাভল ও গোয়া বন্দরে আধিপত্য রক্ষা করেন। এই বন্দর থেকে ইরান ও ইরাকের সঙ্গে বাহমনী বাণিজ্য চলত। তিনি বাহমনী সাম্রাজ্যকে ৮টি প্রদেশ বা তরফে ভাগ করেন। প্রতি তরফে একজন তরফদার নিযুক্ত হয়। তিনি সামরিক নেতা ও অভিজাতদের বেতন নির্দিষ্ট করে দেন। নগদে বা জাগীরের মাধ্যমে বেতন দেওয়া হত। প্রতি তরফে সুলতানের নির্দিষ্ট খাস জমি থাকত। মহম্মদ গাওয়ান বাহমনী রাজ্যের নূতন রাজধানী বিদরে একটি বিখ্যাত মাদ্রাসা ও পাঠাগার স্থাপন করেন। ইরান, ইরাক থেকে বহু মুসলিম জ্ঞানী এই মাদ্রাসায় পাঠ দেন। মহম্মদ গাওয়ান সুন্নী দক্ষিণী অভিজাতদের সঙ্গে বহিরাগত শিয়া ও অন্যান্য অভিজাতদের বিরোধ মেটাবার চেষ্টা করেন। মহম্মদ গাওয়ানের কৃতিত্বে তাঁর শত্রুরা ঈর্ষাকাতর হয়ে সুলতান তৃতীয় মহম্মদ শাহের কাছে তাঁর বিশ্বাসঘাতকতা সম্পর্কে মিথ্যা প্রচার করে। সুলতান সত্যাসত্য বিচার না করে মহম্মদ গাওয়ানের প্রাণদণ্ড দেন। মহম্মদ গাওয়ানের মৃত্যু হলে বাহমনী সাম্রাজ্যের দ্রুত পতন হয়। প্রাদেশিক শাসনকর্তারা বিদ্রোহ ঘোষণা করে। বাহমনী রাজ্য শেষ পর্যন্ত ৫টি রাজ্যে বিভক্ত হয়, যথা, গোলকুণ্ডা, বিজাপুর, আহমদনগর, বেরার ও বিদর। এই পঞ্চ রাজ্যের মধ্যে গোলকুণ্ডা, বিজাপুর ও আহমদনগর বিশেষ শক্তিশালী হয়।

মহম্মদ গাওয়ান : পঞ্চরাজ্য

**তৃতীয় পরিচ্ছেদ: বাহমনী-বিজয়নগর সংঘাতের প্রকৃতি (Nature of the conflict between Bahamani and Vijayanagara):** পঞ্চদশ শতকে দক্ষিণ ভারতের ইতিহাসে বাহমনী-বিজয়নগর রাজ্যের প্রতিদ্বন্দ্বিতা ছিল সর্বাপেক্ষা বড় ঘটনা। বাহমনী-বিজয়নগর দ্বন্দ্বের মূলে দুই পরস্পর-বিরোধী সংস্কৃতির বিরোধ ছিল বলে অনেকে মনে করেন। কিন্তু বাস্তবপক্ষে এই ধারণার ভিত্তি নাই। কারণ বাহমনী সুলতানরা হিন্দু, মুসলিম উভয় শ্রেণীর লোকেদের শাসনব্যবস্থায় স্থান দেন। অপর দিকে বিজয়নগর সেনার একটি বড় অংশ ছিল মুসলিম অশ্বারোহী ও গোলন্দাজ নিয়ে গঠিত। বাহমনী ও বিজয়নগর যুদ্ধে কোন সাম্প্রদায়িক চরিত্র ছিল না। বাহমনী সুলতান ফিরোজ শাহ বাহমন বিজয়নগর রাজ প্রথম দেবরায়ের কন্যাকে মহা আড়ম্বর সহ বিবাহ করেন। বরঙ্গলের হিন্দু রাজা বিজয়নগরের বিরুদ্ধে দীর্ঘকাল বাহমনী সুলতানদের সমর্থন করেন। মালবের মুসলিম শাসক মাহম্মদ খলজী বাহমনী সুলতানদের বিরোধিতা করেন। সুতরাং ধর্মীয় বা সাংস্কৃতিক বিভেদের জন্য বাহমনী-বিজয়নগর সংঘাত হয় একথা ঠিক নয়। বাহমনী বিজয়নগর সংঘাত ছিল রাজনৈতিক ও সামাজিক আধিপত্য লাভের লক্ষ্য দ্বারা প্রভাবিত। প্রধানতঃ তিনটি ভৌগোলিক অঞ্চলের উপর আধিপত্য স্থাপনের জন্য বাহমনী-বিজয়নগর সংঘাত বাধে। এই তিন অঞ্চল ছিলঃ (১) কৃষ্ণা ও তুঙ্গভদ্রার মধ্যবর্তী উর্বরা ভূমি তুঙ্গভদ্রা দোয়াব; (২) কৃষ্ণা ও গোদাবরীর মধ্যবর্তী উর্বরা কৃষ্ণা-গোদাবরী দোয়াব; (৩) মারাঠাবাদ অঞ্চল। কৃষ্ণা-তুঙ্গভদ্রা ও কৃষ্ণা-গোদাবরী দোয়াবের উর্বরা জমি ও সমৃদ্ধিশালী বাণিজ্য বন্দরের অধিকার লাভের ইচ্ছা ছিল এই অঞ্চলে বাহমনী-বিজয়নগর দ্বন্দ্বের কারণ। আর মারাঠাবাদ অঞ্চলে পশ্চিমঘাট পর্বত ও আরব সমুদ্রের মধ্যবর্তী কোঙ্কন দেশের অধিকার লাভ ছিল এই অঞ্চলে বাহমনী বিজয়নগর দ্বন্দ্বের কারণ। কোঙ্কনের জমিগুলি ছিল উর্বরা। এই স্থান থেকে গোয়া বন্দর দখলে রাখা যেত। পশ্চিম এশিয়ার ইরান ও ইরাক হতে ভাল জাতের যুদ্ধের ঘোড়া গোয়া বন্দরে আমদানী হত। তাছাড়া দক্ষিণ ভারতের পণ্য গোয়া বন্দর হয়ে রপ্তানি হত। বাহমনী-বিজয়নগর সংঘাতের মূলে এই কারণগুলি কার্যকরী হয়েছিল।

বাহমনী ও বিজয়নগরের সেনারা প্রায়ই যুদ্ধে রত থাকত। তারা পরস্পরের রাজ্য আক্রমণ করে ধন, প্রাণ, সম্পত্তির ক্ষতি করত। ১৩৬৭ খ্রীঃ প্রথম বুক্ক তুঙ্গভদ্রার দোয়াবের মুদগল দুর্গ অধিকার করে বাহমনীর সকল সেনা নিহত করেন। এর প্রতিশোধ নেওয়ার জন্য বাহমনী সুলতান তুঙ্গভদ্রা পার হয়ে বিজয়নগরের বহু প্রজার প্রাণনাশ করেন। উভয় পক্ষ পরস্পরের বিরুদ্ধে আগ্নেয়াস্ত্র ব্যবহার করে। শেষ পর্যন্ত উভয় পক্ষ যুদ্ধে নিরস্ত হয় এবং প্রজাদের প্রাণনাশে বিরত থাকতে অঙ্গীকার দেয়। বাহমনী সুলতান ফিরোজ শাহ বাহমনের সঙ্গে বিজয়নগর রাজ প্রথম দেবরায়ের

ফিরোজ শাহ ও প্রথম দেবরায়

কন্যার বিবাহ মহা আড়ম্বরে দেওয়া হয়। প্রথম দেবরায় পুনরায় বাহমনী রাজ্য আক্রমণ করেন এবং কৃষ্ণা নদীর মোহানা অঞ্চল অধিকার করেন। দ্বিতীয় দেবরায়ের আমলে বাহমনী-বিজয়নগর সংঘাত তীব্রভাবে চলে। দ্বিতীয় দেবরায় তাঁর সেনাদলে তুর্কী অশ্বারোহী সেনা নিয়োগ করেন। প্রায় ৮০ হাজার অশ্বারোহী ও ৬০ হাজার পদাতিক সেনা সহ তিনি তুঙ্গভদ্রা পার হয়ে মুগদল দুর্গ আক্রমণ করেন। বাহমনী সুলতান আহমদ শাহ দ্বিতীয় দেবরায়কে বিতাড়িত করেন এবং বিজয়নগর সেনার বহু ক্ষয়ক্ষতি হয়। উভয় পক্ষ পুরাতন সীমান্ত মেনে নিয়ে যুদ্ধে ক্ষান্ত দেয়। শেষ পর্যন্ত বাহমনী রাজ্য ভেঙে ৫টি রাজ্য গড়ে উঠে এবং এই পঞ্চরাজ্যের সঙ্গে বিজয়নগরের সংঘাত চলতে থাকে।

**চতুর্থ পরিচ্ছেদ: বিজয়নগর রাজ্যের উত্থান-পতন (Rise and Fall of the Vijayanagara Kingdom):** দিল্লীর সুলতান মহম্মদ বিন তুঘলকের রাজত্বকালে হরিহর ও বুক্ক নামে দুই ভ্রাতা স্বাধীন বিজয়নগর রাজ্যের পত্তন করেন। কিংবদন্তী আছে যে, মাধব বিদ্যারণ্য ও সায়নাচার্য নামে দুই হিন্দু সন্ন্যাসী হরিহর ও বুক্ককে এই রাজ্য স্থাপনে উৎসাহ দেন। তুঙ্গভদ্রার তীরে আনেগুণ্ডি দুর্গ ও তার সংলগ্ন স্থান নিয়ে এই রাজ্য প্রথমে স্থাপিত হয়। হরিহর ও বুক্ক বিজয়নগরে সঙ্গম বংশের প্রতিষ্ঠা করেন। হরিহর ও বুক্কের পর সঙ্গম বংশের প্রধান শাসক ছিলেন প্রথম দেবরায় (১৪০৬-১৪২২ খ্রীঃ)। তাঁর রাজত্বকালে বাহমনী সুলতান ফিরোজ শাহ বাহমনের সঙ্গে তাঁর তীব্র প্রতিদ্বন্দ্বিতা দেখা দেয়। ফেরিস্তার মতে, তিনি বাহমনী সেনার মোকাবিলার জন্য ১০ হাজার তুর্কী অশ্বারোহী তীরন্দাজ তাঁর সেনাদলে নিয়োগ করেন। কিন্তু বাহমনী যুদ্ধে পরাস্ত হয়ে তিনি ১০ লক্ষ হূণ, বহু মুক্তা ও হাতী বাহমনী সুলতানকে দিতে বাধ্য হন। তাঁর কন্যাকে ফিরোজ শাহের সঙ্গে বিবাহ দেওয়া হয়। কিন্তু কৃষ্ণা-গোদাবরী দোয়াবের অধিকার নিয়ে পুনরায় বাহমনী-বিজয়নগর যুদ্ধ বাধে এবং দেবরায় ফিরোজ শাহ বাহমনকে পরাস্ত করে কৃষ্ণা নদীর মোহানা পর্যন্ত অধিকার করেন। প্রথম দেবরায় সেচ ও পানীয় জলের সরবরাহের জন্য তুঙ্গাভদ্রায় একটি বাঁধ তৈরী করেন এবং বহু সেচখাল খোদাই করেন। তাঁর প্রচেষ্টায় বিজয়নগর দক্ষিণে সংস্কৃতি ও সভ্যতার কেন্দ্রে পরিণত হয়। প্রথম দেবরায়ের পর দ্বিতীয় দেবরায় রাজত্ব করেন। তাঁর রাজত্বকালে আরব পর্যটক আবদুর রজ্জাক বিজয়নগরে আসেন। আবদুর রজ্জাক দ্বিতীয় দেবরায়ের সুশাসনের প্রশংসা করেছেন। দ্বিতীয় দেবরায়ের পর মল্লিকার্জুন ও দ্বিতীয় বিরূপাক্ষ যথাক্রমে বিজয়নগর শাসন করেন। তাঁর পর সঙ্গম বংশের পতন হয় ও সালুভ বংশীয় নরসিংহ সালুভ কিছুকাল বিজয়নগরে রাজত্ব করেন। নরসিংহ সালুভের পুত্র নরসনায়কের মৃত্যুর পর তুলুভ বংশীয় বীর নরসিংহ ও তাঁর পর কৃষ্ণদেব রায় বিজয়নগর সিংহাসনে বসেন।

প্রথম ও দ্বিতীয় দেবরায়

কৃষ্ণদেব রায় (১৫০৯-৩০ খ্রীঃ) ছিলেন বিজয়নগরের শ্রেষ্ঠ রাজা। তাঁর আমলে

বিজয়নগরের ক্ষমতা ও সমৃদ্ধি সর্বোচ্চ সীমায় পেঁছায়। তিনি উড়িষ্যা রাজকে পরাস্ত করে বিজয়নগরের হৃতরাজ্য উদয়গিরি ও কোন্দাবিড়ু অধিকার করেন। তিনি বিজাপুর ও গোলকুণ্ডার সঙ্গে সংঘাতে রত হন। তিনি বিজাপুর সুলতান ইউসুফ আদিল শাহকে রক্তক্ষয়ী যুদ্ধে পরাস্ত করে রায়চুর দোয়াব, মুদগল, বেলগাঁও অধিকার করেন। কৃষ্ণদেবের সেনাদল বিজাপুর রাজধানী গুলবর্গা দুর্গ ধ্বংস করে। শেষ পর্যন্ত বিজাপুর সুলতান সন্ধি স্বাক্ষর করে আত্মরক্ষা করেন। কৃষ্ণদেব রায় গোলকুণ্ডা সুলতানকেও পরাস্ত করেন এবং বিদরের দুর্গ অধিকার করেন। পর্তুগীজরা তাদের নৌ-শক্তির দ্বারা বিজয়নগরের ক্ষুদ্র বাণিজ্য জাহাজ-গুলিকে দমিয়ে ফেলত। শেষ পর্যন্ত কৃষ্ণদেব রায় পর্তুগীজদের সঙ্গে সন্ধির দ্বারা স্থির করেন যে, গোয়া বন্দর দিয়ে পশ্চিম এশিয়ায় ভাল যুদ্ধের ঘোড়া বিজয়নগরে পাঠান হবে এবং বিজাপুরের হাত থেকে পর্তুগীজরা গোয়া উদ্ধারে তাঁকে সাহায্য করবে। তাঁর আমলে বিজয়নগর দক্ষিণ ভারতের শ্রেষ্ঠ শক্তিতে পরিণত হয়। কৃষ্ণদেব রায় তাঁর রাজ্যকে সুশাসনের বন্দোবস্ত করেন। তিনি সামন্তদের ক্ষমতা কমিয়ে কেন্দ্রের ক্ষমতা বাড়ান। মহাপ্রধান বা প্রধানমন্ত্রী তাঁর নির্দেশে কাজ করত। প্রাদেশিক শাসনকর্তারা তালুক থেকে রাজস্ব আদায় করে পাঠাত। ইওরোপীয় পর্যটক পায়েজ কৃষ্ণদেব রায়ের মানবতা ও মহত্বের প্রশংসা করেছেন। কৃষ্ণদেব রায় স্থাপত্যের অনুরাগী ছিলেন। তিনি বিজয়নগরের নিকটে নেগল্লপুরে এক নূতন নগরী স্থাপন করেন। বিজয়নগরে বহু মন্দির, গোপুরম ও মণ্ডপ তিনি নির্মাণ করেন। তিনি বিজয়নগরে এক বিরাট হ্রদ খনন করেন। তিনি তেলেগু ও সংস্কৃত সাহিত্যের অনুরাগী ছিলেন। তেলেগু, কন্নড় ও তামিল সাহিত্যিকদের তিনি পৃষ্ঠপোষকতা করেন।

কৃষ্ণদেব রায়ের মৃত্যুর পর অচ্যুত রায় বিজয়নগরের রাজা হন। অচ্যুত রায়ের মন্ত্রী রাম রায় দক্ষিণের মুসলিম রাজ্যগুলিকে কূটনীতি ও সামরিক শক্তির দ্বারা ধ্বংসের চেষ্টা করলে, বিজাপুর, গোলকুণ্ডা, বিদর ও আহমদনগরের সম্মিলিত বাহিনী ১৫৬৫ খ্রীঃ তালিকোটা বা বানিহাট্টির যুদ্ধে বিজয়নগর বাহিনীকে সম্পূর্ণ বিধ্বস্ত করে। বিজয়নগর লুণ্ঠিত হয়। এর পর আরবিড়ু বংশের শাসনে বিজয়নগর কিছুকাল স্বাধীন থাকে। এই বংশের শেষ রাজা ছিলেন তৃতীয় রঙ্গ। তাঁর আমলে বিজয়নগরের চূড়ান্ত পতন ঘটে।

বিজয়নগরের পরবর্তী ইতিহাস

**বিজয়নগরের শাসনব্যবস্থা (Administration of the Vijayanagara Kingdom):** বিজয়নগর রাজ্যে রাজাই ছিলেন সর্বময় ক্ষমতার আধার। তিনি প্রশাসন, যুদ্ধ-বিগ্রহ প্রভৃতির দায়িত্ব বইতেন। বিচার, শান্তি-শৃংখলা রাখা তাঁর কর্তব্য ছিল। রাজাকে পরামর্শ দেওয়ার জন্য মন্ত্রী, সামন্ত ও বণিকদের পরিষদ থাকত। প্রধান মন্ত্রী বা মহা প্রধান প্রাদেশিক শাসনকর্তাদের নিয়ন্ত্রণ করত। এছাড়া কোষাধ্যক্ষ, রক্ষী, বাণিজ্য অধ্যক্ষ প্রভৃতি

কর্মচারী ছিল। শাসনের সুবিধার জন্য রাজ্যকে মণ্ডলম, নাডু, স্থল ও কোট্টামে ভাগ করা হয়। সর্বনিম্নে গ্রামগুলি ছিল। বিজয়নগর ৬টি প্রধান প্রদেশে বা মণ্ডলমে বিভক্ত ছিল। প্রদেশের শাসনকর্তার নাম ছিল নায়ক বা 'নায়েক'। সামন্ত প্রভূদের বলা হত 'অমর নায়ক'। তারা যুদ্ধের সময় রাজাকে নির্দিষ্ট সংখ্যক সেনা যোগাত। তার বিনিময়ে তারা জমি ভোগ করত। আদায়ী রাজস্বের ⅓ ভাগ তারা সরকারে জমা দিত। শহর, বন্দর, বাজারগুলি থেকেও তারা কর ও শুল্ক আদায় করত। জমির উৎপাদন ক্ষমতা অনুযায়ী ভূমি-রাজস্ব ধার্য করা হত। সমাজে উচ্চশ্রেণী বিলাসে থাকলেও, কৃষক ও সাধারণ লোক দারিদ্র্যে দিন কাটাত। চোলদের মতই বিজয়নগরের গ্রামগুলি স্বায়ত্ব-শাসন ভোগ করত। সামন্ত নায়কদের প্রভাবে এই স্বায়ত্ব-শাসনের অধিকার খর্ব হত। প্রদেশগুলিও বেশীর ভাগ ক্ষেত্রে স্বায়ত্ব-শাসন ভোগ করত। রাজা সেনাদল যোগাড়ের জন্য সামন্ত প্রভূদের "অমরম" বা জাগীর দিতেন। সামন্ত প্রথার দরুণ বিজয়নগর রাজ্যে বিচ্ছিন্নতাবাদ ছিল। সিংহাসনে দুর্বল রাজা বসলেই সামন্ত শক্তি স্বাধীনভাবে চলার চেষ্টা করত।

**বিজয়নগরের সামাজিক, অর্থ নৈতিক ও সাংস্কৃতিক অবস্থা (Social, Economic and Cultural life of Vijayanagara Kingdom):** পায়েজ, নুনিজ, নিকলো কন্টি প্রভৃতি ইওরোপীয় পর্যটক ও আবদুর রজ্জাক প্রভৃতি আরবীয় পর্যটকদের বিবরণ হতে বিজয়নগরের সামাজিক, অর্থনৈতিক ও সাংস্কৃতিক জীবনযাত্রার কথা জানা যায়। সমাজে ব্রাহ্মণ ও সামন্ত শ্রেণীর প্রাধান্য ছিল। কারিগর ও বণিকদের সামাজিক মর্যাদা ছিল না। নুনিজ ব্রাহ্মণদের বুদ্ধির তীক্ষ্ণতা, হিসাবপত্র রাখার ক্ষমতা ও কায়িক পরিশ্রমে বিমুখতার কথা বলেছেন। ব্রাহ্মণ শ্রেণীর সামাজিক মর্যাদা ছিল সর্বাপেক্ষা বেশী। তারা নিরামিষ খাদ্য খেত। জাতিভেদ প্রথা ছিল। সাধারণ লোকে গোমাংস ছাড়া সকল প্রকার মাংস, ফল, মূল, চাউল ও গম খেত। সমাজে নারীরা স্বাধীনতা ভোগ করত। কলাবিদ্যা, চারুশিল্প, সঙ্গীত, নৃত্য এমন কি মল্লযুদ্ধ ও তলোয়ারের খেলায় নারীরা দক্ষতা দেখাত। নুনিজের মতে, বিজয়নগর প্রাসাদের নারী কর্মচারীরা প্রাসাদ রক্ষিণী, হিসাব রক্ষিকা, গায়িকার কাজ করত। কিন্তু নারীদের এই বর্ণময় জীবনের পাশে অন্ধকারময় জীবনও ছিল। সমাজে সতীদাহ, বাল্য বিবাহ ব্যাপক ছিল। পণপ্রথাও ছিল। পুরুষেরা বহু বিবাহ করত।

সামাজিক অবস্থা

বিজয়নগরের অর্থনৈতিক অবস্থা সম্পর্কে জানা যায় যে কৃষি, বাণিজ্য ছিল বিজয়নগরের অর্থনীতির প্রধান ভিত্তি। আবদুর রজ্জাক বিজয়নগরের সমৃদ্ধির উচ্চ প্রশংসা করেছেন। রাজার কোষাগারে সোনা জমা থাকত। সাধারণ লোকে সোনা, রুপার অলংকার পরত। পায়েজের মতে, বিজয়নগরের রাজার বহু হাতী, ধনরত্ন ও সেনা ছিল। দামী পাথর ও হীরা বাজারে বিক্রী হত। শহরের বাজারে সর্বদাই খাদ্যদ্রব্য মজুত থাকত।

অর্থনৈতিক অবস্থা

খাদ্যদ্রব্যের দামও খুব শস্তা ছিল। আবদুর রজ্জাকের মতে, বিজয়নগর রাজ্যে প্রায় ৩০০ বন্দর ছিল। বিজয়নগর থেকে চাউল, লোহা, গন্ধক, চিনি ও মশলা রপ্তানি হত। আরবী ঘোড়া, মুক্তা, চীনা রেশম প্রভৃতি আমদানী হত। বিজয়নগরের সঙ্গে চীন, পারস্য, আরব ও আফ্রিকার বাণিজ্য ছিল। পর্তুগীজ হার্মাদদের উপদ্রবে বিজয়নগরের বহির্বাণিজ্য ধ্বংস হয়। জমিগুলি বিশেষ উর্বরা ছিল। বিজয়নগরের রাজধানীতে ৭টি দুর্গ ও ৪টি বাজার ছিল। শহরের এক এক অংশে এক এক বৃত্তির ও জাতির লোক বাস করত। মুসলিমরাও শহরের এক অঞ্চলে বসবাস করত। একজন ইওরোপীয় পর্যটকের মতে, বিজয়নগরের রাজধানী রোম নগরী অপেক্ষা বৃহৎ ছিল। আধুনিক গবেষকরা মনে করেন যে, বিজয়নগরের অর্থনৈতিক সমৃদ্ধির ফল উচ্চশ্রেণীর লোকেরাই ভোগ করত। ধন বণ্টন না থাকায় ও জাতিভেদ প্রথার জন্য কৃষক, শিল্পী, কারিগর শ্রেণী তাদের পরিশ্রমজাত দ্রব্যের মুনাফা ভোগ করতে পারত না। গ্রামীণ কৃষকরা সামন্ত প্রথার দাপটে "পায়কারি" বা ভাড়াটিয়া কৃষকে পরিণত হয়। জমির মালিকানা সামন্ত শ্রেণীর হাতে চলে যায়। কৃষকরা কর পরিশোধে অসমর্থ হলে জমি হারাত ও ভূমিদাসে পরিণত হত। শিল্প-বাণিজ্যের উপর চড়া হারে শুল্ক আদায় করা হত।

সংস্কৃতি

বিজয়নগর ছিল সংস্কৃতির কেন্দ্র। তামিল ও তেলেগু ভাষার সাহিত্য বিজয়নগর দরবারে পৃষ্ঠপোষকতা পায়। সংস্কৃত ভাষার চর্চাও বিজয়নগরে ছিল। সায়নাচার্য বেদের বিখ্যাত ভাষ্য রচনা করেন। রাজা কৃষ্ণদেব রায় ছিলেন বিদ্যোৎসাহী। তিনি "অমুক্তমাল্যদা" নামে এক তেলেগু ভাষার সাহিত্য গ্রন্থ রচনা করেন। তিনি সংস্কৃত ভাষায় ৫ খানি গ্রন্থ রচনা করেন বলে জানা যায়। বিখ্যাত তেলেগু কবি পোদ্দন ছিলেন কৃষ্ণদেব রায়ের সভাকবি। সঙ্গীত, নাটক প্রভৃতির উপরেও বিজয়নগরে বহু গ্রন্থ রচিত হয়। নৃত্যকলার বিকাশ ঘটে।

—

## সপ্তম অধ্যায়

# ভারতে ইসলামের প্রভাব

## ( Impact of Islam on India )

**প্রথম পরিচ্ছেদ : ভারতীয় সমাজের উপর ইসলামের প্রতিক্রিয়া ( The Impact of Islam on Indian Society ) :** ভারতীয় হিন্দু সভ্যতা অতীতে বহিরাগত জাতিগুলিকে আত্মসাৎ করেছিল। কিন্তু ইসলাম তার নিজস্ব ধর্মমত, চিন্তাধারা ও সভ্যতা সহ ভারতে ঢোকার ফলে তার স্বাতন্ত্র্য রক্ষায় সক্ষম হয়। বিজেতারূপে ইসলাম যেমন তার উন্নাসিক স্বাতন্ত্র্য রক্ষা করে, বিজিত হিন্দুরাও তাদের স্বাতন্ত্র্য রাখার চেষ্টা করে। তাছাড়া বিজেতা তুর্কীরা সাধারণতঃ শহর বা নগরে বসবাস করত। এজন্য গ্রামীণ জনসাধারণের সঙ্গে তাদের প্রথম দিকে প্রত্যক্ষ সংযোগ ঘটতে পারে নাই। বিজিত হিন্দুরাও তাদের সামাজিক প্রথা, আচার ও ধর্মবিশ্বাসকে গোঁড়াভাবে ধরে রাখার চেষ্টা করে এবং মুসলিমদের সংস্পর্শ থেকে দূরে থাকার চেষ্টা করে। এই যুগে হিন্দু সমাজে প্রচন্ড গোঁড়ামি দেখা দেয়। হিন্দু সমাজপতিরা মনে করত যে, গোঁড়ামির দ্বারা হিন্দু সমাজব্যবস্থা ও ধর্মকে ইসলামের প্রভাব থেকে আলাদা রাখা যাবে। হ্যাভেল নামে ঐতিহাসিক বলেছেন যে, "যদিও ইসলাম রাজনৈতিক অধিকার হস্তগত করে এবং সামরিক আধিপত্য স্থাপন করে, ভারতীয়রা তাদের কৃষ্টি ও সংস্কৃতিকে স্বতন্ত্র-ভাবে রক্ষার চেষ্টা করে।" এই দৃষ্টিভঙ্গীর ফলে ভারতে ইসলাম বিজয়ের গোড়ার দিকে উভয় সভ্যতার মধ্যে আদান-প্রদান বিশেষ হয় নাই। ডঃ শ্রীবাস্তবের মতে, "দুই শক্তিশালী সংস্কৃতির সংঘাতে মধ্যযুগের সমাজে কোন উর্বরা ও ফলনশীল সৃষ্টি দেখা যায় নাই।" স্মৃতিশাস্ত্রকাররা হিন্দু ধর্মীয় গ্রন্থ নূতনভাবে রচনা করেন। মাধব বিদ্যারণ্য, সায়ন প্রভৃতি ধর্মশাস্ত্রের নূতন ভাষ্য রচনা করেন। নারীদের পর্দা প্রথা প্রচলিত হয়। অনেকে মনে করেন যে, উচ্চশ্রেণীর হিন্দুরা মুসলিমদের কাছ থেকে পর্দাপ্রথার অনুকরণ করে। পর্দাপ্রথার মধ্যে আভিজাত্যবোধ ছিল। উচ্চশ্রেণীর হিন্দুরা মুসলিম অভিজাতদের কাছ থেকে এজন্য এই প্রথা অনুকরণ করে। অপর মত হল যে, হিন্দু রমণীদের মুসলিমদের চোখের আড়ালে রাখার জন্য পর্দার প্রচলন হয়। সম্ভবতঃ উভয় কারণেই পর্দা প্রথা চালু হয়। তাছাড়া হিন্দুদের মধ্যে নারীদের বাল্যবিবাহ, জহরব্রত প্রভৃতিও ইসলামের প্রতিক্রিয়া হিসাবে দেখা দেয়। সতীদাহ প্রথাও ব্যাপক হয়। দাসপ্রথার ব্যাপকতা বাড়ে।

ইসলামের প্রভাব : রক্ষণশীলতার বৃদ্ধি

কিছুকাল পরে হিন্দু ও মুসলিম সম্প্রদায় তাদের স্বাতন্ত্র্য ছেড়ে পরস্পরের কাছাকাছি আসতে বাধ্য হয়। ফলে উভয় সভ্যতার মধ্যে আদান-প্রদান ঘটে এবং উভয়ের সমন্বয়ে ভারতীয় সভ্যতা পুষ্ট হয়। স্যার জন মার্শাল বলেছেন যে,

"দুই সভ্যতা যা ছিল এত বৃহৎ, এত পরিণত এবং এত পরস্পরের বিপরীত, তার মিশ্রণ ও মিলনের এরূপ ঘটনা মানব জাতির ইতিহাসে একান্ত বিরল ..।"

হিন্দু ও মুসলিমদের সংস্কৃতি সমন্বয়

দীর্ঘদিন পাশাপাশি বাস করার ফলে হিন্দু ও মুসলিম এই দুই সভ্যতার মধ্যে সাংস্কৃতিক ও অন্যান্য প্রকার যোগ স্থাপিত হয় এবং মহাভারতীয় সভ্যতা গড়ে উঠে। যে সকল তুর্কী ভারতে আসে তাদের সংখ্যা ভারতীয় উপমহাদেশের জনসংখ্যার তুলনায় সামান্য ছিল। ভারত শাসন করার জন্য তাঁদের যথেষ্ট লোকবল ছিল না। সুতরাং কেরানী, হিসাবরক্ষক, রাজস্ব আদায়কারী প্রভৃতি অসামরিক কাজের জন্য তারা হিন্দুদের নিয়োগ করে। হিন্দু পন্ডিত মুসলিম কাজীকে হিন্দুদের বিচারের জন্য পরামর্শ দিত। এদিকে সেনাদলে যথেষ্ট সংখ্যক সেনার অভাবে হিন্দুদের নিয়োগ করা হয়। বিদ্রোহী মুসলিম শাসনকর্তাদের দমনের জন্য হিন্দুদের সাহায্যের দরকার হয়। হিন্দু রাজারাও তাঁদের সেনাদলে মুসলিম অশ্বারোহী ও তীরন্দাজ সেনা নিয়োগ করেন। বিজয়নগরের রাজা কয়েক হাজার তুর্কী সেনা নিয়োগ করেন। ব্যবসা-বাণিজ্যের কাজে হিন্দু বণিকদের সাহায্য মুসলিম শাসকরা নেন। তাঁরা হিন্দু কৃষক, কারিগর ও শিল্পীর উপর নির্ভর করতে বাধ্য হন। তাছাড়া যে সকল হিন্দু ইসলাম ধর্ম গ্রহণ করে, তারা তাদের হিন্দু সংস্কার ও আচার সম্পূর্ণ ছাড়ে নাই। এইভাবে উভয় সভ্যতার মধ্যে আদান-প্রদান ঘটে এবং সমন্বয় দেখা দেয়। চান্দেরীর রাজা মেদিনী রায় মালবের সুলতানের দরবারে উচ্চপদ পান। বাংলার সুলতান হুসেন শাহ বহু হিন্দুকে উচ্চপদে নিয়োগ করেন। বিজাপুরের সুলতান ইব্রাহিম আদিল শাহ মারাঠি ভাষায় তাঁর সরকারি কাজ করতেন। হিন্দুরা তাঁকে 'জগদ্গুরু' আখ্যা দেয়। কাশ্মীরের সুলতান জয়নুল আবেদিন তাঁর হিন্দু-মুসলিম সমন্বয় নীতির জন্য শ্রদ্ধা পান।

সমাজে সমান অধিকারের আদর্শ

খাদ্য, পোষাক ও সামাজিক আচার পদ্ধতির ক্ষেত্রে উভয় সম্প্রদায় পরস্পরের দ্বারা প্রভাবিত হয়। হিন্দু অভিজাত ও রাজপুতরা মুসলিম অভিজাতদের অনুকরণে আচকান ও চোস্ত পরা অভ্যাস করে। পোলাও, কাবাব, কোপ্তা প্রভৃতি আমিষ খাদ্য হিন্দু অভিজাতরা আস্বাদন করে। শিকার ও বাজপাখীর খেলায় হিন্দু অভিজাতরা অভ্যস্ত হয়। হিন্দু অভিজাতরা তাদের দরবারে সুলতানি আদব-কায়দা চালু করে। ইসলামের প্রভাবে মুসলিম সমাজে সকল মুসলিম সমান মর্যাদা পেত। ধনী-নির্ধন, উচ্চ-নীচ সকলেই আল্লাহের চক্ষে সমান ছিল। ইসলামের এই সামাজিক সাম্য হিন্দু সংস্কারকদের প্রভাবিত করে। ভক্তি ধর্মের গুরুরা হিন্দুদের জাতিভেদ প্রথার নিন্দা করেন এবং হিন্দু সমাজেও সকল মানুষের সমতার কথা প্রচার করা হয়। "সবার উপরে মানুষ সত্য" এই তত্ত্ব ধর্মগুরুরা প্রচার করেন। তাঁরা বলেন যে, জাতিভেদ মানুষের সৃষ্টি, ঈশ্বরের কাছে সকল ভক্তই সমান। ইসলামের সামাজিক সাম্যের প্রভাব এই চিন্তাধারায় দেখা যায়।

হিন্দু ভক্তিধর্মের উদ্ভবে ইসলামের প্রভাব কাজ করেছিল বলে অনেকে মনে করেন। ইসলামে আল্লাহকেই একমাত্র ঈশ্বর বলে গণ্য করা হয় এবং তাঁর করুণা পাওয়ার জন্য মুসলিমরা প্রার্থনা করেন। হিন্দু ধর্ম সংস্কারকরাও হিন্দু সমাজের বহু দেবতার পূজা ছেড়ে কৃষ্ণ বা রামের প্রতি অচলা ভক্তিকেই মুক্তির উপায় বলে প্রচার করেন। তাঁরা বলেন যে, জ্ঞান, কর্ম ও ভক্তি এই তিন পথের যে কোন একটি পথ ধরে মুক্তিলাভ করা সম্ভব। কিন্তু প্রথম দুই পথ যথা জ্ঞানযোগ ও কর্মযোগ কঠিন পথ। এজন্য তাঁরা ভক্তিযোগকেই মুক্তির শ্রেষ্ঠ পথ বলে প্রচার করেন। সুফী সন্তরাও ইসলামে ভক্তিবাদ ও সমন্বয়বাদ প্রচার করেন। (বিশদ বিবরণ পরে দ্রষ্টব্য)।

ভক্তিধর্ম

হিন্দু-মুসলিম ভাবধারার সমন্বয়ের ফলে সত্যপীর, মাণিকপীর পূজার প্রচলন হয়। সুফী, দরবেশ ও সন্তরা হিন্দু জনগণের শ্রদ্ধা ও ভালবাসা পান। মুসলিমরা পীরের দরগায় বাতি দেন এবং মুরিদি প্রথা অনুসারে পীরের শিষ্যত্ব গ্রহণ করেন। গোঁড়া মুসলিমরা পীর ও মুরিদি প্রথাকে ইসলামীয় শাস্ত্র বিরোধী মনে করলেও, হিন্দু গুরুবাদের প্রভাবে মুসলিম সমাজে পীরের শিষ্যত্ব গ্রহণ বা মুরিদি প্রথার প্রভাব বাড়ে। সুফী সন্ত সেখ নিজামুদ্দিন আওলিয়ার দরগায় হিন্দু ও মুসলিম সকল সম্প্রদায়ের লোক শ্রদ্ধা জানায়। সুফী সন্ত সেখ নাসিরুদ্দিন চিরাগও, সেখ নিজামুদ্দিনের মতই হিন্দু-মুসলিম সমন্বয়ের বাণী প্রচার করেন। এই সুফী সন্তরা লোকের মুখের ভাষায় হিন্দভী অর্থাৎ হিন্দীতে তাঁদের ধর্মসঙ্গীত ও বাণী প্রচার করেন। হিন্দু ধর্মগুরু রামানন্দ, কবীর প্রভৃতিও হিন্দু সমাজে ঐক্য, সাম্য ও ভক্তির তত্ত্ব প্রচার করেন।

সত্যপীর পূজা ও পীর প্রথা

সাহিত্য, শিল্প, স্থাপত্যের ক্ষেত্রেও হিন্দু-মুসলিম সংস্কৃতির সমন্বয় দেখা যায়। হিন্দুরা ফার্সী ভাষা শিক্ষা করে সুলতানি সরকারে চাকুরী পায় এবং ফার্সী গ্রন্থ রচনা করে। মুসলিমদের কাছ থেকে হিন্দুরা হাকিমী বা চিকিৎসাবিদ্যা, জ্যোতির্বিজ্ঞান. ভৌগোলিক তথ্য শিখে। মুসলিমরাও হিন্দু গণিত, জ্যোতির্বিজ্ঞান, শিক্ষা করে। বাংলার হুসেন শাহ ও নসরৎ শাহ মহাভারত রচনায় উৎসাহ দেন। সুলতান ফিরোজ শাহ তুঘলক সংস্কৃত গ্রন্থ হতে ফার্সী অনুবাদ দলাইল-ই-ফিরোজ শাহী প্রকাশ করেন। কবি আমীর খসরু তাঁর কবিতায় ভারতবর্ষকেই তাঁর স্বদেশ ও জন্মভূমি বলে ঘোষণা করেন। রায় ভানমল ফার্সী রচনায় খ্যাতি পান। স্থাপত্যের ক্ষেত্রে হিন্দু স্থাপত্য রীতি যথা, থাম ও ভাস্কর্যের কাজের সঙ্গে ইসলামীয় রীতি যথা, গম্বুজ ও খিলানের কাজ মিলিয়ে ইন্দো-সারাসেনীয় স্থাপত্য রীতির বিকাশ হয়।

সাহিত্য, শিল্পের সমন্বয়

**দ্বিতীয় পরিচ্ছেদ: ভক্তি আন্দোলন (The Bhakti Movement):** মধ্য যুগের ভারতে রামানন্দ, কবীর, চৈতন্য ও নানক প্রভৃতি ধর্মগুরু ভক্তিধর্ম প্রচার করেন। ভক্তি ধর্মগুরুরা যাগ-যজ্ঞ, পূজা-অর্চনা ও

জাতিভেদ অস্বীকার করেন। তাঁরা বলেন যে, ভক্তির দ্বারাই ভগবানের কৃপা লাভ সম্ভব। তাঁরা সকল মানুষকে সমান চোখে দেখতেন। সকল ধর্মে একই ঈশ্বরের কথা বলা হয়। সুতরাং রাম, রহিম, ঈশ্বর ও আল্লাহ একই ঈশ্বরের বিভিন্ন নাম—এই তত্ত্ব তাঁরা প্রচার করতেন। ঈশ্বরের কাছে পেঁছবার তিন পথ—জ্ঞান, কর্ম ও ভক্তি। এর মধ্যে ভক্তিমার্গকেই তাঁরা শ্রেষ্ঠ পথ বলে মনে করতেন।

ভক্তিধর্মের প্রধান দিক

ভক্তিধর্মের উদ্ভব সম্পর্কে বিভিন্ন মত দেখা যায়। গ্রীয়ারসন প্রভৃতি ইওরোপীয় পণ্ডিতদের মতে, ভক্তিধর্ম খ্রীষ্টধর্মের প্রভাবে ভারতে প্রচারিত হয়। কিন্তু এই মতে বহু ত্রুটি দেখা যায়। মধ্য যুগের ভক্তিধর্মের প্রচারকরা খ্রীষ্টধর্মের সঙ্গে কোন সূত্রে সম্পর্কিত ছিলেন না। ভারতে তখন গোয়া ছাড়া আর কোন স্থানে খ্রীষ্টধর্মের প্রভাব ছিল না। সুতরাং ভক্তিধর্মের উপর খ্রীষ্টধর্মের প্রভাব প্রতিফলিত হয় নাই। ডঃ ইউসুফ হোসেন এই অভিমত দিয়েছেন যে, ভক্তিধর্মের বিকাশে ইসলামের প্রভাব বিশেষভাবে দেখা যায়। ইসলামে যেরূপ আল্লাহের কাছে আত্মসমর্পণ দ্বারা মুক্তি লাভের কথা বলা হয়, ভক্তিধর্মেও কোন বিশেষ দেবতার কাছে আত্মসমর্পণের কথা বলা হয়। ইসলামে যেরূপ এক ঈশ্বর বা আল্লাহের কথা বলা হয়, ভক্তিধর্মে সেইরূপ রাম বা কৃষ্ণের কথা বলা হয়। ইসলামে যেরূপ সকল মুসলিমকে ভ্রাতা বলে মনে করা হয় এবং সকল মুসলিম আল্লাহের চোখে সমান বলা হয় ; ভক্তিধর্মেও সেইরূপ সকল মানুষ ভক্তির দ্বারা ঈশ্বরের আশীর্বাদ ও মুক্তি পেতে পারে বলা হয়। সুফী সন্তরা যেরূপ সঙ্গীতের মাধ্যমে আল্লাহের গুণগান করেন, ভক্তিবাদী গুরুরাও ভক্তিসঙ্গীত দ্বারা তাঁদের ধর্মমত প্রচার করেন।

ভক্তি ধর্মের উদ্ভব সম্পর্কে বিভিন্ন মত

অনেকে মনে করেন যে, ভারতে ভক্তিধর্মের বীজ বৈদিক যুগেও ছিল। উপনিষদেও ভক্তিধর্মের উল্লেখ দেখা যায়। ভগবদ্‌গীতায় শ্রীকৃষ্ণ ভক্তিধর্মের কথা বলেন। জ্ঞান, কর্ম ও ভক্তি এই তিনটি পথের যে কোন একটির দ্বারা ব্যক্তির মুক্তিলাভের কথা বলা হয়। খ্রীষ্টীয় শতাব্দীর প্রথমদিকে মহাযানী বৌদ্ধরাও ভক্তিধর্মের কথা বলেন। অবলোকিতেশ্বরের উপাসনা দ্বারা বৌদ্ধরা ভক্তিধর্মকে প্রাধান্য দেন। সহজযানী বৌদ্ধরাও ভক্তিধর্মের কথা বলেন। গুরুর কৃপায় ভক্তির দ্বারা মুক্তি লাভ হবে বলে, সহজযানীরা মনে করতেন। সপ্তম থেকে দ্বাদশ শতক পর্যন্ত দক্ষিণ ভারতে শৈব ধর্মগুরু বা নায়নার এবং বৈষ্ণব ধর্মগুরু বা আলভাররা ভক্তিধর্ম প্রচার করেন। তাঁরা জাতিভেদ প্রথার নিন্দা করেন। সকল ধর্মের সার এক এবং ঈশ্বরের প্রতি ভক্তিই মুক্তিলাভের উপায় একথা তাঁরা বলেন। মহারাষ্ট্রের ধর্মগুরু নামদেব (১২৭০-১৩৫০ খ্রীঃ) মারাঠী ও হিন্দীভাষায় তাঁর ভক্তিধর্মের বাণী প্রচার করেন। তিনি পৌত্তলিকতার ও জাতিভেদ প্রথার নিন্দা করেন। সুতরাং ইসলামের আগমনের আগেই ভারতের সমাজে ভক্তিধর্মের বীজ রোপিত ছিল।

ভক্তিধর্মের প্রাচীন ভিত্তি

এদিকে সুফী ধর্মগুরুরা ধর্ম সমন্বয়ের বাণী ও সকল মানুষের সমান মর্যাদার কথা প্রচার করেন। শেখ মইনুদ্দিন চিস্তী, শেখ নিজামুদ্দিন আওলিয়া ও শেখ নাসিরুদ্দিন চিরাগ প্রভৃতি হিন্দভী বা হিন্দী ভাষায় তাঁদের ভক্তিধর্মের মতবাদ প্রচার করেন। এই দুই ধারার মিশ্রণে মধ্যযুগে ভক্তিধর্মের প্রসার ঘটে। অধ্যাপক ইরফান হাবিব বলেছেন যে, "মরমীয়া সাধকরা হিন্দু ও ইসলামের আদর্শের ভাণ্ডার থেকে রত্ন সঞ্চয় করে তাঁদের ধর্মমত গড়েন।"

ভক্তিধর্মের গুরু নামদেবের দর্জিবংশে জন্ম হয়। তাঁর দোঁহাগুলি মারাঠী ও হিন্দী ভাষায় রচিত হয়। তিনি উত্তর ও দক্ষিণ ভারতে তাঁর ধর্মমত প্রচার করেন।

নামদেব, রামানুজ, রামানন্দ

রামানুজ নিষ্কাম ভক্তি ও সগুণ ঈশ্বর তত্ত্বের প্রচার করেন। ভক্তিধর্মের প্রধান পুরোধা ছিলেন রামানন্দ। তিনি ছিলেন রামানুজের শিষ্য। সম্ভবতঃ চতুর্দশ শতকের শেষ দিকে তাঁর জন্ম হয় ( ১৪৮৯-১৫১৭ খ্রীঃ )। তিনি প্রয়াগের ব্রাহ্মণ বংশে জন্মগ্রহণ করলেও জাতিভেদ প্রথা অস্বীকার করেন। তিনি রামের প্রতি ভক্তি প্রচার করেন। তাঁর শিষ্যদের মধ্যে চর্মকার, তাঁতি, নাপিত প্রভৃতি নিম্নবর্ণের লোক ছিলেন। তাঁর শিষ্যদের মধ্যে ছিলেন চর্মকার বংশীয় সাধক রবিদাস, তন্তুবায় বংশীয় সাধক কবীর।

কবীর

জাতিভেদ প্রথার তীব্র সমালোচক ও হিন্দু-মুসলিম ঐক্যের প্রধান প্রচারক ছিলেন কবীর ও নানক। কবীর ঈশ্বর এক ও অভিন্ন এই মত প্রচার করেন। আল্লাহ, রাম, রহিম প্রভৃতি বহু নামে তাঁকে ডাকা হলেও ঈশ্বর এক। তিনি মূর্তিপূজা, তীর্থযাত্রা, জাতিভেদ প্রথাকে নিন্দা করেন। ঈশ্বরের করুণাই মুক্তির পথ এই তত্ত্ব তিনি প্রচার করেন। কবীর তাঁর বাণী ছোট ছোট গীতি কবিতার আকারে হিন্দী ভাষায় প্রচার করেন। এগুলিকে কবীরের দোঁহা বলা হয়। তিনি মুসলিম কাজীদেরও গোঁড়ামি ছাড়ার উপদেশ দেন। গুরু নানক ( ১৪৬৯-১৫৩৮ খ্রীঃ ) একেশ্বরবাদ প্রচার করেন। নানকের জন্ম হয় নানকানা অঞ্চলের তালবন্দী গ্রামে এক ক্ষত্রিয় পরিবারে। বাল্যকাল হতে তাঁর মধ্যে ধর্মভাবের প্রকাশ দেখা যায়। ৩০ বছর

কবীর ও নানক

নানক

বয়সে তিনি সংসার ছেড়ে সন্ন্যাস জীবন নেন। তিনি ভারত, শ্রীলংকা, মক্কা শরিফ ও মদিনা ভ্রমণ করেন। তিনি হিন্দু ধর্মের বহু দেবতার পূজা ও মূর্তি পূজার নিন্দা করেন। জাতিভেদ প্রথারও তিনি নিন্দা করেন। হিন্দু-মুসলিম ঐক্যের বাণী তাঁর কণ্ঠে ধ্বনিত হয়। তিনি নিরাকার, নির্গুণ ঈশ্বরের নাম করতেন। হরি, রাম ও আল্লাহ একই ঈশ্বরের বিভিন্ন নাম বলে তিনি মনে করতেন। নানক তাঁর বাণীগুলি গানের মাধ্যমে প্রচার করতেন। নানকের বাণীগুলি শিখ ধর্মগ্রন্থ—গ্রন্থসাহেবে পাওয়া যায়। নানকের ধর্মমতের উপর ভিত্তি করে শিখ ধর্মমত গড়ে উঠে। এছাড়া রাজপুতানার ভক্তিধর্মের সাধিকা মীরাবাঈ তাঁর ভজনগুলির মাধ্যমে কৃষ্ণের প্রতি তাঁর ভক্তি প্রচার করেন।

শ্রীচৈতন্য

বাংলার শ্রীচৈতন্য ছিলেন ভক্তিধর্মের এক প্রধান প্রচারক। নবদ্বীপে শ্রীচৈতন্যের জন্ম হয়। তাঁর আদি নাম ছিল নিমাই বা বিশ্বম্ভর। তিনি ব্রাহ্মণ্যধর্মের শুষ্ক তত্ত্ব, জাতিভেদ ও নিষ্ফলা জপতপের প্রতি শ্রদ্ধা হারান। তিনি ভক্তিধর্মে দীক্ষা গ্রহণ করে ২৫ বছর বয়সে সন্ন্যাস জীবন গ্রহণ করেন। তিনি বাংলা, উড়িষ্যা ও দক্ষিণ ভারত ভ্রমণ করেন। পুরী বা নীলাচলে থেকে তিনি ভক্তিধর্মের প্লাবন বইয়ে দেন। শ্রীচৈতন্যের শিষ্যদের মধ্যে দরিদ্র ও অসবর্ণ শ্রেণীর লোক ছিল। তিনি যবন হরিদাসকেও দীক্ষা দেন। তিনি বলেন যে, ভক্তির দ্বারা ভগবান লাভ অবশ্যই হবে। চৈতন্যের প্রভাবে বাংলা, পূর্ব ভারতে বৈষ্ণব ধর্মের বিস্তার হয়।

চৈতন্য

**তৃতীয় পরিচ্ছেদঃ সুফী ধর্মমতের উদ্ভব (The Rise of Sufism)ঃ** সুফী ধর্মমতের উদ্ভব সম্পর্কে পণ্ডিতদের মধ্যে মতভেদ দেখা যায়। কোন কোন পণ্ডিত মনে করেন যে, সুফী ধর্মমতের উপর বৌদ্ধধর্মের প্রভাব দেখা যায়। বৌদ্ধধর্ম মধ্য এশিয়ায় বিস্তার লাভ করে। এই স্থানের অধিবাসীরা পরে ইসলাম ধর্মে দীক্ষিত হলে তাদের মধ্যে বৌদ্ধ প্রভাব থেকে যায়। তাছাড়া হিন্দু ও বৌদ্ধ যোগীরা পশ্চিম এশিয়ায় ভ্রমণ করেন। 'অমৃত-কুণ্ড' নামে যোগ শাস্ত্রের গ্রন্থ পারসীক ভাষায় অনুদিত হয়ে প্রচার লাভ করে। এই পণ্ডিতদের মতে, সুফী ধর্মের অহিংসাবাদ, ঈশ্বরের প্রতি আত্মসমর্পণ, ত্যাগ, বৈরাগ্য, সংসার জীবনে বীতরাগ, যোগ সাধনা, উপবাস পালন প্রভৃতি নীতি হিন্দু ও বৌদ্ধধর্মের প্রভাবের ফল। ইউসুফ হোসেনের মতে, সুফী ধর্ম হল ইসলামেরই রূপান্তর। ইসলাম ধর্মের অভ্যুদয়ের প্রথম দিকে সুফী মত প্রচলিত ছিল। "সুফী" কথাটির

নানাভাবে ব্যাখ্যা করা হয়, যথা, (১) সাফা বা পবিত্রতা ; (২) "সুফ" অর্থাৎ পশম। যেহেতু সুফী গুরুরা পয়গম্বর মহম্মদের মৃত্যুর পর পশম বস্ত্র বা "সুফ" ধারণ করেন, সেই হেতু সুফী। আরব দেশে মহাপ্রাণা তপস্বিনী রাবেয়া সুফী মতের অনুরাগিনী ছিলেন। এই পণ্ডিতদের মতে, কোরাণের মতবাদের মধ্যেই সুফী ধর্মের ভিত্তি খুঁজে পাওয়া যায়।

সুফী ধর্মমতের উদ্ভব সম্পর্কে মতভেদ থাকলেও ঈশ্বর ও ভক্তের সম্পর্ক সম্পর্কে সুফী মতের সঙ্গে হিন্দু ধর্মের বহু সাদৃশ্য দেখা যায়। সুফী ধর্মগুরুরা ভারতে আসার পর উভয় ধর্মের মধ্যে যোগাযোগ বাড়ে। হিন্দু যোগী ও সুফী সন্তদের মধ্যে ভাবের আদান-প্রদান হয়। এর ফলে ধর্ম-সহিষ্ণুতার ও ধর্ম সমন্বয়ের চিন্তা উভয় সম্প্রদায়ে গড়ে উঠে।[১] সুফী সন্তরা সকল ধর্মের সারবস্তু এক, সকল ধর্মের সমন্বয়, এক ঈশ্বরের প্রতি বিশ্বাস, ঈশ্বরের প্রতি আত্মনিবেদন প্রচার করেন। সুফী সন্তরা রাষ্ট্র ক্ষমতা ও রাজনীতি থেকে দূরে থাকতেন। তাঁরা দারিদ্র্য ব্রত, সেবা ও সৎ গুণাবলী চর্চার উপর জোর দেন। তাঁরা ইসলামের মূলনীতি আল্লাহের প্রতি আত্মসমর্পণ, পবিত্রতা, প্রেম ও মানবতার উপর গুরুত্ব দেন। সুফী দার্শনিকরা বলেন যে, আসক্তি থেকে মানুষের মধ্যে পাপ জন্মায় এবং এজন্য লোকে ক্লেশ ভোগ করে। এই কারণে সুফী সন্তরা গৃহ, সংসার ছেড়ে সন্ন্যাস জীবন যাপন করতেন।

সুফীবাদের ধর্মসমন্বয় তত্ত্ব

সুফী ধর্মে গুরুকে পীর বলা হয়। পীর বা গুরুর সাহায্য ছাড়া সাধনায় সিদ্ধিলাভ করা যায় না। পাপ কাজ করলে গুরু শিষ্যকে অনুশোচনা করার শিক্ষা দেন। দয়া বা জুহুদ, ফকর বা দারিদ্র্য, সবর বা ধর্মসহিষ্ণুতা, তওয়াকুল বা ব্রহ্মচর্য, বাসল বা মুক্তির জন্য আকুলতা প্রভৃতি বিষয়ে তাঁরা শিক্ষা দেন। সুফী সন্তরা বৈরাগ্য নিলেও পাহাড়ে বা অরণ্যে একা থাকতেন না। জনকল্যাণের জন্য জনসমাজে বাস করে তাঁদের বাণী প্রচার করতেন। সুফী সম্প্রদায়ের মধ্যে যাঁরা ইসলামের অনুশাসন মানতেন তাঁদের "বা-শারা" এবং যাঁরা তা কঠোরভাবে পালন করেন না তাঁদের "বে-শারা" বলা হয়। ভারতে উপরোক্ত উভয় সম্প্রদায়ের সুফী ধর্মগুরু ছিলেন। গোড়ায় সুফীদের ১২টি শিলশিলাহ বা সম্প্রদায় ছিল। আবুল ফজলের মতে, ভারতে সুফীদের প্রায় ১৪টি শিলশিলাহ বা সম্প্রদায় ছিল। এই সম্প্রদায়গুলির মধ্যে চিস্তী, সুরাবর্দী, নক্সাবন্দী প্রভৃতি সম্প্রদায় প্রভাবশালী ছিল।

সুফী সন্তগণ

'বা-শারা' সম্প্রদায়ের অন্তর্গত চিস্তী সম্প্রদায়ভুক্ত সুফী সন্তরা বিশেষ খ্যাতি পান। ১২০৬ খ্রীঃ খাজা মইনুদ্দিন চিস্তী আজমীরে এই সম্প্রদায়ের কেন্দ্র স্থাপন করেন। তিনি নিম্নবর্ণের হিন্দুদের মধ্যে তাঁর ধর্মমত প্রচার করেন। নির্যাতিত মানুষদের পাশে তিনি বিশেষভাবে দাঁড়াতেন। তাঁর অন্যতম প্রধান শিষ্য ছিলেন

১. Bipan Chandra—Medieval India.

শেখ কুতবউদ্দিন বক্তিয়ার কাকী। তিনি সুলতান ইলতুৎমিসের শ্রদ্ধালাভ করেন। চিস্তী সম্প্রদায়ের সর্বাধিক বিখ্যাত সন্ত ছিলেন শেখ নিজামুদ্দিন আওলিয়া (১২৩৮ খ্রীঃ)। তিনি প্রায় অর্ধশতাব্দী দিল্লীর কাছে তাঁর দরগা থেকে ধর্মপ্রচার করেন। তাঁর ত্যাগময় জীবন, ধর্ম-সহিষ্ণুতা, দরিদ্র ও নির্যাতিত শ্রেণীর প্রতি ভালবাসার জন্য তিনি হিন্দু-মুসলিম উভয় সম্প্রদায়ের কাছে শ্রদ্ধা পান। তিনি হিন্দভী বা হিন্দী ভাষায় তাঁর বাণী প্রচার করতেন। নিজামুদ্দিনের বহু শিষ্য ভারতের নানা স্থানে সুফী ধর্ম প্রচার করেন। তাঁর দরগায় এখনও হিন্দু ও মুসলিম ভক্তরা তীর্থযাত্রা করেন। এছাড়া চিস্তী সম্প্রদায়ের অপর বিখ্যাত সন্ত ছিলেন শেখ নাসিরুদ্দিন চিরাগ। বাংলায় বিখ্যাত সুফী সন্ত ছিলেন সিরাজুদ্দিন আখী সিরাজ।

চিস্তী সম্প্রদায়

সুরাবর্দী সম্প্রদায়ের সন্তদের প্রভাব প্রধানতঃ পাঞ্জাব ও মুলতানে সীমাবদ্ধ ছিল। শেখ শিহাবুদ্দিন সুরাবর্দী ও হামিদুদ্দিন নাগোরী ছিলেন এই সম্প্রদায়ের বিখ্যাত সন্ত। সুরাবর্দী সম্প্রদায় চিস্তী সম্প্রদায়ের মত দারিদ্র্য ব্রত ও রাষ্ট্রের সম্পর্ক থেকে দূরে থাকতেন না। সুফী আন্দোলনের প্রভাবে হিন্দু-মুসলিম সম্প্রদায়ে ঐক্যের আদর্শ বলবতী হয়। ধর্ম-সমন্বয়ের আদর্শ প্রচারিত হয়।

সুরাবর্দী ও অন্যান্য সম্প্রদায়

## চতুর্থ পরিচ্ছেদ: সুলতানি যুগের শিল্পকলা ও স্থাপত্য

**(Art and Architecture in the Sultani Period)**: সুলতানি যুগে হিন্দু ও মুসলিম শিল্প ভাবনার সমন্বয় বহু ক্ষেত্রে দেখা যায়। তুর্কী বিজেতারা যখন ভারতে আসে তারা আরবীয় ও পারসীক সঙ্গীতের ধারা ভারতে নিয়ে আসে। রবাব, সারেঙ্গী প্রভৃতি বাদ্যযন্ত্র ও পারসীক রাগ-রাগিণী তুর্কী গায়করা ভারতে চালু করেন। এর পাশাপাশি ভারতীয় রাগ-রাগিণীও চালু থাকে। গায়করা উভয় সঙ্গীতের ধারার মিলন ঘটান। কবি আমীর খসরু ছিলেন সঙ্গীত জগতের এক বিখ্যাত লোক। তাঁর সঙ্গীত প্রতিভার জন্য তিনি "নায়ক" উপাধি পান। তিনি 'খাড়ি বোলী' বা হিন্দীতে তাঁর গান রচনা করেন। কাওয়ালী, তারানা প্রভৃতি সঙ্গীতের ধারা তিনি প্রচার করেন। অনেকে মনে করেন যে, তিনিই বাদ্যযন্ত্র 'তবলা' আবিষ্কার করেন। অবশ্য এবিষয়ে অন্য মত আছে। সুলতান আলাউদ্দিন খলজী ছিলেন সঙ্গীতের অনুরাগী। তিনি বহু ভারতীয় গুণীকে ভারতীয় রাগ-সঙ্গীত প্রচারে উৎসাহ দেন। নায়ক গোপাল, বৈজুবাওয়া প্রভৃতি সঙ্গীতকার ধ্রুপদ, ধামার ও রাগ-সঙ্গীত প্রচার করেন। সুলতান ফিরোজ শাহ তুঘলকের রাজত্বকালে ভারতীয় সঙ্গীত-শাস্ত্রের বিখ্যাত গ্রন্থ 'সঙ্গীত রত্নাকর' প্রকাশিত হয়। সুলতানি যুগে ভারতীয় সঙ্গীতের বিভিন্ন ঘরানার চলন হয়। গোয়ালিয়রের রাজা মানসিংহের আনুকুল্যে গোয়ালিয়র ঘরানার চলন হয়। 'মান কৌতুহল' নামে এক সঙ্গীত গ্রন্থ মানসিংহের চেষ্টায় রচিত হয়। জৌনপুরের সুলতানও একটি সঙ্গীতের

সঙ্গীত

সঙ্গীতের ঘরানা

ঘরানা প্রতিষ্ঠা করেন। ইসলামীয় প্রভাবে উত্তর ভারতীয় সঙ্গীত বা হিন্দুস্থানী সঙ্গীতের সঙ্গে দক্ষিণ ভারতীয় সঙ্গীত ধারার পার্থক্য ঘটে।

স্থাপত্য

সুলতানি যুগের স্থাপত্যে হিন্দু ও মুসলিম স্থাপত্য রীতির সমন্বয় বিশেষভাবে লক্ষ্য করা যায়। ভারতে ইসলামের আসার আগেই হিন্দু, বৌদ্ধ ও জৈন স্থাপত্যের একটি বিশেষ ধারা ছিল। ভারতীয় স্থাপত্যের বৈশিষ্ট্য ছিল যে, পাথরের উপর পাথর বসিয়ে বা থামের উপর ছাদ ধরে রাখা হত। তাছাড়া পাথরের গায়ে ভাস্কর্যের বা খোদাইয়ের কাজ, মানুষ বা জীব-জন্তুর চিত্র খোদাই করা হত। তুর্কীরা যখন ভারতে আসে তারা আরবীয়-পারসীক স্থাপত্য রীতি বহে আনে। এই রীতির বৈশিষ্ট্য ছিল খিলান ও গম্বুজের কাজ। মধ্য যুগের স্থাপত্যে এই দুই ধারার মিলন দেখা যায়। এজন্য এই স্থাপত্য রীতিকে ইন্দো-ইসলামীয় স্থাপত্য বলা হয়। ভারতীয় স্থাপত্যের সঙ্গে ইসলামীয় স্থাপত্যের মিশ্রণের কতকগুলি বাস্তব কারণ ছিল। (১) ভারতে ইসলামের আসার আগেই ইরাণের সঙ্গে ভারতীয় স্থাপত্য শিল্পের ভাবনার পরিচয় হয়। ইরাণীয় শিল্পীরা ভারতীয় ঘরানার সঙ্গে ইরাণীয় রীতির মিশ্রণ করে। (২) তুর্কী বিজেতারা বিভিন্ন স্থাপত্য নির্মাণের জন্য ভারতীয় কারিগর ও পাথর খোদাইয়ের ভাস্কর নিয়োগ করেন। এই সকল শিল্পীরা তাদের ভারতীয় রীতির সঙ্গে অজ্ঞাতসারে ইসলামীয় রীতির মিশ্রণ ঘটায়। (৩) অনেক ক্ষেত্রে তুর্কী শাসকরা হিন্দু বা বৌদ্ধ মন্দির ভেঙে ভগ্ন অংশগুলির দ্বারা প্রাসাদ তৈরী করেন। ফলে পাথরের গায়ের ভারতীয় ভাস্কর্যগুলি মুসলিম স্থাপত্যে স্থান পায়। (৪) হিন্দু ও ইসলামীয় স্থাপত্যে অলংকার বা ভাস্কর্যের কাজের দিকে স্বাভাবিক ঝোঁক ছিল। এজন্য উভয় রীতির মিশ্রণ ঘটে।

ইন্দো-ইসলামীয় স্থাপত্য ও দিল্লী সুলতানির স্থাপত্য

স্যার জন মার্শাল নামক পন্ডিত মন্তব্য করেছেন যে, "ইন্দো-ইসলামীয় স্থাপত্য ছিল ভারতীয় ও ইসলামীয় উভয় ধারার মিশ্রণে গঠিত।" তবে এই স্থাপত্যে কতটা পরিমাণ ভারতীয় ও কতটা ইসলামীয় প্রভাব ছিল তার পরিমাণ নির্ধারণ করা কঠিন। মূলতঃ উভয় ধারার যুক্তবেণীর মিলনে ইন্দো-ইসলামীয় স্থাপত্যের কবরী বাঁধা হয়। দিল্লীর সুলতানদের পৃষ্ঠপোষকতায় দিল্লী ও আরও কয়েকটি স্থানে ইন্দো-মুসলিম স্থাপত্য রচিত হয়। কুতবউদ্দিন আইবেক দিল্লীতে কোয়াত-উল-ইসলাম নামে এক মসজিদ নির্মাণ করেন। এই মসজিদটি আগে একটি জৈন মন্দির ছিল। কুতবউদ্দিন এই মন্দিরটির কিছু অংশ ভেঙে মসজিদে রূপান্তরিত করেন। জৈন মন্দিরের গায়ে যেখানে মানুষ বা জন্তুর মূর্তি খোদাই ছিল তা ইসলামীয় রীতি-বিরুদ্ধ বলে মনে করা হয়। তার স্থলে কোরাণের বাণী খোদাই করে অক্ষরগুলিকে অলংকৃত করা হয় এবং তার চারদিকে ফুল, লতার চিত্র খোদাই করা হয়। আজমীরে আড়াই-দিন-কা-ঝোপড়া ছিল একটি বৌদ্ধ মঠ। এটি ভেঙে তৈরী করা হয়। খাঁটি ইসলামীয় রীতিতে বিখ্যাত কুতব মিনার নির্মাণ করা

হয়। সুফী সন্ত কুতবউদ্দিন বক্তিয়ার কাকীর স্মরণে সুলতান ইলতুৎমিস এই বিখ্যাত স্মৃতিসৌধ নির্মাণ করেন। ইলতুৎমিসের আমলে কুতব মিনারের উচ্চতা ছিল ২২৫ ফুট। ফিরোজ তুঘলক এই মিনারটি সংস্কার ও পুনর্নির্মাণ করেন। ফলে কুতব মিনারের উচ্চতা দাঁড়ায় ২৩৪ ফুট। ফার্গুসনের মতে, পৃথিবীর যে কোন স্তম্ভ অপেক্ষা কুতব মিনার শ্রেষ্ঠ। বলবনের আমলে দিল্লীতে লাল প্রাসাদ তৈরী হয়। বলবনের স্মৃতিসৌধ ছিল ইন্দো-ইসলামীয় স্থাপত্যের উৎকৃষ্ট নিদর্শন। আলাউদ্দিন খলজীর আমলে শেখ নিজামুদ্দিন আওলিয়ার দরগায় জামাতখানা মসজিদ তৈরী করা হয়। লাল পাথরে তৈরী মসজিদটি পুরো ইসলামীয় রীতিতে গম্বুজ ও খিলানের কাজের দ্বারা সাজান হয়। কুতব মিনারের কাছে আলাউদ্দিন বিখ্যাত আলাই দরওয়াজা তৈরী করেন। এই দরওয়াজার গম্বুজ ও খিলানের শোভা অত্যন্ত সুন্দর। ১৩১১ খ্রীঃ এই স্থাপত্যটি আলাউদ্দিন নির্মাণ করেন। দরওয়াজাটি লাল পাথরে তৈরী এবং দেওয়ালে কোরাণের বাণী খোদাই করে দেওয়াল সাজানো হয়েছে। উঁচু বেদীর উপর দরওয়াজাটি স্থাপন করা হয়েছে। উপরে গম্বুজ। দূর থেকে এই স্থাপত্যটির দৃশ্য অত্যন্ত সুন্দর দেখায়। এছাড়া আলাউদ্দিন কুতব মিনারের কাছে শিরি নগরী নির্মাণ করেন। তুঘলক যুগে ইন্দো-ইসলামীয় স্থাপত্যে খলজী যুগের তুলনায় ভাস্কর্য ও নক্সার কাজ কম দেখা যায়। খিলানের সঙ্গে কড়ি-বরগারও ব্যবহার এই যুগে লক্ষ্যণীয়। মহম্মদ তুঘলক জাহান পানা ও আদিলাবাদ দুর্গ নির্মাণ করেন। ফিরোজ তুঘলক ফিরোজাবাদ প্রাসাদ, ফিরোজ শাহ কোটলা প্রাসাদ নির্মাণ করেন। তিনি আম্বালা থেকে অশোকের একটি স্তম্ভ এনে তাঁর কোটলা প্রাসাদের চূড়ায় বসিয়ে দেন। এই স্তম্ভ সহ প্রাসাদের ভগ্নাবশেষ এখনও দেখা যায়।

কুতব মিনার

সুলতানি যুগে প্রাদেশিক স্থাপত্যেরও বিকাশ হয়। এই স্থাপত্যগুলিতে স্থানীয় প্রভাব লক্ষ্য করা যায়। বাংলার ইলিয়াস শাহী সুলতানরা গৌড় ও পাণ্ডুয়ায় বহু স্থাপত্য নির্মাণ করেন। সিকান্দার শাহের তৈরী পাণ্ডুয়ার আদিনা মসজিদ ভারতের অন্যতম বৃহৎ মসজিদ। পাণ্ডুয়ার একলাখি মসজিদও বিখ্যাত।

গৌড়ের নত্তন মসজিদ, বড়সোনা মসজিদ, কদম রসূল ও দাখিল দরওয়াজা বিখ্যাত। বাংলার এই স্থাপত্যের বৈশিষ্ট্য ছিল খড়ের চালার আকারের খিলান তৈয়ারী। জৌনপুরের জামি মসজিদ, লাল দরওয়াজা ইব্রাহিম শাহ তৈয়ারী করেন। মালবে হিন্দোলা মহল ও জামি মসজিদ ইন্দো-ইসলামীয় স্থাপত্যের নিদর্শন। এছাড়া তেলেঙ্গানায় মহম্মদ আদিল শাহের সমাধি বিখ্যাত। রাজস্থানে রাণা কুম্ভের স্তম্ভ, ভেলোরের কল্যাণ মণ্ডপ, কৃষ্ণদেব রায়ের তৈয়ারী বিজয়নগরের বিট্ঠল নাথ মন্দিরও উল্লেখ্য।

প্রাদেশিক স্থাপত্য

**পঞ্চম পরিচ্ছেদ: সুলতানি যুগের সাহিত্য: লোক-সাহিত্য: উর্দু ভাষার বিস্তার (Literature in the Sultani Period: Vernacular Literature: Growth of Urdu):** তুর্কী সুলতানরা ফার্সী ভাষার সমাদর করতেন এবং রাজকার্য ফার্সী ভাষায় চালাতেন। এজন্য সুলতানি যুগে ফার্সী ভাষার বিশেষ প্রচলন হয় এবং ফার্সী ভাষায় সাহিত্যের বিকাশ ঘটে। লাহোর নগরী ছিল ফার্সী চর্চার বিখ্যাত কেন্দ্র। মোঙ্গোল আক্রমণের ভয়ে বহু ফার্সী পণ্ডিত দিল্লী ও লাহোরে আশ্রয় নেন। সুলতান আলাউদ্দিন খলজীর রাজত্বকালে ভারতে ফার্সী ভাষার শ্রেষ্ঠ সাহিত্যিক আমীর খসরু তাঁর কাব্য ও সাহিত্যগুলি রচনা করেন। ১২৫২ খ্রীঃ পাতিয়ালাতে আমীর খসরুর জন্ম হয়। তিনি ফার্সী সাহিত্যে ভারতীয় চরিত্র দান করেন। আমীর খসরু ভারতকে তাঁর জন্মভূমি বলে, তাঁর সাহিত্যে ভারতের প্রকৃতি, পশু-পাখি সকল কিছুর প্রতি তাঁর ভালবাসা জানান। তিনি তাঁর কবিতায় হিন্দী শব্দ ব্যবহার করে সবক-ই-হিন্দী নামে এক নূতন ফার্সী রচনার ঘরানা সৃষ্টি করেন। তিনি খাজাইন-উল-ফুতুহা, তুঘলক নামা, তারিখ-ই-আলাই নামে ইতিহাস গ্রন্থও রচনা করেন। হাসান-ই-দেহলভীও ছিলেন এক বিখ্যাত ফার্সী লেখক। মহম্মদ তুঘলকের দরবারে বদরুদ্দিন মহম্মদ ছিলেন বিখ্যাত ফার্সী সাহিত্যিক। জিয়াউদ্দিন বরণীর তারিখ-ই-ফিরোজ শাহী এক বিখ্যাত ইতিহাস গ্রন্থ। তাছাড়া তিনি ফতোয়া-ই-জাহান্দরী নামে অপর এক ঐতিহাসিক গ্রন্থ রচনা করেন। সুলতান ফিরোজ শাহ তুঘলক তাঁর আত্মজীবনী রচনা করেন। লোদী সুলতানদের আমলে পণ্ডিত রফিউদ্দিন নিয়াজী খ্যাতিমান ফার্সী লেখক ছিলেন। হাসান নিজামীর তাজ-উল-মাসির বিখ্যাত ঐতিহাসিক গ্রন্থ।

ফার্সী সাহিত্য

সুলতানি যুগে ফার্সীর সঙ্গে সংস্কৃত গ্রন্থও রচিত হয়। ধর্ম ও সাধারণ সাহিত্য রচনার জন্য ফার্সীর মতই সংস্কৃত ছিল সর্বভারতীয় ভাষা। মুসলিম লেখকরাও সংস্কৃত থেকে ফার্সী অনুবাদ করেন। জিয়া নাকাবি তোতানামা নামে এক গল্প-গ্রন্থ সংস্কৃত থেকে ফার্সীতে অনুবাদ করেন। কাশ্মীরের সুলতান জয়নুল আবেদিনের ইচ্ছানুসারে রাজতরঙ্গিনী ও মহাভারত ফার্সীতে অনূদিত হয়। তাছাড়া হিন্দু রাজাদের পৃষ্ঠপোষকতায় বহু সংস্কৃত কাব্য ও অন্যান্য রচনা রচিত হয়। বামনভট্ট পার্বতী পরিণয় কাব্য রচনা করেন। বিদ্যা

সংস্কৃত সাহিত্য

চক্রবর্তী রুক্মিণী কল্যাণম কাব্য রচনা করেন। বিদ্যাপতি দুর্গাভক্তি তরঙ্গিনী রচনা করেন। জৈন পণ্ডিত ন্যায়চন্দ্র হাম্মির বিজয় কাব্য রচনা করেন। ভক্তি রসাশ্রিত বহু বৈষ্ণব গ্রন্থমালা এই যুগে রচিত হয়। রূপ গোস্বামীর ললিতমাধব, জীব গোস্বামীর রচনাগুলি উল্লেখ্য। বিজ্ঞানেশ্বর মিতাক্ষরা ও জীমূতবাহন দায়ভাগ নামে হিন্দু আইনের গ্রন্থ রচনা করেন। কাশ্মীরের কবি কলহণ তাঁর বিখ্যাত রাজতরঙ্গিনী নামে ইতিহাস গ্রন্থ রচনা করেন।

সুলতানি যুগে হিন্দী সাহিত্যের বিশেষ অগ্রগতি হয়। হিন্দী, তামিল, তেলেগু, মারাঠি, বাংলা প্রভৃতি আঞ্চলিক ভাষাগুলি ছিল লোকের মুখের ভাষা। সুলতানি যুগে ভক্তিধর্মের সাধকরা এই সকল আঞ্চলিক বা লোকের মুখের ভাষায় তাঁদের ধর্ম-সঙ্গীত ও বাণী প্রচার করতেন। সমাজে ব্রাহ্মণ শ্রেণীর প্রভাব কমলে, সংস্কৃতের স্থলে আঞ্চলিক ভাষায় গ্রন্থ রচনার প্রথা জোরদার হয়। আঞ্চলিক রাজশক্তিগুলিও স্থানীয় ভাব ও সাহিত্যের উন্নতির জন্য চেষ্টা করেন। এইভাবে লোকের মুখের ভাষায় সাহিত্য রচনার বিকাশ হয়। হিন্দী সাহিত্যে সুলতানি যুগে বিশেষ অগ্রগতি হয়। এই সময় হিন্দী 'খাড়িবোলী' ও 'ব্রজভাষা' এই দু-ভাগে বিভক্ত ছিল। কবি চাঁদ বরদাই তাঁর বিখ্যাত পৃথিরাজ রাসো কাব্য রচনা করেন। শার্ঙ্গধর তাঁর হাম্মির রাসো ও হাম্মির কাব্য রচনা করেন। জগনায়ক অলখনন্দা কাব্য রচনা করেন। মালিক মহম্মদ জয়সী হিন্দী ভাষায় পদ্মাবৎ কাব্য রচনা করেন। কবি বিদ্যাপতি ঠাকুর ব্রজবুলি ভাষায় তাঁর পদাবলী রচনা করেন। তাছাড়া আমীর খসরুও হিন্দী ভাষা তাঁর কাব্যে ব্যবহার করতেন। মীরাবাঈ হিন্দী ভাষায় তাঁর ভজনগুলি রচনা করেন। কবীরের দোঁহাগুলিও হিন্দী ভাষার সম্পদ। সুফী সন্তরাও হিন্দী ভাষায় তাঁদের বাণী প্রচার করেন। মারাঠি ভাষায় ভক্তি গুরুগণ তাঁদের ভক্তিগীতি রচনা করেন। নামদেব, জ্ঞানেশ্বর, একনাথ তাঁর আভঙ্গ নামে ভক্তি সঙ্গীত মারাঠি ভাষায় রচনা করেন। বাংলার হুসেন শাহ ও নসরৎ শাহের আমলে মহাভারতের বাংলা অনুবাদ প্রকাশিত হয়। কবীন্দ্র পরমেশ্বর, মালাধর বসু বা গুণরাজ খান প্রভৃতি কবিরা কাব্য ও মহাভারত রচনা করেন। পরাগল খান ও ছুটি খান প্রভৃতি শাসক মহাভারত রচনার জন্য উৎসাহ দেন। ছুটি খানের অনুরোধে শ্রীকর নন্দী বাংলা মহাভারত রচনা করেন। বৈষ্ণব কবিরা বাংলা ভাষায় পদাবলী সাহিত্য রচনা করেন। বীরভূমের নানুর গ্রামের বিখ্যাত কবি চণ্ডীদাস রাধাকৃষ্ণের প্রেমলীলাকে অবলম্বন করে পদাবলী রচনা করে সারা দেশকে মাতিয়ে দেন। কবি কৃত্তিবাস বাংলায় রামায়ণ রচনা করেন। কৃষ্ণদাস কবিরাজ চৈতন্যচরিতামৃত রচনা করেন। বিজয়নগর রাজাদের চেষ্টায় তেলেগু ভাষায় গ্রন্থ রচিত হয়।

হিন্দী ও আঞ্চলিক সাহিত্য

সুলতানি যুগে ফার্সী, হিন্দী ও তুর্কী ভাষার মিশ্রণে উর্দু ভাষার উদ্ভব হয়। উর্দু ভাযা বহু লোকের মুখের ভাষায় পরিণত হয়। কবি আমীর খসরু উর্দু ভাষার অনুরাগী ছিলেন। উর্দু ভাষার ব্যাকরণ হিন্দী, আরবী ও ফার্সী ভাষা হতে গৃহীত।

## প্রথম অধ্যায়

# মুঘল যুগের ঐতিহাসিক উপাদান

## ( The Sources for the Study of the Mughal History )

**প্রথম পরিচ্ছেদঃ মুঘল যুগ সম্পর্কে ঐতিহাসিক উপাদান ( The Sources for the Study of the History of Mughal Age ):** বাবরের আত্মজীবনী তুজুক-ই-বাবরী বা বাবরনামা একটি বিখ্যাত ঐতিহাসিক উপাদান। ভারতের নর-নারী, জলবায়ু সম্পর্কে এতে মনোজ্ঞ তথ্য পাওয়া যায়। গুলবদন বেগমের হুমায়ুননামা থেকে মুঘল সম্রাট হুমায়ুন সম্পর্কে বহু তথ্য পাওয়া যায়। জাহাঙ্গীরের আত্মজীবনী তুজুক-ই-জাহাঙ্গীরি থেকে আকবরের ধর্মবিশ্বাস ও জাহাঙ্গীরের রাজত্বকালের ঘটনার কথা জানা যায়। ঔরঙ্গজেবের রচনা ফতোয়া-ই-আলমগীরি একটি ইসলাম ধর্ম ও আইন সম্পর্কে গ্রন্থ।

ফার্সী উপাদান : বাবর

সম্রাট আকবরের সভাসদ আবুল ফজল ছিলেন এক বিখ্যাত পণ্ডিত। তাঁর রচনা আইন-ই-আকবরী ও আকবরনামা মুঘল সম্রাট আকবরের ইতিহাস সম্পর্কে অমূল্য উপাদান। অনেকে বলেন যে, আবুল ফজল ছিলেন তাঁর প্রভু আকবরের প্রতি পক্ষপাতদুষ্ট। বহু ঐতিহাসিক এই মত অগ্রাহ্য করেন। আবুল ফজলের রচনাগুলি তথ্যসমৃদ্ধ। আইন-ই-আকবরীতে সরকারী ফর্মান প্রভৃতি এবং আকবরনামায় রাজনৈতিক ঘটনার বিবরণ পাওয়া যায়। আকবরের অন্যতম সভাসদ আবদুল কাদির বাদাওনীর রচনা মন্তাখাবাৎ-ই-তারিখী হতে আকবরের ধর্মবিশ্বাস সম্পর্কে সমালোচনা পাওয়া যায়। পাদশানামা থেকে শাহজাহান ও ঔরঙ্গজেবের রাজত্বকালের বিবরণ পাওয়া যায়। মাসির-ই-আলমগীরি থেকেও ঔরঙ্গজেবের রাজত্বকাল সম্পর্কে জানা যায়। খাফী খানের মন্তাখাত-উল-লুবাব ঔরঙ্গজেবের রাজত্বকাল সম্পর্কে বিখ্যাত গ্রন্থ।

আকবর ও তাঁর পরবর্তী ফার্সী উপাদান

মুঘল দরবারে গোয়ার পর্তুগীজ ও বহু ইওরোপীয় পর্যটকরা আসেন। পর্তুগীজ পাদ্রীদের রচনাগুলি বিশেষতঃ জেরোম জেভিয়ার, দ্যু-জারিখ প্রভৃতির রচনা মূল্যবান। ফ্রাঁসোয়া বার্ণিয়ের, ট্যাভারনিয়ের, র‍্যালফ ফিচ, মানুচ্চি, মানারিখ প্রভৃতি পর্যটকের বিবরণও বিশেষ মূল্যবান।

পর্তুগীজ ও ইওরোপীয় রচনা

প্রাদেশিক সাহিত্যের উপাদানের মধ্যে মারাঠী রচনা সভাসদ ভাস্কর, শিখ গ্রন্থসাহেব, রাজপুত সাহিত্য পদ্মাবৎ কাব্য প্রভৃতি থেকে বহু তথ্য পাওয়া যায়। তাছাড়া দিল্লী, আগ্রায় মুঘল স্থাপত্যগুলি মুঘল সভ্যতার নিদর্শন।

প্রাদেশিক উপাদান

---

## দ্বিতীয় অধ্যায় [ক]

# মুঘল সাম্রাজ্যের প্রতিষ্ঠা ঃ বাবর

## ( The Foundation of the Mughal Empire : Babur )

**প্রথম পরিচ্ছেদ ঃ মুঘল নাম ও বংশের পরিচয় ( Origin of the Mughals ) ঃ** মুঘল কথাটি মোঙ্গোল থেকে এসেছে। কিন্তু মুঘল সম্রাটরা মোঙ্গোল বংশীয় ছিলেন না। তাঁরা ছিলেন তুর্কী। মুঘল সম্রাট বাবরের দেহে মধ্য এশিয়ার বিখ্যাত বিজয়ী তৈমুর ও চেঙ্গিজের রক্ত ছিল। পিতার দিক হতে তিনি ছিলেন তৈমুরলঙ্গের বংশের পঞ্চম পুরুষ এবং মাতার দিক হতে চেঙ্গিজ খানের বংশের চতুর্দশ পুরুষ।

বাবর ১২ বা ১৪ বৎসর বয়সে তাঁর পৈত্রিক রাজ্য ফারগানার সিংহাসনে বসেন। তাঁর পিতার নাম ছিল ওমর শেখ মির্জা। বাবর গোটা সমরখন্দ জয়ের জন্য উজবেগী সর্দার শাহেবানী খানের সঙ্গে সংঘর্ষে লিপ্ত হন। ১৪৯৬-১৫১২ খ্রীঃ পর্যন্ত তিনি সমরখন্দ জয়ের জন্য অন্ততঃ ৫ বার চেষ্টা করেন। কিন্তু উজবেগী সর্দাররা তাঁকে প্রতিবারে পরাস্ত করে। ১৫১২ খ্রীঃ গাজদাওয়ানের যুদ্ধে পরাস্ত হয়ে বাবর সমরখন্দ সহ তাঁর পিতৃরাজ্য ফারগানা হারান। এর পর বাবর ভারত জয়ের দিকে মন দেন।

বাবর

**দ্বিতীয় পরিচ্ছেদ ঃ বাবরের ভারত জয় ঃ মুঘল পাদশাহীর প্রতিষ্ঠা ( The Conquest of India by Babur : Foundation of the Padshahi ) ঃ** তৈমুরের বংশধর বাবর সমরখন্দে আর্চিয়ানের যুদ্ধে (১৫০৩ খ্রীঃ) পরাস্ত হওয়ার পর রাজ্য হারা হয়ে আফগানিস্থানে আসেন। তিনি ১৫০৪ খ্রীঃ কাবুল জয় করে বাদশাহ উপাধি নেন। আফগানিস্থান থেকে বাবর ভারতের শস্য-শ্যামলা উর্বরা ভূমির দিকে লোলুপ দৃষ্টিতে তাকান। বাবর ভারতের ধনসম্পদের লোভে প্রলোভিত হন।

ইতিমধ্যে দিল্লীর আফগান সুলতান ইব্রাহিম লোদীর সঙ্গে পাঞ্জাবের শাসনকর্তা দৌলত খাঁ লোদীর বিরোধ দেখা দেয়। দৌলত খাঁ লোদী বাবরের কাছে তাঁর পুত্র দিলওয়ার খানকে দূত হিসাবে পাঠিয়ে বাবরের সাহায্য চান। বাবর এই সুযোগের অপেক্ষায় ছিলেন। ১৫১৯—১৫২৪ খ্রীঃ পর্যন্ত তিনি ৪টি প্রাথমিক অভিযান চালিয়ে ভিরা, লাহোর, দীপালপুর অধিকার করেন এবং ভারতে ঢোকার পথ পরিষ্কার করেন। ইতিমধ্যে দৌলত খাঁ লোদী বাবরের পক্ষ ছেড়ে তাঁর বিরোধিতা করেন। বাবর ১২ হাজার সেনা সহ দিল্লীর দিকে এগিয়ে এলে দৌলত খাঁ লোদী বশ্যতা স্বীকারে বাধ্য হন। বাবর পাঞ্জাব জয় করে দিল্লীর পথে যাত্রা করেন। দিল্লীর সুলতান ইব্রাহিম লোদী প্রায় ৪০ হাজার সেনা সহ পানিপথের প্রান্তরে ( ২১শে এপ্রিল, ১৫২৬ খ্রীঃ ) বাবরকে

ভারতে প্রাথমিক অভিযান

বাধা দেন। সুলতানি সেনার কামান না থাকায়, বাবরের কামান শ্রেণীর দাপটে ও তুলুঘমা রণকৌশলে সুলতানি বাহিনী বিধ্বস্ত হয়। ইব্রাহিম লোদী নিহত হন।

পানিপথের প্রথম যুদ্ধ

পানিপথের প্রথম যুদ্ধকে ভারত ইতিহাসে এক গুরুত্বপূর্ণ যুদ্ধ বলা হয়। এই যুদ্ধে জয়ের ফলে জৌনপুর পর্যন্ত গঙ্গা-যমুনা উপত্যকার দরজা বাবরের কাছে খুলে যায়। দিল্লী তাঁর দখলে আসে। রাশব্রুক উইলিয়ামসের মতে, "পানিপথের জয় দ্বারা ভারতে মুঘল সাম্রাজ্য প্রতিষ্ঠার প্রথম পদক্ষেপ ঘটে।" বাবর দিল্লী ও আগ্রা জয় করলেও ভারতের দুই প্রধান শক্তি আফগান জাগীরদারগণ ও রাজপুত রাজারা বাবরকে বিতাড়িত করার চেষ্টা করেন। এই দুই শক্তিকে পরাস্ত না করলে ভারতে রাজত্ব স্থায়ী হবে না একথা বাবর বুঝেন। বাবর তাঁর পুত্র হুমায়ুনকে আফগান সর্দারদের দমনের দায়িত্ব দেন। আট মাসের মধ্যে হুমায়ুন পাঞ্জাব হতে উত্তর প্রদেশের পূর্বভাগ পর্যন্ত অধিকাংশ আফগান সর্দারদের বশ্যতা স্বীকারে বাধ্য করেন।

বাবর

এদিকে রাণা সঙ্গ বাবরের বিরুদ্ধে যুদ্ধের জন্য প্রস্তুতি করেন। রাণা সঙ্গ বুঝতে পারেন যে, ইব্রাহিম লোদী ও আফগান শক্তির পতনের ফলে উত্তর ভারতে শক্তিসাম্য ভেঙে গেছে। এখন বাবর পরবর্তী লক্ষ্য হিসাবে রাজপুত শক্তিকে আক্রমণ করবেন। রাণা সঙ্গ রাজপুত রাজাগণ এবং আফগান সর্দারদের সঙ্গে জোট গড়ে বাবরের

খানুয়ার যুদ্ধ

বিরুদ্ধে যুদ্ধের জন্য প্রস্তুত হন। ইব্রাহিম লোদীর পুত্র মহম্মদ লোদী ও আফগান সর্দার হাসান খান মেওয়াটী তাঁর শক্তি বাড়ান। রাণা সঙ্গ ছিলেন যুদ্ধ-বিশারদ ব্যক্তি। রাজপুত সেনারাও ছিল বীরত্বের জন্য প্রসিদ্ধ। শত্রুপক্ষের ক্ষমতা বিচার করে বাবর যুদ্ধের জন্য সাবধানে প্রস্তুতি করেন। তিনি তাঁর সেনাদলের যুদ্ধের উন্মাদনা বাড়াবার জন্য রাণা সঙ্গের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেন। ১৭ই মার্চ, ১৫২৭ খ্রীঃ খানুয়ার প্রান্তরে কামান শ্রেণী ও তুলুঘমা রণকৌশলের দ্বারা বাবর রাণা সঙ্গের বাহিনীকে ছিন্নভিন্ন করেন। হতমান রাণা সঙ্গ ভগ্ন হৃদয়ে প্রাণত্যাগ করেন। খানুয়ার যুদ্ধ জয় ছিল বাবরের পক্ষে বিশেষ গুরুত্বপূর্ণ। এই জয়ের দ্বারা হিন্দুস্থানে মুঘল শাসন স্থায়ীভাবে প্রতিষ্ঠিত হয়। রাশব্রুক উইলিয়ামসের মতে, যদি বাবর খানুয়ার যুদ্ধে জয়লাভ না করতেন তবে পানিপথের যুদ্ধের জয়লাভ নিষ্ফল হত। খানুয়ার যুদ্ধে জয়ের ফলে ভারতে মুঘল শাসন এক ঐতিহাসিক সত্যে পরিণত হয়।

খানুয়ার জয়ের পর বাবর চন্দেরী দুর্গের অধিপতি মেদিনী রায়কে পরাস্ত

করেন। বাংলার সুলতান নসরৎ শাহ বিহার, বাংলা ও পূর্ব উত্তর প্রদেশের আফগান শক্তিকে সংহত করার চেষ্টা করলে, বাবর ঘর্ঘরার যুদ্ধে মহম্মদ লোদী ও নসরৎ শাহকে পরাস্ত করেন। এক সন্ধির দ্বারা নসরৎ শাহ বাবরের সঙ্গে নিরপেক্ষতা রক্ষার প্রতিশ্রুতি দেন এবং বাবরের প্রতি আনুগত্য জানান। বিহার বাবরের রাজ্যভুক্ত হয়। ১৫৩০ খ্রীঃ বাবরের মৃত্যু হয়।

ঘর্ঘরার যুদ্ধ

বাবর পানিপথের প্রথম যুদ্ধে ইব্রাহিম লোদীকে, খানুয়ার যুদ্ধে রাজপুত রাণা সঙ্গকে, ঘর্ঘরার যুদ্ধে আফগান শক্তিকে পরাস্ত করে ভারতে মুঘল সাম্রাজ্যের প্রতিষ্ঠা করেন। তাঁর সফলতার মূলে ছিল তাঁর উন্নত রণকৌশল ও কামানের সহায়তা। তাঁর অশ্বারোহী সেনারা ছিল ক্ষিপ্রগতি-সম্পন্ন এবং এই বাহিনীকে বাবর আক্রমণ রচনার কাজে ব্যবহার করেন। যুদ্ধক্ষেত্রে আগ্নেয়াস্ত্র ব্যবহারের কৌশল সুলতানি বা আফগান ও রাজপুত শক্তির জানা ছিল না। বাবরের কামান ও বন্দুকের সামনে রাজপুতদের তীর, ধনুক ও তরবারি নিস্ফল হয়। আফগান শক্তি বিভিন্ন গোষ্ঠী-দ্বন্দ্বে দুর্বল ছিল। ইব্রাহিমের পশ্চাতে সকল আফগান ও ভারতীয়দের সমর্থন ছিল না। রাজপুত রাণা সঙ্গ ও ইব্রাহিম লোদী এক যোগে বাবরকে বাধা দানে ব্যর্থ হওয়ায় বাবর একের পর এক জয় করতে পারেন।

বাবরের রাজ্য সংগঠনের চেষ্টা

**বাবরের কৃতিত্ব ( Achievements of Babur ) :** বাবর ভারত ইতিহাসে মুঘল সাম্রাজ্যের প্রতিষ্ঠাতা হিসাবে খ্যাতি পান। কিন্তু এই সাম্রাজ্যকে স্থায়ী করার তিনি কোন ব্যবস্থা করেন নাই। তিনি যোদ্ধা ও সেনাপতি হিসাবে দক্ষতার পরিচয় দেন ; কিন্তু রাজ্য সংগঠক হিসাবে তাঁর কোন প্রতিভা ছিল না। রাশব্রুক উইলিয়ামসের মতে, "বাবর তাঁর পুত্রের জন্য যে উত্তরাধিকার রাখেন, তা ছিল দুর্বল, কাঠামোহীন ও মেরুদণ্ডবিহীন।" বাবর রাজস্ব সংগঠন, বিচার ব্যবস্থা গঠন, কেন্দ্রীভূত শাসন প্রতিষ্ঠার কোন চেষ্টা করেন নাই। জাগীরদাররা নিজ ইচ্ছামত শাসন করত। তিনি এই শাসনকেন্দ্রগুলির মধ্যে সমন্বয় সাধনের চেষ্টা করেন নাই। তিনি সুপরিকল্পিত রাজস্ব ব্যবস্থাও গড়েন নাই। ভাল বিচার ব্যবস্থা দ্বারা তিনি ভারতবাসীর আস্থা পাওয়ার চেষ্টা করেন নাই। শেষ পর্যন্ত ভারতবাসীর চোখে তিনি বিদেশী বিজেতা রূপেই প্রতিভাত হন। সংগঠনের অভাবে তাঁর পুত্রের আমলে মুঘল সাম্রাজ্য ভেঙে পড়ে। কোন কোন ঐতিহাসিক বলেন যে, "হুমায়ুনের দুর্ভাগ্যের জন্য বাবরই দায়ী ছিলেন।" তবে বাবরের সমর্থনে যুক্তি দেখান হয় যে, তিনি মাত্র ৪ বছর ভারতে ছিলেন। এই অল্প সময়ের মধ্যে তাঁর পক্ষে কোন গঠনমূলক কাজ করা সম্ভব হয় নাই। এই সময় তিনি আফগান ও রাজপুতদের দমনে ব্যস্ত ছিলেন। ষ্ট্যানলি লেনপুলের মতে, "বাবর ছিলেন মধ্য এশিয়া ও ভারত এবং তৈমুর ও আকবরের মধ্যে যোগ-সূত্র।" [১] বাবর ভারতে সাম্রাজ্য

---

১. "Babur was a link between Central Asia and India......between Taimur and Akbar".—Laue Poole.

প্রতিষ্ঠা করলেও মনেপ্রাণে তাঁর পিতৃভূমি সমরখন্দকে ভালবাসতেন। তিনি মধ্য এশিয়ার লোকেদের মতই আবেগপ্রবণ, উচ্চাকাঙ্খী, আত্মবিশ্বাসী ছিলেন। যুদ্ধকে তিনি জীবনের সাধারণ ঘটনা বলে মনে করতেন। সঙ্গীত, কাব্য ও সাহিত্যে তাঁর অনুরাগ ছিল। ডঃ ত্রিপাঠী তাঁর ভারতীয় মানসিকতার কথাও বলেছেন। বাবরের ধর্মনিরপেক্ষ নীতি, রাজপুত ও আফগানদের প্রতি উদার ব্যবহার, ভারতীয় সংস্কৃতির প্রতি আগ্রহ তাঁর পৌত্র আকবরের ধর্ম-সমন্বয় ও উদার নীতির বীজ বপন করে। বাবর 'পাদশাহ' উপাধি নিয়ে মুঘল সিংহাসনকে অভিজাতদের অপেক্ষা অনেক উঁচুতে স্থাপন করেন।

বাবরের আত্মজীবনী

বাবরের আত্মজীবনী বাবরনামা বা তুজুক-ই-বাবরী তুর্কী ভাষায় রচিত। এই গ্রন্থে বাবর তাঁর জীবনের বিভিন্ন ঘটনাবলী, ভারত জয়ের কথা বলেছেন। বাবরের প্রকৃতি প্রেম, পশু, পাখী, গাছপালার প্রতি আগ্রহ এই গ্রন্থ থেকে জানা যায়। বাবর তাঁর নিজ চরিত্রের দোষের কথাও অকপটে বলেছেন। তাছাড়া বাবর তুর্কী ভাষায় 'মুবিন' ও "মদনভী" গাথা রচনা করেন। খাত-ই-বাবরী নামে তিনি এক নূতন তুর্কী হরফ প্রচলন করেন।

---

## দ্বিতীয় অধ্যায় [খ]

## মুঘল-আফগান সংঘাত : শের শাহ : হুমায়ূন

## ( Mughal-Afghan Contest : Sher Shah : Humayun )

**প্রথম পরিচ্ছেদ : মুঘল-আফগান সংঘাত ও তার প্রকৃতি ( The Mughal-Afghan Contest for Supremacy—its nature ) :** বাবরের মৃত্যুর পর ( ১৫৩০ খ্রীঃ ) তাঁর পুত্র হুমায়ুন তাঁর পিতার সিংহাসনে বসেন। হুমায়ুন কথাটির অর্থ সৌভাগ্যবান। কিন্তু কার্যতঃ হুমায়ুন খুবই দুর্ভাগ্যগ্রস্ত ছিলেন। হুমায়ুন তাঁর পিতার মত যুদ্ধ-বিশারদ ও দূরদর্শী ছিলেন না। হুমায়ুনের দুর্বলতার সুযোগে গুজরাটে বাহাদুর শাহ ও পূর্ব ভারতের বিহারে আফগানগণ তাদের শক্তিকে সংগঠিত করেন। হুমায়ুন বুঝতে পারেন যে, আফগান শক্তিকে দমন না করলে তাঁর সিংহাসন নিরাপদ হবে না। ইব্রাহিম লোদীর পুত্র মহম্মদ লোদীকে হুমায়ুন ধাওরিয়ার যুদ্ধে পরাস্ত করেন। তারপর চুণার দুর্গের অধিপতি শের খাঁকে তিনি চুণার দুর্গে অবরোধ করেন। শের খাঁ ছিলেন আফগান শক্তির উদীয়মান নক্ষত্র। তিনি ছিলেন সাসারামের জাগীরদারের পুত্র এবং অসাধারণ সমরকুশলী সেনাপতি। তিনি চুণার দুর্গের বিধবা মালিকানী

গুজরাট জয়

লাডমালিকাকে বিবাহ করে চুণার দুর্গে তাঁর শক্তি সংহত করেন। শের খাঁ আপাততঃ কূটনীতির আশ্রয় নিয়ে হুমায়ুনের প্রতি বশ্যতা জানালে, হুমায়ুন শের খাঁর শক্তি ধ্বংস না করে আগ্রা ফিরে যান।

হুমায়ুন এর পর গুজরাটের সুলতান বাহাদুর শাহের সঙ্গে যুদ্ধে রত হন। বাহাদুর শাহ মালব, রাজপুতানা ও মেবারের চিতোর দুর্গ দখল করে মুঘল শক্তির প্রধান প্রতিদ্বন্দ্বী রূপে দাঁড়ান। হুমায়ুন বাহাদুর শাহকে পরাস্ত করে গুজরাট ও মালব জয় করেন এবং মাণ্ডু দুর্গ হতে বহু ধনরত্ন পান। হুমায়ুন যখন গুজরাটের যুদ্ধে রত ছিলেন, সেই সময় পূর্ব-ভারতে শের শাহ দ্রুত শক্তি বাড়ান। তিনি লোহানী আফগানদের পরাস্ত করে বিহার অধিকার করেন। শের শাহ সুরজগড়ের যুদ্ধে বাংলার সুলতান মাহমুদ শাহকেও পরাস্ত করেন এবং বাংলা অধিকার করেন। শের শাহের এই শক্তি বৃদ্ধি হুমায়ুনের পক্ষে আদৌ নিরাপদ ছিল না। তাছাড়া শের শাহ পশ্চিম ভারতে গুজরাটের সুলতান বাহাদুর শাহের সঙ্গে যোগাযোগ স্থাপন করায় পূর্বে শের শাহ ও পশ্চিমে বাহাদুর শাহ এই দুই সাঁড়াশীর চাপে তাঁর পতনের আশঙ্কা দেখা দেয়।

হুমায়ুন

১৫৩৭ খ্রীঃ হুমায়ুন শের শাহের বিরুদ্ধে যুদ্ধযাত্রা করেন এবং শের শাহের ঘাঁটি চুণার দুর্গ অধিকার করেন। শের শাহ হুমায়ুনকে বাধা না দিয়া বাংলায় হঠে যান। হুমায়ুনও শের শাহের পিছু নিয়ে বাংলায় আসেন। শের শাহ তাঁকে যুদ্ধ না দিয়ে তাঁর পাশ কাটিয়ে বিহারে ফিরে আসেন এবং চুণার, কনৌজ ও জৌনপুর অধিকার করে আগ্রাকে বিপদগ্রস্ত করেন। হুমায়ুন তাঁর বিপদ বুঝতে পেরে দ্রুত দিল্লীর দিকে ফেরার চেষ্টা করলে বক্সারের কাছে চৌসা গ্রামে (১৫৩৯ খ্রীঃ) শের শাহ হুমায়ুনের পথ অবরোধ করে চৌসার যুদ্ধে হুমায়ুনের বাহিনীকে বিধ্বস্ত করেন। এই জয়ের ফলে বাংলা, বিহার, পূর্ব উত্তর প্রদেশ বা জৌনপুর শের শাহের রাজ্যভুক্ত হয়। হুমায়ুন আগ্রায় ফিরে পুনরায় শক্তি সঞ্চয় করে শের শাহকে ১৫৪০ খ্রীঃ কনৌজ বা বিলগ্রামে আক্রমণ করে শের শাহের হাতে সম্পূর্ণ পরাজিত হন। শের শাহ আগ্রা ও দিল্লী দখল করেন এবং নিজ নামে সুলতানি খুৎবা পড়েন। হুমায়ুন ভারত ছেড়ে পারস্যে আশ্রয় নেন। এইভাবে মুঘল-আফগান দ্বন্দ্বের দ্বিতীয় পর্যায় শেষ হয়।

শের শাহ ও হুমায়ুনের সংঘাত

শের শাহ

শের শাহ এর পর পাঞ্জাবের গক্কার উপজাতিকে জয় করেন। তিনি সিন্ধু

মুলতান, মালব ও মারওয়াড় জয় করেন। শের শাহ বুন্দেলখণ্ডে কালিঞ্জর দুর্গ অবরোধ করার সময় ১৫৪৫ খ্রীঃ বারুদ ভর্তি একটি নল ফেটে শেষ নিশ্বাস ত্যাগ করেন।

**দ্বিতীয় পরিচ্ছেদ : শের শাহের শাসন ও রাজস্ব ব্যবস্থা (The Administration and Revenue System of Sher Shah) :** শের শাহের শাসনব্যবস্থা সুলতানি শাসন ও আকবরের শাসনব্যবস্থার মধ্যে সেতুবন্ধন করে বলে অনেকে মনে করেন। ঐতিহাসিক আরস্কাইনের মতে, "আকবরের পূর্বে কোন শাসক শের শাহের মত আইন প্রণেতা ও জনগণের পালন কর্তা হিসাবে কাজ করেন নাই।" ডঃ ত্রিপাঠীর মতে, শের শাহ বলবন ও আলাউদ্দিনের বহু সংস্কার গ্রহণ করেন। পার্সিভ্যাল স্পিয়ারের মতে, "শের শাহ সুলতানি শাসন নীতির সহিত পারসীক শাসন নীতির সমন্বয় সাধন করেন।" শের শাহের সকল সংস্কার তাঁর স্ব-উদ্ভাবিত ও মৌলিক ছিল না।

শের শাহ গ্রামগুলিকে তাঁর শাসনব্যবস্থার ভিত্তি হিসাবে রাখেন। গ্রামের শাসন গ্রাম প্রধান, পঞ্চায়েৎ, খুৎ ও মুকাদ্দম প্রভৃতি স্থানীয় জমিদারদের উপর ন্যস্ত হয়। পাটোয়ারী নামক কর্মচারী গ্রামের জমি-জায়গা ও রাজস্বের হিসাব রাখত। কতকগুলি গ্রাম নিয়ে পরগণা গড়া হয়। শিকদার, মুন্সেফ, আমিন ও কানুনগো প্রভৃতি কর্মচারীরা পরগণা শাসন করত। শিকদার আইন-শৃঙ্খলা রক্ষা, সামাজিক দায়িত্ব পালন ও রাজস্ব আদায়ে সাহায্য করত। মুন্সেফ রাজস্ব আদায়, বিচার ও জমি সম্পর্কীয় বিরোধের নিষ্পত্তি করত। আমিন জমি জরিপ করত। কানুনগো জরিপ ও রাজস্বের হিসাব রাখত। কারকুন ছিল করণিক। কতকগুলি পরগণা নিয়ে শিক বা সরকার গড়া হত। এইরূপ ৪৭টি সরকারে শের শাহের সাম্রাজ্যকে ভাগ করা হয়। সরকারের সাধারণ শাসনভার, আইন-শৃঙ্খলা ও সামরিক দায়িত্ব ছিল শিকদার-ই-শিকদারনের হাতে। মুনসিফ-ই-মুন্সিকান সরকারের রাজস্ব, জমি জরিপ ও দেওয়ানী মামলার বিচার করত। শের শাহের আমলে প্রদেশের শাসনব্যবস্থা সম্পর্কে পণ্ডিতদের মধ্যে মতভেদ আছে। ডঃ ত্রিপাঠীর মতে, পাঞ্জাব, বাংলা ও মালব প্রদেশের শাসনের জন্য সুবাদার নিযুক্ত হয়। অন্য কোন প্রদেশে সুবাদার ছিল কিনা সঠিক জানা যায় না। শের শাহ তাঁর সিংহাসনের হাতে সর্বময় ক্ষমতা রাখেন। তাঁর প্রতিষ্ঠিত স্বৈরতন্ত্র ছিল উদারনৈতিক, প্রজাহিতৈষী স্বৈরতন্ত্র। ৪ জন মন্ত্রী যথা অর্থ ও সাধারণ শাসন বিভাগের দায়িত্বে দেওয়ান-ই-ওয়াজির; সেনাদলের দায়িত্বে দেওয়ান-ই-আরজ এবং সরকারী কাগজ ও দপ্তরের জন্য দেওয়ান-ই-ইনশা নামে মন্ত্রী তিনি নিয়োগ করলেও মূল ক্ষমতা নিজ হাতে রাখতেন। প্রধান কাজী বিচার বিভাগ পরিচালনায় তাঁকে সাহায্য করতেন।

শাসনব্যবস্থা

শের শাহ রাজস্ব ব্যবস্থা সংগঠনের দিকে বিশেষ দৃষ্টি দেন। শের শাহ কৃষকদের স্বার্থরক্ষা করার চেষ্টা করেন। তিনি জমি জরিপ করে জরিপের

ভিত্তিতে উৎপন্ন ফসলের $\frac{1}{3}$ ( মতান্তরে $\frac{1}{4}$ ) অংশ রাজস্ব বা খাজনা হিসাবে ধার্য করেন। রায়ত ফসলের ভাগ দ্বারা বা নগদ টাকায় রাজস্ব মেটাত। ফসলের গড় দাম ধরে সরকারের প্রাপ্য ফসলের দাম রাজস্ব হিসাবে নেওয়া হত। জমিকে ফসলের উৎপাদন অনুসারে সরেশ, মাঝারি ও নিরেশ জমিতে ভাগ করে সেই অনুসারে রাজস্ব ধার্য করা হত। এছাড়া জমি জরিপের খরচা হিসাবে জরিমানা এবং কর আদায়ের খরচা হিসাবে মহাশীলওয়ানা আদায় করা হত। এই দুই প্রকার উপকরের পরিমাণ ছিল সামান্য। দুর্ভিক্ষের সময় অনুদানের জন্য প্রতি বিঘা জমির ফসল থেকে ২$\frac{1}{2}$ সের শস্য কেটে রাখা হত। অন্য কোন প্রকার বাড়তি কর নেওয়া নিষিদ্ধ ছিল। শের শাহ রায়তের সঙ্গে জমি বন্দোবস্ত করে রায়তওয়ারী ব্যবস্থা প্রবর্তন করেন। রাজস্বের স্বত্ব রক্ষার জন্য রায়তের জমিতে তার স্বত্ব, দাগ, দেয় খাজনা ও উপকর উল্লেখ করে প্রতি রায়তকে সরকার থেকে পাট্টা দেওয়ার ব্যবস্থা করা হয়। রায়ত তার বিনিময়ে একটি অঙ্গীকার-পত্র বা কবুলিয়াৎ দিয়ে স্বীকৃতি দিত যে, সে সরকারের নির্দিষ্ট রাজস্ব আদায় দিতে বাধ্য থাকবে।

শের শাহের রাজস্ব ব্যবস্থা

শের শাহ বিচার ব্যবস্থার উন্নতির জন্য ফৌজদারী আইন কঠোর করেন। মুসলিমদের দেওয়ানী মামলা কাজীর আদালতে নিষ্পত্তি হত। মীর আদল কাজীকে বিচারের কাজে সাহায্য করত। প্রধান কাজী আপীলের শুনানি করতেন। স্বয়ং শের শাহ প্রতি বুধবার নিজে সর্বোচ্চ আপীলের বিচার করতেন।

বিচার ব্যবস্থা

শের শাহ সাম্রাজ্যে শান্তি-শৃঙ্খলা, যোগাযোগ ও বাণিজ্যের উন্নতির জন্য বিশেষ ব্যবস্থা নেন। তিনি পূর্ব বাংলার সোনার গাঁ হতে পশ্চিমে সিন্ধু নদ পর্যন্ত বিখ্যাত সড়ক তৈয়ারী করেন। এই রাস্তার আধুনিক নাম গ্রাণ্ড ট্রাঙ্ক রোড। তাছাড়া তিনি আগ্রা, যোধপুর হয়ে গুজরাটের বন্দর পর্যন্ত ; আগ্রা—বুরহানপুর ; লাহোর—মুলতান সড়ক তৈয়ারী করেন। আব্বাস খান শেরওয়ানী নামে শের শাহের যুগের ঐতিহাসিকের মতে, তিনি পথিক ও বণিকদের বিশ্রামের জন্য পথের ধারে ১৭০০টি সরাইখানা নির্মাণ করেন। সরাইখানাগুলিতে বণিকেরা মাল বিনিময় করত। দারোগা-ই-ডাকচৌকী ও শাহানা শান্তি-শৃঙ্খলা রাখত। সরাইখানাগুলি সংবাদ আদান-প্রদানের কেন্দ্র ছিল। তাছাড়া ঘোড়ায় চড়া ডাক-পিওন তিনি প্রবর্তন করেন। শের শাহের প্রায় ১$\frac{1}{2}$ লক্ষ অশ্বারোহী, ২৫ হাজার পদাতিক ও বন্দুকচি সেনা ছিল। তিনি আলাউদ্দিন খলজীর অনুকরণে "দাগ" ও "হুলিয়া" প্রথা অশ্বারোহী বাহিনীতে প্রবর্তন করেন। শের শাহ দরিদ্র প্রজাদের জন্য বিনা মূল্যে ঔষধ বিলির উদ্দেশ্যে দাতব্য বিভাগ স্থাপন করেন। তিনি ধর্মনিরপেক্ষ নীতি গ্রহণের চেষ্টা করেন। তাঁর শাসন ব্যবস্থায় উলেমা শ্রেণীর প্রভাব লক্ষ্য করা যায় না। তিনি হিন্দুদের প্রতি সম্মানজনক ব্যবহার করতেন। তাঁর অন্যতম হিন্দু সেনাপতি ছিলেন ব্রহ্মজিৎ গৌর।

অর্থ নৈতিক ও সামরিক সংস্কার

শের শাহ তাঁর শাসনব্যবস্থায় নূতন কোন নীতির উদ্ভাবন না করলেও এবং জিজিয়া কর রহিত না করলেও উদার ও জনকল্যাণমূলক শাসন প্রবর্তন করেন।

**কৃতিত্ব (Achievement)ঃ** শের শাহ সামান্য জাগীরদার হতে যোগ্যতার জোরে গোটা উত্তর ভারতব্যাপী সাম্রাজ্য ও সুসংগঠিত শাসন স্থাপন করেন। তিনি নিষ্ঠাবান সুন্নী মুসলমান হলেও অন্য ধর্মাবলম্বীদের প্রতি উদার ছিলেন। তিনি গোষ্ঠীদ্বন্দ্বে বিভক্ত আফগানদের সঙ্ঘবদ্ধ করেন এবং অসাধারণ সামরিক প্রতিভা ও সংগঠন ক্ষমতার পরিচয় দেন। তিনি বিশেষ কোন ধর্মের প্রতি পক্ষপাত দেখান নাই। তাঁর রাজত্বকালে মথুরাকে কেন্দ্র করে বৈষ্ণব ধর্মের জোয়ার বইতে থাকে। শের শাহের স্থাপত্যে হিন্দু ও পারসীক-আরবীয় শৈলীর সমন্বয় দেখা যায়। সাসারামে তাঁর সমাধি ও দিল্লীর পুরাণ-কিল্লা তাঁর স্থাপত্যের নিদর্শন। শের শাহের শাসন দ্বারা আকবর প্রভাবিত হন। যদিও শের শাহ স্বৈর শাসক ছিলেন, যদিও তিনি ক্ষমতা কেন্দ্রীভূত করেন, যদিও তিনি জিজিয়া কর রহিত করেন নাই, তথাপি তিনি সমকালীন যুগের এক শ্রেষ্ঠ শাসক ছিলেন। তবে আকবরের মত জাতীয় নীতির তিনি উদ্ভাবক ছিলেন না। তিনি ছিলেন আফগানদের জাতীয় শাসক।

শের শাহের মৃত্যুর পর যথাক্রমে পুত্র ইসলাম শাহ, সিকান্দার শাহ সিংহাসনে বসেন। পরে পারস্যের শাহের সাহায্যে হুমায়ুন সিকান্দার শাহকে পরাস্ত করে দিল্লী ও আগ্রা পুনর্দখল করেন। ভারতে মুঘল সাম্রাজ্যের পুনঃ-স্থাপনের পথ তৈরী হয়।

---

## দ্বিতীয় অধ্যায় [গ]

# আকবরের রাজ্য বিস্তার ঃ শাসন ও অন্যান্য নীতি ঃ স্থাপত্য

## (The Conquests of Akbar : Administration and his Policy of Government : Architecture)

**প্রথম পরিচ্ছেদ ঃ আকবরের রাজ্য বিস্তার নীতি (The Conquests of Akbar) ঃ** শের শাহের আক্রমণে পরাস্ত হয়ে যখন হুমায়ুন অমরকোটের রাজা রণপ্রসাদের কাছে আশ্রয় নেন, তখন অমরকোটে হুমায়ুন পত্নী হামিদাবানু বেগমের গর্ভে ১৫৪২ খ্রীঃ আকবরের জন্ম হয়। ১৫৫৬ খ্রীঃ যখন হুমায়ুনের মৃত্যু হয় তখন আকবরের বয়স ছিল মাত্র ১৩ বছর ৪ মাস। আকবর তাঁর অভিভাবক বৈরাম খাঁর তত্ত্বাবধানে পাঞ্জাবে পিতার উত্তরাধিকারী হিসাবে বাদশাহ খেতাব নেন এবং পিতার সিংহাসনে বসেন। হুমায়ুনের মৃত্যু ও আকবরের

নাবালক অবস্থার সুযোগে মুঘলের বিরুদ্ধে সর্বত্র বিদ্রোহ দেখা দেয়। আকবর প্রকৃতপক্ষে ভারতের অধিকাংশ অঞ্চলে অধিকার হারান। পাঞ্জাবের একটি ক্ষুদ্র অংশে মাত্র তাঁর ক্ষমতা বজায় ছিল। এইরূপ হতাশাগ্রস্ত অবস্থা অতিক্রম করে আকবর নিজ বাহুবলে এক সর্বভারতীয় সাম্রাজ্য প্রতিষ্ঠা করেন। এই সাম্রাজ্যের সীমা হিমালয় হতে গোদাবরী তীর এবং কান্দাহার হতে বাংলার পূর্ব সীমা পর্যন্ত বিস্তৃত ছিল।

আকবর

মধ্য যুগের ভারতীয় শাসকদের মধ্যে বিজেতা ও সংগঠক হিসাবে আকবরকে শ্রেষ্ঠ বলা হয়। বিভারিজ নামক ঐতিহাসিক আকবরের রাজ্য জয় নীতিকে খাদহীন, নগ্ন সাম্রাজ্যবাদ বলে বর্ণনা করেছেন। আকবরের সাম্রাজ্যবাদের কাছে ব্রিটিশ শাসক লর্ড ডালহৌসীর সাম্রাজ্যবাদী তারকা ম্লান হয়ে যায়। স্মিথ নামক ঐতিহাসিকও বলেছেন যে, আকবর প্রতিবেশীর রাজ্য দখলের জন্য ব্যস্ত থাকতেন। তাঁরা আকবরের রাজ্য জয়ের পশ্চাতে কোন উচ্চ আদর্শ বা সংগঠনের লক্ষ্য দেখেন নাই। কিন্তু বহু ঐতিহাসিক আকবরের রাজ্য জয় নীতির আলাদা ব্যাখ্যা করেছেন। আকবর যখন সিংহাসনে বসেন তখন ভারতবর্ষ ছিল খণ্ড খণ্ড, হিন্দু-মুসলিম শাসিত অঞ্চলের সমষ্টি। আকবর তাঁর বাহুবলে এই খণ্ড বিচ্ছিন্ন ভারতকে তাঁর সিংহাসনের অধীনে রাজনৈতিক ঐক্য দেন। পার্সিভ্যাল স্পিয়ার মন্তব্য করেছেন যে, ভারতের রাজনৈতিক ঐক্যের আদর্শ ছিল যে কোন দূরদর্শী ভারতীয় শাসকের কাছে প্রাকৃতিক নিয়মের মতই স্বতঃসিদ্ধ। আকবরের মত শক্তিশালী বিজেতা ভারতীয় ঐক্যকে দৃঢ় করার জন্য রাজ্য জয় করবেন এটা ছিল স্বাভাবিক ঘটনা। তাছাড়া আকবর বিজিত অঞ্চলে ন্যায় বিচার, জমি জরিপ দ্বারা রাজস্ব নির্ধারণ, হিন্দু-মুসলিম সংস্কৃতির সমন্বয়, সহিষ্ণুতা ও সমদর্শী নীতি প্রতিষ্ঠা করেন। তিনি রাজপুত রাজ্যগুলিকে স্বায়ত্ব শাসনের অধিকার দেন।

আকবরের রাজ্য বিস্তার

সিংহাসনে বসার পর আকবরের প্রথম কাজ ছিল আদিল শাহের সেনাপতি হিমুর হাত হতে দিল্লী ও আগ্রা উদ্ধার করা। ১৫৫৬ খ্রীঃ দ্বিতীয় পানিপথের যুদ্ধে আকবর তাঁর অভিভাবক বৈরাম খাঁর সহায়তায় হিমুকে পরাজিত ও নিহত করে পৈত্রিক রাজধানী দিল্লী ও আগ্রা পুনরুদ্ধার করেন। এই যুদ্ধে জয়লাভের ফলে ভারতে মুঘল শক্তি স্থায়ী ভিতের উপর স্থাপিত হয়।[১] মুঘল-আফগান প্রতিদ্বন্দ্বিতার অবসান হয়।

১. Advanced History of India. P. 447.

এর পর আকবর জৌনপুর ও গোয়ালিয়র জয় করেন। কাবুল থেকে জৌনপুর পর্যন্ত আকবরের রাজ্য বিস্তৃত হয়। ১৫৬১ খ্রীঃ আকবরের সভাসদ আধম খান মালবের সুলতান বাজ বাহাদুরকে পরাস্ত করে মালব জয় করেন। বাজ বাহাদুরের প্রেমিকা সুন্দরী কাব্যময়ী নর্তকী রূপমতী মুঘলের হাতে বন্দিনী হন। এর পর আকবরের

সেনাপতি আসফ খাঁ মধ্যপ্রদেশের গড়-কাটাঙ্গা বা গোণ্ডোয়ানা আক্রমণ করেন। গড়-কাটাঙ্গার নাবালক রাজা বীরনারায়ণের বিধবা মাতা রাণী দুর্গাবতী অত্যন্ত বীরত্ব সহকারে মুঘল সেনাকে বাধা দিয়ে মৃত্যু বরণ করেন। বীরনারায়ণেরও যুদ্ধে মৃত্যু হয়। মধ্যপ্রদেশের সাগর, মাণ্ডলা, দামো ও নর্মদা উপত্যকা মুঘল সাম্রাজ্যের অন্তর্ভুক্ত হয়। ডঃ ঈশ্বরীপ্রসাদ রাণী দুর্গাবতীর সাহসের জন্য তাঁকে প্রাচীন

আফগানদের চোখে মুঘলরা ছিল বিদেশী শক্তি। আফগানদের বিরুদ্ধে ভারতীয় সাহায্য পেতে হলে রাজপুতদের মিত্রতা তাঁর দরকার ছিল। তাছাড়া রাজপুতরা যোদ্ধা ও শত্রু হিসাবে যত বড় ছিল, তাদের মিত্রতা পেলে তারা মিত্র হিসাবেও বড় হতে পারত। রাজপুতরা ছিল যুদ্ধবিদ্যায় ও শৌর্যে শ্রেষ্ঠ শক্তি। তাদের সহায়তা পেলে তাঁর পক্ষে ভারত জয় সহজ হত। রাজপুতরা ছিল হিন্দু সমাজের মুখপাত্র। আকবর হিন্দুদের প্রতি যে সমদর্শী নীতি নেন, তা তিনি রাজপুতদের ক্ষেত্রে প্রয়োগ দ্বারা তাদের শ্রদ্ধা ও আনুগত্য পান। তিনি যোগ্যতার ভিত্তিতে কর্মচারী নিয়োগ করে দক্ষ রাজপুত সেনাপতি ও সভাসদদের উচ্চ মনসবদারী পদ দেন। ডঃ বেণী প্রসাদের মতে, আকবরের রাজপুত নীতির ফলে তৈমুর বংশ চার পুরুষের জন্য দক্ষ রাজপুত প্রশাসক ও সেনার সাহায্য পায়। রাজপুত রাণীর গর্ভজাত পুত্রকে তিনি সিংহাসনের উত্তরাধিকারী ঘোষণা করেন। ১৫৬২ খ্রীঃ তিনি অম্বর বা জয়পুরের রাজা বিহারীমলের কন্যাকে বিবাহ করেন এবং বিহারীমলকে ৫ হাজারী মনসবদারের পদ দেন। বিহারীমলের পুত্র ভগবান দাসও মুঘল দরবারে উচ্চ পদ পান। তাঁর পুত্র মানসিংহ নিজ যোগ্যতায় ৭ হাজারী বা সর্বোচ্চ মনসবদারের পদ পান। অম্বরের দৃষ্টান্ত অনুসরণ করে মারবাড়, বিকানীর, বুন্দী, রণথম্ভোর, কালিঞ্জর প্রভৃতি স্থানের রাজপুত রাজারাও বশ্যতা জানান এবং স্বায়ত্ব-শাসনের অধিকার পান। একমাত্র ব্যতিক্রম ছিলেন মেবারের গর্বিত শিশোদিয়া বংশের রাণা উদয় সিংহ। ১৫৬৭ খ্রীঃ মুঘল বাহিনী রাজপুত সেনাপতি জয়মল ও পত্তাকে পরাস্ত করে মেবারের রাজধানী বিখ্যাত চিতোর দুর্গ দখল করে। রাণা উদয়ের পর তাঁর পুত্র রাণা প্রতাপ অদম্য সাহস নিয়ে মেবারের স্বাধীনতা রক্ষার চেষ্টা করেন। মানসিংহ ও আসফ খাঁর অধীনে এক বিরাট বাহিনী রাণা প্রতাপকে ১৫৭৬ খ্রীঃ হলদিঘাট বা গোগুন্ডার যুদ্ধে পরাস্ত করে। প্রতাপ তাঁর জীবনের শেষ দিন পর্যন্ত গেরিলা যুদ্ধের দ্বারা আত্মরক্ষা করেন। ১৫৯৭ খ্রীঃ রাণা প্রতাপের মৃত্যুর পর তাঁর পুত্র রাণা অমরসিংহ মুঘলের সহিত কিছুকাল যুদ্ধের পর বশ্যতা-মূলক সন্ধি সাক্ষর করেন।

রাজপুত নীতি

রাণা প্রতাপ

মেবার জয়ের পর আকবর রণথম্ভোর ও কালিঞ্জরের দুই বিখ্যাত দুর্গ অধিকার করেন। এর পর তিনি গুজরাটের সুলতান তৃতীয় মুজাফর শাহকে পরাস্ত করে গুজরাট অধিকার করেন। গুজরাটের বিখ্যাত সুরাট বন্দর মুঘল বন্দরে পরিণত হয়। গুজরাট জয়ের ফলে গঙ্গা-যমুনা উপত্যকার সঙ্গে সুরাট বন্দরের মাধ্যমে পশ্চিম এশিয়ার বাণিজ্য বিস্তৃত হয়। গুজরাটের পর আকবর বাংলার বিদ্রোহী আফগান সুলতান দাউদ খাঁকে তুকরাই ও

গুজরাট ও বাংলা জয়

রাজমহলের যুদ্ধে পরাস্ত করে বাংলা অধিকার করেন। কাবুল, কান্দাহার, কাশ্মীর ও সিন্ধু দেশও তাঁর রাজ্যভুক্ত হয়।

দাক্ষিণাত্য নীতি

উত্তর ভারত জয়ের পর আকবর দক্ষিণে তাঁর দৃষ্টি দেন। দক্ষিণ ভারতে পর্তুগীজ অনুপ্রবেশ ভারতের নিরাপত্তার বিঘ্ন সৃষ্টি করে। আকবর প্রথমে আহমদনগরের রাণী চাঁদ সুলতানাকে পরাস্ত করেন। আহমদনগরের সেনাপতিরা বশ্যতা স্বীকারে অসম্মতি জানালে আকবর আহমদনগর জয় করে মুঘল শাসনে আনেন। এর পর খান্দেশের সুলতান রাজা আলি খাঁ ও তাঁর পুত্র পরাস্ত হন। আকবর খান্দেশ অধিকার করেন। তিনি খান্দেশের বিখ্যাত আসিরগড় দুর্গ ১৬০১ খ্রীঃ দখল করেন। এই দুর্গ জয়ের পর আকবর তাঁর বিজয়ী তরবারি কোষবদ্ধ করেন।

**দ্বিতীয় পরিচ্ছেদ ঃ আকবরের শাসনব্যবস্থার বিভিন্ন দিক (Akbar's Administration : Its different Aspects) ঃ** আকবর কেবলমাত্র বিজেতা ছিলেন না। তিনি তাঁর সাম্রাজ্যকে সুশাসনের জন্য এক সুশৃঙ্খল শাসনব্যবস্থা প্রবর্তন করেন। স্যার জে. এন সরকার আকবরের প্রবর্তিত শাসনব্যবস্থাকে "ভারতীয় ভিত্তির উপর পারসীক ও আরবীয় ভাবধারার মিশ্রণ" বলে অভিহিত করেছেন। আকবর যদিও কিছু পারসীক ও আরবীয় প্রথা প্রবর্তন করেন কিন্তু তিনি তার ভারতীয়করণ করেন। গ্রাম শাসন ও রাজস্ব নীতির ক্ষেত্রে তিনি ভারতীয় প্রথার উপর জোর দেন। তিনি শের শাহের রাজস্ব ব্যবস্থা ও প্রাদেশিক শাসনের কিছু নীতি গ্রহণ করেন। আকবর সম্রাটের সর্বময় স্বৈর ক্ষমতায় বিশ্বাস করতেন। স্বৈরাচারী হলেও, তিনি ছিলেন উদারনৈতিক স্বৈরাচারী। তিনি নিজেকে প্রজাদের অবিভাবক ও পালক বলে মনে করতেন। শাসন পরিচালনার ব্যাপারে বাদশাহের সিদ্ধান্ত ছিল চূড়ান্ত। তিনি নীতি স্থির করার পর কর্মচারীরা তাকে বাস্তব রূপ দিত। আকবর রাষ্ট্রের কাজের জন্য প্রত্যহ প্রায় ১৬ ঘণ্টা পরিশ্রম করতেন।

আকবরের রাজতান্ত্রিক আদর্শ

আকবর কেন্দ্রীয় শাসনের দায়িত্ব কয়েকটি দপ্তরে ভাগ করে দেন। যথা, (১) ওয়াকীল। বৈরাম খাঁ ওয়াকীল বা ভকীল হিসাবে প্রায় সকল ক্ষমতা ভোগ করতেন। বৈরামের পতনের পর আকবর ভকীলের ক্ষমতা কমিয়ে দেন। (২) উজীরাৎ বা উজীরের দপ্তর। এই পদটির নাম উজীর বা দেওয়ান-ই-আলা দেওয়া হয়। রাজস্ব বিভাগের সকল দায়িত্ব দেওয়ান-ই-আলার হাতে দেওয়া হয়। খলিসা, জাগীর ও ইনামী জমির বন্দোবস্তের দায়িত্ব, সরকারের আয়-ব্যয়ের দায়িত্ব দেওয়ান-ই-আলা বহন করতেন। তিনি প্রাদেশিক দেওয়ানদের নিয়ন্ত্রণ করতেন। (৩) মীর-বক্সীর হাতে সামরিক বিভাগের সকল দায়িত্ব দেওয়া হয়। পদমর্যাদায় তিনি ছিলেন সবার উপরে। প্রতি মনসবদারকে তাঁর নির্দেশ মানতে হত। দরবারে তিনি সম্রাটের ডান দিকে দাঁড়াতেন। রাজপ্রাসাদের রক্ষী বাহিনী নিয়োগ তাঁর দায়িত্বে

কেন্দ্রীয় সরকারের বিভিন্ন দপ্তর

ছিল। রাজ্যের সর্বত্র বারিদ বা গুপ্তচর দ্বারা তিনি খবর নিতেন। মাঝে মাঝে তিনি যুদ্ধ পরিচালনা করতেন। তাঁকে সাহায্য করার জন্য সহকারী মীর বক্সী থাকত। মনসবদারদের সেনা ও ঘোড়ার হিসাব তিনি রাখতেন। (৪) মীর-সামান রাজপরিবারের প্রয়োজনীয় জিনিষ-পত্রাদি ও হারেমের প্রয়োজনীয় দ্রব্যাদি সরবরাহের দায়িত্বে ছিলেন। সরকারী কারখানা তার নিয়ন্ত্রণে পরিচালিত হত। এই কারখানায় রাজপরিবারের দরকারী জিনিষ-পত্র তৈরী হত। (৫) প্রধান কাজী ছিলেন বিচার বিভাগের কর্তা। (৬) সদর-উস-সুদুর ছিলেন দাতব্য ও ধর্মবিভাগের অধিকর্তা। তিনি শরিয়তী আইনের ব্যাখ্যাকার হিসাবে সম্রাটকে আইন রচনায় পরামর্শ দিতেন। তিনি উলেমাদের সেয়ুর ঘাল বা নিস্কর জমি দানের সুপারিশ করতেন।

আকবরের সাম্রাজ্যকে ১৫টি ( মতান্তরে ১২টি ) সুবা বা প্রদেশে ভাগ করা হয়। সুবার শাসনব্যবস্থা কেন্দ্রীয় শাসনের অনুকরণে গড়া হয়। প্রদেশের শাসনকর্তা বা সুবাদার আকবরের দ্বারা নিযুক্ত হতেন। তাঁকে সিপাহসালার বলা হত। প্রদেশের আইন-শৃঙ্খলা, নিরাপত্তা, শাসন পরিচালনার দায়িত্ব তাঁর হাতে থাকত। তাঁর সঙ্গে কেন্দ্রে সম্রাট ও মীর-বকসীর যোগ থাকত। সম্রাটের আইন ও নির্দেশ তিনি চালু করতেন। কৃষির উন্নতির জন্য তাঁকে নিরন্তর চেষ্টা করতে হত। প্রদেশের রাজস্ব আদায়ে কোন বাধা এলে তাঁকে তা দমন করতে হত। (২) প্রদেশের রাজস্ব বিভাগ দেওয়ান পরিচালনা করতেন। তিনি রাজস্ব বিভাগের কর্মচারীদের নিয়ন্ত্রণ করতেন। দেওয়ানের কোন সামরিক ও শাসন ক্ষমতা ছিল না। (৩) প্রদেশের মীর-বক্সী সেনাদল নিয়ন্ত্রণ করতেন। (৪) কাজী বিচারের কাজ করতেন। (৫) সদর দাতব্য ও ধর্মীয় দায়িত্ব পালন করতেন। কোতোয়াল ছিলেন নগরের পুলিশ বিভাগের কর্তা। মীরবহর, দারোগা প্রভৃতি কর্মচারী প্রদেশে নিযুক্ত হত। প্রদেশ বা সুবাগুলিকে সরকার বা জেলায় ভাগ করা হত। সরকারের শাসনভার থাকত ফৌজদারের হাতে। আমলগুজার সরকারের রাজস্ব বা দেওয়ানী পরিচালনা করতেন। সরকারগুলিকে পরগণায় ভাগ করা হত। শিকদার পরগণার শাসন চালাতেন। আমিল রাজস্বের দায়িত্ব বইতেন। ফোতেদার ছিলেন পরগণার কোষাধ্যক্ষ। কানুনগো জরিপের কাজ দেখতেন। বিটিকচি জরিপের ও রাজস্বের কাগজ তৈরী করতেন। কতকগুলি গ্রাম নিয়ে পরগণা গঠিত হত।

প্রাদেশিক শাসন ব্যবস্থা

আকবর সেনা সংগঠনের জন্য মনসবদারী প্রথা প্রবর্তন করেন। মনসব কথাটির অর্থ হল "পদমর্যাদা" ( Rank )। এই প্রথা অনুসারে প্রতি মনসবদারকে তার পদমর্যাদা অনুসারে নির্দিষ্ট সেনা ও ঘোড়া রাখতে হত। মনসবদারের পদমর্যাদা অনুসারে মনসবদারের বেতন স্থির করা হত। নিম্নতম পদমর্যাদা ছিল ১০ এবং উর্দ্ধতম ৭ হাজার। রাজপরিবারের লোকেরা ১০ হাজার পর্যন্ত মনসব

পেত। মনসবদারের অধীনে জাট ও সওয়ার সেনা থাকত। জাট ও সওয়ারের ব্যাখ্যা সম্পর্কে মতভেদ আছে। সাধারণতঃ মনে করা হয় যে, জাট বলতে মনসবদারের পদমর্যাদা এবং সওয়ার বলতে তাঁর অধীনে অশ্বারোহী সেনার সংখ্যা বুঝাত।[১] মনসবদারের বেতন থেকে তাকে সেনার খরচ মেটাতে হত। মনসবদারদের সেনাকে নির্দিষ্ট সময়ে রাজধানীতে এসে নির্দিষ্ট সংখ্যা নির্ণয় ও কুচকাওয়াজ করাতে হত। যাতে ঘোড়াগুলিকে বদলান না হয় এজন্য ঘোড়ার গায়ে দাগ দেওয়া থাকত। মনসবদারদের বেতন নগদে ও জাগীরে দেওয়া হত। জাগীরগুলি তারা স্থায়ীভাবে ভোগ করতে পারত না। যতদিন তার মনসবদারের পদে থাকত ততদিন সে জাগীর ভোগ করত। ৩।৪ বছর অন্তর জাগীর বদলী করা হত।

মনসবদারী ও জাগীরদারী ব্যবস্থা

আকবর এক উন্নত রাজস্ব ব্যবস্থার প্রবর্তন করেন। তিনি শের শাহের রাজস্ব ব্যবস্থার দ্বারা অনেকাংশে প্রভাবিত হন। মুঘল রাজস্ব প্রধানতঃ অকৃষি খাত ও কৃষি খাত থেকে আদায় হত। আকবরের দেওয়ান মুজাফর খান ও টোডরমল দহসালা বা জাবতি প্রথা প্রবর্তন করেন। এই প্রথা অনুসারে খালসা জমিগুলিকে লোহার আংটার দ্বারা আটকান বাঁশের খণ্ডের দ্বারা জরিপ করা হত। জমিগুলিকে উৎপাদন অনুসারে ভাগ করা হত যথা, (ক) পোলাজ বা অতি সরেশ জমি ; (খ) পরৌটি বা কৃষিযোগ্য জমি ; (গ) চাচর বা মাঝারি জমি ; (ঘ) বাঞ্জার বা নিরেশ জমি। প্রতি শ্রেণীর জমির ১০ বছরের উৎপাদনকে ১০ দিয়ে ভাগ করে গড় উৎপাদন ধরা হত। এই গড় উৎপাদনের ⅓ ভাগ ছিল সরকারী ভূমি-রাজস্ব। এই রাজস্ব নগদ টাকায় নেওয়া হত। এজন্য শস্যের দশ বছরের গড় দাম ধরে, দশ বছরের গড় শস্যের ⅓ ভাগের যা দাম হয়, তা প্রদেয় রাজস্ব হিসাবে ধার্য করা হত। জমি সরাসরি রায়তকে বন্দোবস্ত দেওয়া হত। রায়তকে পাট্টা দেওয়া হত। দহসালা বা জাবতি প্রথা বিহার, এলাহবাদ, মালব, অযোধ্যা, আগ্রা, দিল্লী, লাহোর ও মুলতানে প্রচলিত ছিল। এছাড়া গাল্লাবক্স বা বাতাই প্রথা এবং নাসাক প্রথা অনুসারে ভূমি-রাজস্ব আদায় করা হত। বাতাই প্রথা অনুসারে যখন যেমন ফসল ফলত সরকার তার ⅓ অংশ নিত। এতে জমি জরিপ করা হত না। নাসাক প্রথা অনুসারে উৎপন্ন ফসলের পরিমাণ আন্দাজে স্থির করে সরকার ও রায়তের মধ্যে অংশ ভাগ করা হত। আকবর কৃষির উন্নতির দিকে নজর দেন। তিনি খরা ও বন্যার সময় কৃষককে সরকারী সাহায্য ও তাকাবি ঋণ দানের ব্যবস্থা করেন। এছাড়া অকৃষি খাত থেকে নজরানা, জরিমানা, বাণিজ্য শুল্ক, খামস, পেশকারী কর প্রভৃতি সূত্র থেকে রাজস্ব আদায় হত।

রাজস্ব নীতি

---

১. Bipan Chandra—Medieval India.

**চতুর্থ পরিচ্ছেদঃ আকবরের ধর্মমতঃ দীন-ই-ইলাহী ( The Religious Policy of Akbar : The Din-I-Ilahi ) ঃ** ডঃ ঈশ্বরী প্রসাদ মন্তব্য করেছেন যে, "হিন্দুস্থানে যে সকল মুসলিম শাসক রাজদণ্ড পরিচালনা করেন তাঁদের মধ্যে আকবর ছিলেন ধর্মসহিষ্ণুতা নীতির সর্বাপেক্ষা উদার প্রবর্তক।" আকবরের এই ধর্মসহিষ্ণুতা নীতি নানাবিধ প্রভাবে গড়ে উঠে। ১৬শ শতক ছিল ধর্মের ক্ষেত্রে উদারতা ও নূতন চিন্তার যুগ। নানক, কবীর ও সুফী ধর্মগুরুরা এই যুগে একেশ্বরবাদ ও ধর্ম-সমন্বয়ের বাণী প্রচার করেন। আকবরের উপর এই চিন্তাধারার প্রভাব পড়ে। আকবর তৈমুর বংশের স্বাধীন চিন্তাধারার উত্তরাধিকারী ছিলেন। বাল্যকালে তিনি সুফী সন্তদের সংস্পর্শে এসে ধর্ম-সমন্বয়ের মতবাদে প্রভাবিত হন। আকবরের শিক্ষক মীর্জা আবদুল লতিফ এবং তাঁর সভাসদ আবুল ফজল ও কবি ফৈজী তাঁর মনে স্বাধীন ও যুক্তিবাদী চিন্তার বীজ বপন করেন। ইতিমধ্যে আকবর হিন্দুদের উপর বৈষম্যমূলক কর জিজিয়া ও তীর্থ কর লোপ করেন। ১৫৭৫ খ্রীঃ আকবর ইবাদতখানা নামে এক ধর্মসভা গৃহ ফতেপুর সিক্রীতে স্থাপন করেন। তিনি প্রথমে উলেমাদের এই সভায় তাঁদের ধর্মমত বিশ্লেষণ করতে বলেন। উলেমাদের মধ্যে তীব্র বিতর্ক ও মতভেদ লক্ষ্য করে আকবর তাঁদের উপর আস্থা হারান। তিনি এই সভায় খ্রীষ্টীয় প্রচারক ফাদার একুয়াভিভা, ফাদার মনসারেট, হিন্দু পণ্ডিত পুরুষোত্তম, জৈন সাধু হীরা বিজয়সুরী, জরাথুষ্ট্র, পণ্ডিত দস্তুর মোহেইয়ারজি রাণা প্রভৃতিকে আহ্বান করেন। তাঁদের মুখে বিভিন্ন ধর্মের ব্যাখ্যা শোনার পর আকবরের বিশ্বাস জন্মায় যে, "সকল ধর্মের মর্মকথা এক ও অভিন্ন।" ১৫৭৯ খ্রীঃ আকবর 'মহজরনামা' নামে এক ঘোষণাপত্রের দ্বারা জানান যে, কোরাণের ব্যাখ্যা সম্পর্কে উলেমাদের মধ্যে মতভেদ দেখা দিলে, পাদশাহ বা ইমাম-ই-আদিলের ব্যাখ্যাই চূড়ান্ত বলে সকলে মানতে বাধ্য থাকবেন। এই ঘোষণা পত্রের দ্বারা আকবরের ধর্ম-সমন্বয় নীতিকে কার্যকরী করার পথ প্রশস্ত হয়।

আকবরের ধর্মমতের বিবর্তন: ইবাদতখানা

আকবর সকল ধর্মের মধ্যে একই মূল সত্য আছে একথা শুধু উপলব্ধি করেন। বাদাওনীর মতে, ১৫৮১ খ্রীঃ আকবর তাঁর নূতন ধর্ম দীন-ই-ইলাহী প্রচার করেন। বাদাওনীর মতে, এই ধর্মে দীক্ষিত ব্যক্তিদের কাছে আকবর ৪ প্রকার আনুগত্য দাবী করেন যথা জীবন, সম্পত্তি, ধর্ম ও সম্মান। বাদাওনীর মতে, দীন-ই-ইলাহী প্রচার দ্বারা আকবর ইসলাম ধর্ম ত্যাগ করেন। আধুনিক গবেষকদের মতে, গোঁড়া বাদাওনী আকবরের দীন-ই-ইলাহীর প্রকৃত অর্থ বুঝেন নাই। আকবর প্রকৃতপক্ষে কোন নূতন ধর্মমত প্রচার করেন নাই। তিনি যে মত প্রচার করেন তার নাম ছিল তুহিদ-ই-ইলাহী বা 'স্বর্গীয় একেশ্বরবাদ'। আকবরের মৃত্যুর ৮০ বছর পরে তাঁর ধর্মমতকে লোকে দীন-ই-ইলাহী নাম দেয়। এই নব ধর্মের কতকগুলি নিয়মকানুন ছিল। যথা নিরামিষ ভোজন, দান, "ঈশ্বর মঙ্গলময়" এই বাণী উচ্চারণ করা। দীন-ই-ইলাহী বা এই তথাকথিত নবধর্মের কোন ধর্মগ্রন্থ

দীন-ই-ইলাহী

বা ধর্মশাস্ত্র ছিল না এবং কোন পুরোহিত ছিল না বা উপাসনার কোন নির্দিষ্ট স্থান ছিল না। আকবর এই ধর্মমত কারও উপরে জোর করে চাপান নাই। কবি ফৈজী, বীরবল ও আবুল ফজল প্রভৃতি অল্প সংখ্যক লোক এই মতে দীক্ষা নেন। এই নব ধর্মমতে সুফী প্রভাব বিশেষভাবে লক্ষ্য করা যায়। আকবর ইসলাম ধর্ম ১৫৮১ খ্রীঃতে ত্যাগ করেন বাদাওনী ও পর্তুগীজ পাদ্রীদের এই মত বহু গবেষক অগ্রাহ্য করেন। যদিও স্মিথ বলেছেন যে, দীন-ই-ইলাহী প্রচার ছিল আকবরের মূর্খতার উচ্চ স্তম্ভ ও তাঁর অহংকারের হাস্যকর দৃষ্টান্ত, কিন্তু এই সমালোচনা যুক্তিযুক্ত নয়। বিভারিজের মতে, 'আকবর ইসলাম ধর্ম ত্যাগ করেন একথা মনে করার কোন কারণ নেই।' দীন-ই-ইলাহী প্রচারের পরও আকবর নমাজ পাঠ করেন। তবে আকবর গোঁড়া অন্ধ-বিশ্বাসী মুসলমান ছিলেন না। তিনি ছিলেন সংশয়বাদী, সংস্কারবাদী, উদার চিত্ত মুসলমান।

**আকবরের যুগে সংস্কৃতি ও স্থাপত্য (The Cultural life and the building activities of the Age of Akbar):** আকবর ছিলেন এক প্রতিভাবান, উদারনৈতিক সম্রাট। তিনি ভারতের সমন্বয়বাদী সভ্যতার মর্মকথা উপলব্ধি করেন। পার্সিভ্যাল স্পিয়ারের মতে, "আকবর সকল প্রকার সাম্প্রদায়িক সংকীর্ণতা দূর করে, সমগ্র হিন্দুস্থানের সকল সম্প্রদায়ের স্বীকৃত শাসকে পরিণত হন....."। তিনি সর্বপ্রথম জাতীয় নীতি গ্রহণ করে হিন্দু-মুসলিম সকল সম্প্রদায়কে সমান মর্যাদা দেন। তিনি হিন্দুদের উপর বৈষম্যমূলক জিজিয়া কর ও তীর্থকর লোপ করেন। আকবর যোগ্যতার ভিত্তিতে উচ্চ সরকারী পদে হিন্দু ও মুসলিমদের নিয়োগ করেন। রাজপুত নীতি ছিল তাঁর উদার শাসন নীতির পরিচায়ক। তিনি রাজপুত পত্নীর গর্ভজাত পুত্রকে সিংহাসনের উত্তরাধিকারী ঘোষণা করেন। তিনি যুদ্ধবন্দীদের ধর্মান্তরকরণ নিষিদ্ধ করেন। তিনি দাসপ্রথা রদ করেন। ১৫৮০-৮২ খ্রীঃ তিনি কোতোয়ালদের দাস ক্রয় বিক্রয় বন্ধ করতে আদেশ দেন।

আকবরের সমদর্শী ও সমন্বয়বাদী নীতি

আকবর ভারতীয় সংস্কৃতির অনুরাগী ছিলেন। এই সঙ্গে তিনি ফার্সী সাহিত্যেরও পৃষ্ঠপোষকতা করেন। তাঁর রাজসভায় জ্ঞানী-গুণী প্রভৃতি সমাদৃত হতেন। নবরত্ন বা নয়জন জ্ঞানী তাঁর রাজ্যসভায় ছিলেন। এঁদের মধ্যে সঙ্গীত গুরু তানসেন, হাস্য রসিক বীরবল, ঐতিহাসিক আবুল ফজল, কবি ফৈজী বিশেষ বিখ্যাত। বাদাওনী মন্তাখাবৎ-ই-তারিখী; আবুল ফজল আকবরনামা ও আইনী আকবরী; মোল্লা নিজামুদ্দিন তবকাৎ-ই-আকবরী রচনা করেন। আকবর চিত্রকলার অনুরাগী ছিলেন। এজন্য তিনি আবদুস সামাদের নেতৃত্বে একটি দপ্তর স্থাপন করেন। পারসীক ও হিন্দু রীতির মিশ্রণে তাঁর আমলে চিত্রকলার বিকাশ হয়। (বিশদ বিবরণ তৃতীয় অধ্যায় দ্রষ্টব্য)।

আকবরের রাজসভা

মুঘল স্থাপত্য শিল্প পারসীক ও ভারতীয় স্থাপত্যের সমন্বয়ে বিকশিত হয়। গম্বুজ ও খিলানের কাজে পারসীক প্রভাব ও অলংকারের কাজে ভারতীয় রীতির

প্রভাব দেখা যায়। আকবরের সমন্বয়ী প্রতিভা স্থাপত্যের ক্ষেত্রেও বিকশিত হয়। ১৫৬৫ খ্রীঃ তিনি হুমায়ুনের সমাধি নির্মাণ করেন। এই সমাধির ৪ কোণে ৪টি চূড়া ও মাঝখানে গম্বুজ দেখা যায়। ফতেপুর সিক্রীর সৌধগুলি, আগ্রার জাহাঙ্গীর মহলও বিখ্যাত। ফতেপুর সিক্রীর বুলান্দ দরওয়াজা মাটি থেকে ১৭৬ ফুট উঁচু। সেখ সেলিম চিস্তির সমাধি, সেকেন্দ্রায় আকবরের সমাধি বিখ্যাত। এই সমাধির স্থাপত্যে বৌদ্ধ বিহারের প্রভাব লক্ষণীয়। স্মিথের মতে, ফতেপুর সিক্রী ছিল "পাথরে গড়া কল্পনা ও স্বপ্ন।" ( বিশদ বিবরণ তৃতীয় অধ্যায় দ্রষ্টব্য )।

স্থাপত্য

---

## দ্বিতীয় অধ্যায় [খ]

# জাহাঙ্গীর ও শাহজাহান

## ( Jahangir and Shahjahan )

**প্রথম পরিচ্ছেদ : জাহাঙ্গীরের শাসনকাল ও কৃতিত্ব ( Jahangir's Reign and his achievements ) :** জাহাঙ্গীর তাঁর পিতা আকবরের মৃত্যুর পর ১৬০৫ খ্রীঃ আগ্রার সিংহাসনে বসেন। ১৭শ শতকের প্রথম ভাগ নানাদিক থেকে ভারতের ইতিহাসে অগ্রগতির যুগ হিসাবে সূচিত হয়। এই অগ্রগতির জন্য জাহাঙ্গীর ও তাঁর পরবর্তী শাসক শাহজাহান বিশেষ কৃতিত্ব দাবী করতে পারেন। তিনি তাঁর পিতার কাছ থেকে উত্তরাধিকার সূত্রে রাজনৈতিক দূরদর্শিতা ও উদার শাসন নীতির শিক্ষা লাভ করেন। তাঁর হৃদয় ছিল কোমল। তিনি পিতার মতই "ঝরোখা দর্শনে" দরিদ্রদের আবেদন শুনতেন। শত্রুকে তিনি ক্ষমা প্রদর্শন করে উদার নীতির দ্বারা মিত্রে পরিণত করতে জানতেন। তিনি ন্যায় বিচারের চেষ্টা করতেন। তাঁর আত্মজীবনী তুজুক-ই-জাহাঙ্গীরীতে তাঁর নিজ দোষ সম্পর্কে অকপট উক্তি ও পিতার প্রতি শ্রদ্ধা প্রকাশ পেয়েছে।

জাহাঙ্গীর রাজ্যবিস্তার নীতি অনুসরণ করেন। আকবরের আমল থেকে মেবারের রাণা অমর সিংহের সঙ্গে মুঘলের যুদ্ধ চলে। যুবরাজ খুররম ১৬১৩ খ্রীঃ অমর সিংহকে চূড়ান্তভাবে পরাস্ত করার পর, ১৬১৫ খ্রীঃ এক সন্ধির দ্বারা জাহাঙ্গীর মেবারের রাণাকে বশ্যতা স্বীকারের পরিবর্তে স্বায়ত্ব-শাসনের অধিকার দেন।

রাজ্যবিস্তার : বারভু ইঞা দমন

বাংলায় ঘন ঘন সুবাদার পরিবর্তনের ফলে বাংলায় উসমান খাঁর নেতৃত্বে আফগান শক্তি পুনরায় বিদ্রোহী হয়। বার ভুঁইঞা বা ১২ জন স্থানীয় রাজা বা জমিদার এই সুযোগে বিদ্রোহী হন। জাহাঙ্গীর সেনাপতি ইসলাম খানের সাহায্যে উসমান খাঁকে পরাজিত ও নিহত করেন। ঢাকা বা সোনার গাঁর রাজা মুসা খাঁ, যশোরের রাজা প্রতাপাদিত্য প্রভৃতি

ইসলাম খাঁর হাতে পরাস্ত হয়ে বশ্যতা স্বীকার করেন। ইসলাম খাঁ ঢাকায় বাংলার রাজধানী স্থাপন করে কামরূপ পর্যন্ত মুঘল সাম্রাজ্যের সীমা বিস্তার করেন। কেহ কেহ যশোরের রাজা প্রতাপাদিত্যকে মেবারের রাণা প্রতাপের সঙ্গে তুলনা করে, তাঁকে বাংলার স্বাধীনতার প্রতীক বলে বর্ণনা করেন। কিন্তু বার ভুঁইঞারা ছিলেন সামন্ততান্ত্রিক, বিচ্ছিন্নতাবাদী শাসক। কবিগুরু রবীন্দ্রনাথ তাঁর বৌঠাকুরাণীর হাট উপন্যাসে প্রতাপাদিত্যকে অত্যন্ত নিষ্ঠুর ও হৃদয়হীন শাসক বলে বর্ণনা করেছেন। জাহাঙ্গীরের শাসনকালে পাঞ্জাবের উত্তর-পূর্বে অবস্থিত কাংড়া, উড়িষ্যা ও কাশ্মীরের অংশ মুঘল সাম্রাজ্যভুক্ত হয়। জাহাঙ্গীর দাক্ষিণাত্যে মুঘলের আধিপত্য বিস্তারের দিকে দৃষ্টি দেন। জাহাঙ্গীর যুবরাজ খুররমকে আহমদনগর জয়ের জন্য পাঠান। খুররমের বিজয়ের ফলে আহমদনগর, বিজাপুর ও গোলকুন্ডা মুঘলের বশ্যতা স্বীকার করে। খুররম এই জয়লাভের জন্য পিতার নিকট "শাহজাহান" বা জগতের সম্রাট উপাধি পান। জাহাঙ্গীর শিখ গুরু অর্জুনকে কারারুদ্ধ করেন এবং মুঘলের কারাগারে এই গুরুর মৃত্যু হয়। পরবর্তী গুরু হরগোবিন্দকেও তিনি ১২ বৎসর কারারুদ্ধ করেন।

জাহাঙ্গীর

জাহাঙ্গীরের জ্যেষ্ঠ পুত্র খসরু শাহ তাঁর পিতার বিরুদ্ধে বিদ্রোহের ফলে কারারুদ্ধ হন। কারাগারে রক্ষীদের অত্যাচারে তিনি প্রাণত্যাগ করেন। জাহাঙ্গীরের মধ্যম পুত্র যুবরাজ খুররম বা শাহজাহান ছিলেন সিংহাসনের উত্তরাধিকারী। সাম্রাজ্ঞী নূরজাহান শাহজাহানকে হাতে রাখার জন্য তাঁর ভ্রাতা আসফ খাঁর কন্যা মমতাজ মহলের সঙ্গে শাহজাহানের বিবাহ দেন। কিন্তু শাহজাহান ছিলেন ব্যক্তিত্ব-পরায়ণ ও উচ্চাকাঙ্খী। সুতরাং নূরজাহানের উদ্দেশ্য সফল হয় নাই। নূরজাহান যুবরাজ শহরইয়ারের সঙ্গে তাঁর প্রথম পক্ষের কন্যা লাডলী বেগমের বিবাহ দেন এবং শহরইয়ারকে সিংহাসনের উত্তরাধিকারী হিসাবে ঘোষণার জন্য জাহাঙ্গীরকে প্রভাবিত করার চেষ্টা করেন। ইতিমধ্যে উত্তর-পশ্চিম সীমান্তে কান্দাহার দুর্গ পারস্যের শাহ আব্বাস অধিকার করে নিলে সীমান্ত আলগা হয়ে যায়। জাহাঙ্গীর, শাহজাহানকে কান্দাহার উদ্ধারে যাওয়ার আদেশ দিলে শাহজাহান মনে করেন যে, নূরজাহানের পরামর্শে সম্রাট তাঁকে দরবার থেকে দূরে সরিয়ে দেওয়ার জন্য এই আদেশ দিয়েছেন। এর ফলে শাহজাহান বিদ্রোহ করেন। শেষ পর্যন্ত সেনাপতি মহাবৎ খাঁর হাতে পরাস্ত হয়ে শাহজাহান পিতার ক্ষমা ভিক্ষা করলে জাহাঙ্গীর পুত্রকে ক্ষমা করেন।

কান্দাহারের পতন ও খুররমের বিদ্রোহ

জাহাঙ্গীরের উপর সাম্রাজ্ঞী নূরজাহানের প্রভাব সম্পর্কে ডঃ ঈশ্বরীপ্রসাদ মন্তব্য

করেছেন যে, "জাহাঙ্গীরের উপর নূরজাহানের প্রভাব রাষ্ট্রের পক্ষে মঙ্গলজনক হয় নাই…তাঁর প্রভাবে জাহাঙ্গীর পুরাদস্তুর আমোদপ্রিয় ব্যক্তিতে পরিণত হন।"

জাহাঙ্গীরের উপর সাম্রাজ্ঞী নূরজাহানের প্রভাব

জাহাঙ্গীরের অমনোযোগিতা ও আমোদ-প্রবণতার সুযোগে নূরজাহান সকল ক্ষমতা হস্তগত করেন। তিনি শাহজাহানের স্থলে শহরইয়ারকে সিংহাসনে বসাবার চক্রান্ত করেন। এর ফলে রাজ্যের ঐক্য ও সংহতি নষ্ট হয়। ডঃ বেণীপ্রসাদের মতে, ১৬২২ খ্রীঃ পর্যন্ত জাহাঙ্গীর যখন সুস্থ ছিলেন তিনি নিজ সিদ্ধান্ত অনুসারে কাজ করতেন। নূরজাহান তাঁকে প্রভাবিত করতে ব্যর্থ হন। তারপরেও "নূরজাহান জাহাঙ্গীরকে প্রভাবিত করেন এমন কোন প্রমাণ নেই।" জাহাঙ্গীরের সেনাপতি মহাবৎ খাঁ তাঁর বিরুদ্ধে বিদ্রোহ করেন। নূরজাহান বুদ্ধিবলে এই বিদ্রোহ দমন করেন। নূরজাহান বেগম অশেষ গুণবতী ও অসাধারণ সুন্দরী ছিলেন। তবে তিনি উচ্চাকাঙ্খিনী ছিলেন। জাহাঙ্গীরের রাজসভায় বিভিন্ন ইওরোপীয় বণিক আসেন। এঁদের মধ্যে ইংরাজ দূত স্যার টমাস রো বিশেষ বিখ্যাত (বিশদ বিবরণ দ্বিতীয় অধ্যায় (চ) দ্রষ্টব্য)। জাহাঙ্গীর উদারচিত্ত ও ধর্মসহিষ্ণু সম্রাট ছিলেন। ১৬২৮ খ্রীঃ জাহাঙ্গীরের মৃত্যু হয়।

নূরজাহান

জাহাঙ্গীর পিতার মত সঙ্গীতের অনুরাগী ছিলেন। জগন্নাথ, জনার্দ্দন ভট্ট প্রভৃতি বিখ্যাত সঙ্গীতজ্ঞ জাহাঙ্গীরের দরবারে ছিলেন। জাহাঙ্গীর ছিলেন চিত্রকলার প্রকৃত সমজদার। ফারুক বেগ, মহম্মদ নাদির, আখারিজা, বিষেণ দাশ, কেশব, মনোহর প্রভৃতি বিখ্যাত চিত্রশিল্পীরা তাঁর দরবারে ছিলেন। বিষেণ দাশের আঁকা এনায়েৎ খাঁর প্রতিকৃতি, জটায়ু বধ, দশরথের যজ্ঞ প্রভৃতি বিখ্যাত শিল্প কর্ম। জাহাঙ্গীরের আমলে ইতিমাদউদ্দৌলার বিখ্যাত সমাধি নির্মিত হয়। সমগ্র সৌধটি শ্বেতপাথরে তৈরী করা হয়। সৌধের দেয়ালগুলি মোজাইক দ্বারা অলংকরণ করা হয়। এই রীতিকে 'বারোখ' রীতি বলা হয়।

জাহাঙ্গীরের রাজত্বকালে সংস্কৃতি

**দ্বিতীয় পরিচ্ছেদঃ শাহজাহানের রাজ্য জয় ও শাসন নীতি (The Conquests of Shahjaban and his Policy of Government):** জাহাঙ্গীরের মৃত্যুর পর ১৬২৮ খ্রীঃ তাঁর শ্বশুর সেনাপতি আসফ খাঁর সাহায্যে শাহজাহান তাঁর প্রতিদ্বন্দ্বীদের বাধা দূর করে সিংহাসনে বসেন। তিনি আগ্রা থেকে দিল্লীতে রাজধানী স্থানান্তর করেন। সিংহাসনে বসার পর তিনি

বুন্দেলখণ্ডে জুঝার সিংহ ও দাক্ষিণাত্যে খান জাহান লোদীর বিদ্রোহ দমন করেন।

রাজ্য জয় নীতি ও দাক্ষিণাত্য নীতি

জাহাঙ্গীরের রাজত্বকালে উত্তর-পশ্চিমের গুরুত্বপূর্ণ কান্দাহার দুর্গ পারস্যের শাহ আব্বাস অধিকার করেন। শাহজাহান কান্দাহার উদ্ধারের জন্য তিনটি অভিযান পাঠান। সকল অভিযান বিফল হয়। কান্দাহার স্থায়ীভাবে মুঘলের হাতছাড়া হয়। শাহজাহান মধ্য এশিয়ায় তাঁর পিতৃপুরুষের রাজ্য বলখ্ ও বাদাখশান জয়ের জন্য ঔরঙ্গজেবের নেতৃত্বে অভিযান পাঠান। যদিও ঔরঙ্গজেব সফল হন, কিন্তু এই দুই স্থান মুঘলের হাতে রাখা সম্ভব হয় নাই। উজবেগী সর্দারদের আক্রমণে বলখ্ ও বাদখশান হাতছাড়া হয় এবং শাহজাহান ৪ কোটি টাকা নষ্ট করেন। শাহজাহান দাক্ষিণাত্যে রাজ্য বিস্তার নীতি নেন। তিনি দক্ষিণের শিয়াপন্থী সুলতানি আহমদনগর, বিজাপুর ও গোলকুণ্ডাকে মুঘলের বশ্যতায় আনার উদ্যোগ নেন। ১৬৩৩ খ্রীঃ আহমদনগরের নিজাম শাহী বংশের পতন ঘটানো হয় এবং আহমদনগরকে মুঘল

শাহজাহান

শাসনে আনা হয়। গোলকুণ্ডার কুতবশাহী সুলতান এক চুক্তির দ্বারা মুঘলকে বশ্যতা ও বার্ষিক ৮ লক্ষ টাকা কর দিতে অঙ্গীকার করেন। বিজাপুরের আদিল শাহী সুলতান ১৬৩৬ খ্রীঃ এক চুক্তির দ্বারা বশ্যতা স্বীকার ও বার্ষিক ১০ লক্ষ টাকা কর দিতে রাজী হন। যুবরাজ ঔরঙ্গজেব এই দুই রাজ্যকে পুরাপুরি মুঘলের অধীনস্থ করার চেষ্টা করলে শাহজাহান তাঁকে নিরস্ত করেন। শাহজাহান এক ফর্মান দ্বারা ইংরাজ বণিকদের মাদ্রাজে বাণিজ্য কুঠী স্থাপনের অনুমতি দেন।

শাহজাহানের রাজত্বকালকে অনেকে "মুঘল সাম্রাজ্যের স্বর্ণযুগ" ( Golden Age of the Mughals ) বলেন। শাহজাহানের রাজত্বকালে ভারতে কোন বৈদেশিক আক্রমণ ঘটে নাই। মুঘলের বিরুদ্ধে কোন বড় ধরণের বিদ্রোহ হয় নাই। দেশের সর্বত্র শান্তি বজায় ছিল। ব্যবসায় ও বাণিজ্যের অগ্রগতি হয়।

মুঘল সাম্রাজ্যের স্বর্ণযুগ

আগ্রা একটি বিখ্যাত বাণিজ্যকেন্দ্রে পরিণত হয়। দক্ষিণ ভারতে মুঘল সাম্রাজ্য সর্বোচ্চ সীমায় উপনীত হয়। সুরাট এই সময় ভারতের শ্রেষ্ঠ বাণিজ্যকেন্দ্রে পরিণত হয়। মোরল্যাণ্ডের মতে, "শাহজাহানের রাজত্বকাল ছিল কৃষির ক্ষেত্র শান্তির যুগ।" পাঞ্জাবের বিখ্যাত রাভী খাল এই সময় খোদাই করা হয়। ফিরোজ শাহের আমলের খালগুলির সংস্কার করা হয়। এর ফলে জলসেচের উন্নতি হয়।

শাহজাহানের রাজত্বকাল ছিল মুঘল স্থাপত্য ও শিল্পের সুবর্ণযুগ। ইন্দো-পারসীক স্থাপত্য রীতির শ্রেষ্ঠ বিকাশ এই সময় দেখা যায়। শাহজাহান রাজধানী দিল্লীকে, প্রাসাদময়ী নগরীতে পরিণত করেন। তিনি বিখ্যাত লালকেল্লা নির্মাণ করেন। এই কেল্লার ভিতর দেওয়ানী খাস, দেওয়ানী আম, মোতি মসজিদ নির্মাণ

করেন। দেওয়ানী আমের মাঝখানে ময়ূর সিংহাসন স্থাপিত ছিল। শিল্পী বেবাদল খাঁ বহু রত্ন, হীরা, জহরত দিয়ে এই সিংহাসন নির্মাণ করেন। সিংহাসনের মাথায় ছিল হীরা ও রত্নখচিত ছাতা। আগ্রার তাজমহল ছিল শাহজাহানের প্রধান কীর্তি। তাজমহল মার্বেল পাথরে তৈরী। পত্নী মমতাজ বেগমের স্মৃতিরক্ষার জন্য তিনি এই বিখ্যাত সৌধ নির্মাণ করেন। ওস্তাদ ইসা ছিলেন তাজমহলের প্রধান শিল্পী। তাজমহলে বারোখ শিল্পের কাজ ও পাথরের জালি কাজ বিখ্যাত। এছাড়া জামা মসজিদ, লাহোরের নও-লাখা মসজিদ তিনি নির্মাণ করেন। শাহজাহান তাঁর মুকুটে কোহিনূর হীরক ধারণ করতেন। শাহজাহান নিজে ফার্সী, তুর্কী, হিন্দী বলতেন। তাঁর সভায় জগন্নাথ পণ্ডিত "গঙ্গালহরী" ও "গঙ্গাধর" কাব্য রচনা করেন। আবদুল হামিদ লাহোরী পাদশানামা, আমীন কাজওয়ানি শাহজাহান নামা রচনা করেন। সুর সেন, সুখ সেন প্রভৃতি গায়ক তাঁর সভায় ছিলেন। তিনি রাজপুত চিত্রকলার অনুরাগী ছিলেন।

স্থাপত্য ও সংস্কৃতি

ভিনসেণ্ট স্মিথের মতে, শাহজাহানের রাজত্বকালকে মুঘল ইতিহাসের স্বর্ণযুগ বলা যায় না। শাহজাহান বিলাস ও আড়ম্বরে রাজকার্যের সকল অর্থ ব্যয় করেন। তাঁর স্থাপত্য ও বিলাস-বৈভবের ব্যয় নির্বাহের জন্য তিনি ভূমি-রাজস্ব বাড়িয়ে ফসলের ½ অংশ করেন। মনসবদার ও জাগীরদাররা প্রজার উপর দারুণ অত্যাচার করে। তিনি কর্মচারীদের নগদ বেতনের পরিবর্তে জাগীর দেন। এর ফলে শাসনব্যবস্থা দুর্বল হয়ে পড়ে। শাহজাহান বলখ্ ও বাদখশান অভিযানে অকারণ অর্থ ও লোক ক্ষয় করেন। তিনি কান্দাহার উদ্ধারে ব্যর্থ হন। কান্দাহার হাতছাড়া হলে মুঘল সীমান্ত দুর্বল হয়ে পড়ে। দক্ষিণের শিয়া রাজ্যগুলিকে আক্রমণ করে তিনি অদূরদর্শিতার পরিচয় দেন। যদি এই রাজ্যগুলি অক্ষত থাকত তবে তারা উদীয়মান মারাঠা শক্তিকে প্রতিহত করতে পারত। শাহজাহান আকবর ও জাহাঙ্গীরের মত ধর্মসহিষ্ণু ছিলেন না। তিনি মাঝে মাঝে ধর্মীয় গোঁড়ামির পরিচয় দেন। তাঁর আমলে শিখ-মুঘল প্রত্যক্ষ সংঘর্ষের সূত্রপাত হয়। শাহজাহানের শেষ জীবন দারুণ অশান্তি ও কষ্টে কাটে। তাঁর পুত্রদের মধ্যে সিংহাসনের জন্য উত্তরাধিকারের যুদ্ধ তাঁর জীবিতকালেই আরম্ভ হয়। তিনি দারার প্রতি অত্যধিক পক্ষপাত দেখাবার ফলে ঔরঙ্গজেবের হাতে বন্দী দশায় কাটান। স্মিথের মতে, শাহজাহানকে তাঁর প্রাপ্য অপেক্ষা বেশী প্রশংসা করা হয়। ফ্রান্সের রাজা চতুর্দশ লুইয়ের মত আড়ম্বর-প্রিয়তার জন্য তিনি রাজকোষ শূন্য করেন এবং মুঘল সাম্রাজ্যের পতনের পথ প্রস্তুত করেন। স্থাপত্য ও শিল্পের জন্য তাঁর শাসনকাল স্বর্ণযুগ হলেও অন্য দিক থেকে শাহজাহানের রাজত্বকালকে স্বর্ণযুগ বলা যায় না।

শাহজাহানের দুর্বলতা

**তৃতীয় পরিচ্ছেদ: মুঘল দরবারে ইওরোপীয় বণিক (European Traders in Mughal Court):** পর্তুগীজ নাবিক ভাস্কো-দা-গামা ইওরোপ থেকে ভারতে আসার জলপথ আবিষ্কার করার পর সেই পথ ধরে

পর্তুগীজ ছাড়া ডাচ, ইংরাজ, দিনেমার ও ফরাসী বণিকরা ভারতে আসতে থাকে। পশমের কাপড় রং করার জন্য নীল, বিহারের খনি থেকে উৎকৃষ্ট গন্ধক, গুজরাট, কোরামণ্ডল ও বাংলার তাঁতের কাপড় ইওরোপে ব্যাপক রপ্তানি করে এই সকল বণিকরা প্রভূত লাভ করত। যেহেতু পর্তুগীজ বণিকরা সর্বপ্রথম এদেশে আসে, তারা এই সকল ব্যবসায়ে একচেটিয়া অধিকার পায়। পর্তুগীজরা অন্য ইওরোপীয় বণিকদের ভারতের বাণিজ্যে অংশ নিতে বাধা দেয়। সুরাটের নিকটে এক নৌ-যুদ্ধে ইংরাজ নাবিকরা ১৬১২ খ্রীঃ পর্তুগীজ নৌ-শক্তি ধ্বংস করলে, ভারতে ইংরাজ, ডাচ প্রভৃতি বণিকের প্রবেশের পথ তৈরী হয়। ইংরাজ বা ডাচ বণিকদের লক্ষ্য ছিল ভারতের বাণিজ্য শুল্ক সম্পর্কে মুঘল সরকারের কাছ থেকে সুবিধাজনক শর্ত লাভ করা। এজন্য তারা মুঘল দরবারে দূত পাঠিয়ে বাদশাহের কাছ থেকে ফর্মাণ লাভের চেষ্টা করে। ভারত থেকে মাল রপ্তানির ফলে ভারতে এই মালের বদলে প্রচুর সোনা, রূপা আসত। সুতরাং মুঘল সরকার ইওরোপীয় বণিকদের ফর্মাণ দিতেন।

ভারতের বাণিজ্যের মুনাফা

ইংলণ্ডের রাজা প্রথম জেমসের পত্র নিয়ে ইংরাজ নাবিক ক্যাপ্টেন হকিন্স জাহাঙ্গীরের দরবারে আসেন এবং ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর স্বার্থে কিছু সুযোগ-সুবিধা পান। এর পর এডওয়ার্ডস নামে অপর এক ইংরাজ দূত জাহাঙ্গীরের দরবারে আসেন। ১৬১৫ খ্রীঃ প্রথম জেমসের দূত হিসাবে স্যার টমাস রো জাহাঙ্গীরের দরবারে এসে এক ফর্মাণ দ্বারা সুরাটে ইংরাজ বাণিজ্য কুঠী নির্মাণের অনুমতি পান। এই ফর্মাণের বলে ভারতীয় বাণিজ্যে ইংরাজের অনুপ্রবেশ ঘটে। ক্রমে ইংরাজ বণিকরা ভারতের উপকূলে নানা স্থানে বাণিজ্য কুঠী স্থাপন করে। ১৬৩৮ খ্রীঃ বোম্বাইয়ে ইংরাজ কুঠী স্থাপিত হয়। ১৬৩৯ খ্রীঃ মাদ্রাজের পত্তন হয়। ইংরাজ কুঠীয়াল জব চার্ণক ১৬৯০ খ্রীঃ সুতানুটী, গোবিন্দপুর ও কলিকাতা গ্রাম নিয়ে কলিকাতা নগরীর পত্তন করেন। ওলন্দাজরাও পিছিয়ে থাকে নাই। দক্ষিণে মসুলিপটম ও পুলিকটে ডাচ বাণিজ্যকেন্দ্র স্থাপিত হয়। ফরাসীরাও চন্দননগর, পণ্ডিচেরীতে বাণিজ্যকেন্দ্র স্থাপন করে। এই বাণিজ্যকেন্দ্রগুলিতে দুর্গ তৈরী করে ইওরোপীয় বণিকরা স্বাধীনভাবে বাণিজ্য করার চেষ্টা চালায়। ইওরোপীয় বণিকরা ভারতে আসার পরিণাম মঙ্গলজনক হয় নাই। বণিকের মানদণ্ড শেষ পর্যন্ত রাজদণ্ডে পরিণত হয়। তাছাড়া প্রচুর পরিমাণে সোনা-রূপা আসায় জিনিষ-পত্রের দাম অত্যধিক বেড়ে যায়।

ইংরাজ ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর কুঠী স্থাপন

---

## দ্বিতীয় অধ্যায় [ঙ]

# ঔরঙ্গজেবের রাজত্বকাল

## ( The Reign of Aurangazeb )

**প্রথম পরিচ্ছেদঃ সিংহাসনের উত্তরাধিকারের যুদ্ধ ( The Wars of Succession ) :** শাহজাহানের রাজত্বের শেষ দিকে তাঁর পুত্রদের মধ্যে সিংহাসনের উত্তরাধিকার নিয়ে যুদ্ধ বিগ্রহ আরম্ভ হয়। শাহজাহানের ৪ পুত্রের মধ্যে জ্যেষ্ঠ পুত্র দারাশিকো তাঁর উদার মতের জন্য জনপ্রিয় ছিলেন। সম্রাট শাহজাহান দারাকেই তাঁর উত্তরাধিকারী হিসাবে মনোনীত করেন। কিন্তু শাহজাহানের অন্য পুত্ররা তাঁদের দাবী ছাড়তে রাজী ছিলেন না। ১৬৫৭ খ্রীঃ শাহজাহান গুরুতর অসুস্থ হলে, মধ্যম মুরাদ গুজরাট থেকে, তৃতীয় ঔরঙ্গজেব দাক্ষিণাত্য থেকে এবং কনিষ্ঠ সুজা বাংলা থেকে নিজ নিজ সেনাদল সহ দিল্লীর দিকে যাত্রা করেন। চার ভ্রাতার মধ্যে ঔরঙ্গজেব ছিলেন সর্বাপেক্ষা বুদ্ধিমান ও যুদ্ধ-বিদ্যায় দক্ষ। তিনি কৌশলে মুরাদকে নিজপক্ষে এনে ধর্মাতের যুদ্ধে দারার পক্ষের সেনাপতি যশোবন্ত সিংহ ও কাশেম খানকে পরাস্ত করেন। এর পর ঔরঙ্গজেবের বাহিনী আগ্রার উপকণ্ঠে এলে সামুগড়ের যুদ্ধে দারা পরাস্ত হয়ে পলায়ন করেন। পরে তিনি বন্দী হয়ে নিহত হন। এদিকে দারার অপর এক বাহিনীকে সুজার বিরুদ্ধে আগেই পাঠান হয়। এই বাহিনী বাহাদুরপুরের যুদ্ধে সুজাকে পরাস্ত করে। সুজা আরাকানে আশ্রয় নেন ও আরাকানীদের হাতে নিহত হন। এর পর ঔরঙ্গজেব কৌশলে অল্পবুদ্ধি, বিলাসী মুরাদকে বন্দী করে নিহত করেন। সিংহাসন নিষ্কণ্টক করার পর তিনি পিতা শাহজাহানকে ৮ বৎসর আগ্রা দুর্গে বন্দী রাখেন এবং ১৬৫৮ খ্রীঃ নিজে সম্রাট হিসাবে সিংহাসনে বসেন। তিনি আলমগীর বা বিশ্ববিজেতা উপাধি নেন।

ঔরঙ্গজেব

সিংহাসনের উত্তরাধিকারের যুদ্ধ মুঘল সাম্রাজ্যের পতনের পথ তৈয়ারী করে। ঔরঙ্গজেবের অনুকরণে তাঁর উত্তরাধিকারীরাও অস্ত্রের দ্বারা সিংহাসন লাভকেই প্রশস্ত পথ বলে মনে করেন। দরবারের অভিজাতরা নিজ নিজ মনোনীত প্রার্থীকে সিংহাসনে বসিয়ে নিজ গোষ্ঠীর ক্ষমতা বাড়াবার চেষ্টা করে। ফলে সিংহাসনের ক্ষমতা দুর্বল হয়ে পড়ে। উদারপন্থী দারাকে বেশীর ভাগ রাজপুত সর্দার এবং মুঘল সেনাপতিরা সমর্থন করায় ঔরঙ্গজেব গোঁড়া সুন্নী গোষ্ঠীর অভিজাত ও

ও সেনাপতিদের সাহায্য নিতে বাধ্য হন। পার্সিভ্যাল স্পিয়ারের মতে, সুন্নী উলেমা শেখ ইয়াহিয়া শিরহিন্দী গোঁড়া সুন্নী মত প্রচার করতেন এবং আকবর প্রচলিত ধর্ম-সমন্বয় নীতির বিরোধিতা করতেন। দরবারের গোঁড়া সুন্নী অভিজাতরা, ইয়াহিয়া শিরহিন্দীর মত সমর্থন করতেন। ঔরঙ্গজেব তাঁদের সাহায্য পাওয়ার জন্য গোঁড়া সুন্নী মত গ্রহণ করতে বাধ্য হন। এর ফলে তিনি আকবর প্রবর্তিত উদার ধর্ম-সমন্বয় নীতি ছাড়তে বাধ্য হন।

উত্তরাধিকারের যুদ্ধের ফলাফল

## দ্বিতীয় পরিচ্ছেদ: ঔরঙ্গজেবের রাজ্য বিস্তার নীতি ও তার ফলাফল (Aurangazeb's Conquest and Results):

ঔরঙ্গজেব তাঁর পূর্ববর্তী মুঘল সম্রাটদের মতই রাজ্য বিস্তার নীতি অনুসরণ করেন। বিহারের পালামৌ অঞ্চল ১৬৬১ খ্রীঃ মুঘল সাম্রাজ্যভুক্ত হয়। বাংলার সুবাদার মীরজুমলা কুচবিহার জয় করেন এবং আসাম আক্রমণ করেন। আহোমরাজ জয়ধ্বজ এক সন্ধির দ্বারা মুঘলের বশ্যতা স্বীকার করেন। এর পর সুবাদার শায়েস্তা খাঁ পর্তুগীজ জলদস্যুদের দমন করেন এবং আরাকানের মগদের পরাস্ত করে চট্টগ্রাম ও সন্দীপ অধিকার করেন। পূর্ব বাংলায় মগ ও পর্তুগীজ আক্রমণ এর ফলে বন্ধ হয়। ভারতের উত্তর-পশ্চিম অঞ্চলে আফ্রিদি, বারকজাই, ইউসুফজাই, খতক প্রভৃতি দুর্ধর্ষ উপজাতিগুলির বিদ্রোহ দমনে ঔরঙ্গজেব বিশেষ উদ্যম দেখান। শেষ পর্যন্ত বলপ্রয়োগ ও অর্থদান নীতির দ্বারা ঔরঙ্গজেব আফগান সর্দারদের বশীভূত করেন।

পূর্ব ও উত্তর-পশ্চিম সীমান্ত

ঔরঙ্গজেবের রাজত্বকালে মুঘল সাম্রাজ্যের সর্বাধিক বিস্তার ঘটে। তিনি দক্ষিণের বিজাপুর ও গোলকুণ্ডা এই দুই শিয়া রাজ্যকে বশ্যতামূলক সন্ধি লোপ করে সরাসরি মুঘল শাসনে আনার নীতি নেন। সেনাপতি জয়সিংহ বিজাপুর জয়ে বিফল হলে, ঔরঙ্গজেব নিজে আক্রমণ পরিচালনা করেন। ১৬৮৬ খ্রীঃ বিজাপুরের সুলতান আত্মসমর্পণ করলে আদিলশাহী সুলতানির পতন হয়। বিজাপুর মুঘলের রাজ্যভুক্ত হয়। এর পর ঔরঙ্গজেব গোলকুণ্ডা অভিযান করেন। ৮ মাস মুঘল বাহিনী গোলকুণ্ডা দুর্গ অবরোধ করার পর ১৬৮৭ খ্রীঃ গোলকুণ্ডা মুঘল অধিকারে আসে। গোলকুণ্ডার কুতবশাহী সুলতানির পতন হয়।

বিজাপুর ও গোলকুণ্ডা

ঔরঙ্গজেব এইভাবে মুঘল সাম্রাজ্যের সীমা চতুর্দিকে বিস্তার করেন। কিন্তু তাঁর রাজ্য বিস্তার নীতির ফল ভাল হয় নাই। মুঘল সাম্রাজ্য এত বিশাল আকৃতির হয় যে, সাম্রাজ্যে সুশাসন বজায় রাখা দুস্কর ছিল। ঔরঙ্গজেবের এই সাম্রাজ্যের সীমা আরও বাড়াবার ফলে শাসনব্যবস্থা দুর্বল হয়ে পড়ে। তাছাড়া আকবর রাজাদের স্বায়ত্ত্ব-শাসনের অধিকার দেন। অন্যান্য হিন্দু রাজারাও তাঁর আমল থেকে স্বায়ত্ত্ব-শাসন ভোগ করত। ঔরঙ্গজেব এই রাজ্যগুলির স্বায়ত্ত্ব-শাসনের অধিকার লোপ করে মুঘলের

রাজ্যবিস্তার নীতির ফলাফল

প্রত্যক্ষ শাসনে আনার চেষ্টা করলে স্থানীয় প্রতিরোধ দেখা দেয়। তাছাড়া শাসনযন্ত্র এই ভার বহনে অক্ষম হওয়ায় শাসনযন্ত্রের উপর চাপ বাড়ে। মুঘল সম্রাটরা মনসবদারদের নগদ বেতন দিতে অসমর্থ হলে বেতনের পরিবর্তে জাগীর দেন। ইরফান হাবিব প্রভৃতির মতে, জাগীরদাররা তাদের জাগীরের প্রজাদের উপর দারুণ অত্যাচার করত। এর ফলে কৃষকরা জমি ছেড়ে পালাতে বাধ্য হয়। কৃষকরা অনেক ক্ষেত্রে বিদ্রোহ ঘোষণা করে। ঔরঙ্গজেব দক্ষিণের শিয়া রাজ্যগুলিকে ধ্বংস করে মহাভুল করেন। স্মিথের মতে, মারাঠা আক্রমণের বিরুদ্ধে এই শিয়া রাজ্যগুলির সহায়তা পেলে ঔরঙ্গজেব বিশেষ লাভবান হতেন। কারণ এই শিয়া রাজ্যগুলির সঙ্গেও মারাঠার প্রতিদ্বন্দ্বিতা ছিল।

**তৃতীয় পরিচ্ছেদ: উত্তর ও উত্তর-পশ্চিম ভারতে বিদ্রোহ ও তার প্রকৃতি ( Roots and nature of troubles in Northern and North-Western India ):** ঔরঙ্গজেবের রাজত্বকালে উত্তর ও উত্তর-পশ্চিম ভারতে কয়েকটি প্রজা বিদ্রোহ ঘটে। এই বিদ্রোহগুলি মুঘল সাম্রাজ্যের ভিত্তিকে নাড়িয়ে দেয়। ঔরঙ্গজেবের আগে অন্যান্য মুঘল বাদশাহের আমলে মাঝে মাঝে বিদ্রোহ ঘটলেও, ঔরঙ্গজেবের আমলের বিদ্রোহগুলির কারণ ও প্রকৃতি ছিল স্বতন্ত্র। প্রথমতঃ, ঔরঙ্গজেবের আমলে উত্তর, উত্তর-পশ্চিম ও দক্ষিণে সাম্রাজ্যের সর্বত্র যেরূপ ব্যাপকভাবে বিদ্রোহ দেখা দেয়, এর আগে তা দেখা যায় নাই। দ্বিতীয়তঃ, এই বিদ্রোহগুলির পশ্চাতে অনেকে ঔরঙ্গজেবের হিন্দু-বিদ্বেষী, গোঁড়া ধর্ম নীতির প্রতিক্রিয়া দেখে থাকেন। স্যার জে. এন. সরকার প্রভৃতি ঐতিহাসিকের মতে, ঔরঙ্গজেবের গোঁড়া বৈষম্যমূলক ধর্ম নীতি অ-মুসলিম বিশেষতঃ হিন্দুদের মূল্যবোধকে আঘাত করে। এর ফলে জাঠ, সৎনামী, বুন্দেলা, রাজপুত প্রভৃতি জনগোষ্ঠীর বিদ্রোহ দেখা দেয়। ঔরঙ্গজেব জিজিয়া কর প্রবর্তন করে, আকবরের আমল থেকে প্রবর্তিত হিন্দু-মুসলিমদের প্রতি সমদর্শী নীতি ছেড়ে, হিন্দু মন্দির ধ্বংস করে এবং হিন্দুদের প্রতি বৈষম্যমূলক আচরণ করায় এই বিদ্রোহগুলি ঘটে।

প্রজা বিদ্রোহের পশ্চাতে ঔরঙ্গজেবের ধর্ম নীতির প্রতিক্রিয়া

অধুনা বহু গবেষক এই মত গ্রহণ করেন না। শুধুমাত্র ঔরঙ্গজেবের ধর্ম নীতির প্রভাবে এই বিদ্রোহগুলি ঘটে একথা ঠিক নয়। মূলতঃ এই বিদ্রোহগুলি কৃষক-শ্রেণীর অসন্তোষ ও মুঘল কর্মচারীদের দুর্নীতিপূর্ণ শাসনের বিরুদ্ধে ঘটেছিল। ধর্মীয় অসন্তোষ, তাদের সংঘবদ্ধ হতে সাহায্য করে। ভক্তি আন্দোলনের প্রভাবে সমাজের নিম্ন বর্ণের মধ্যে যে জাগরণ ঘটে, তার সঙ্গে কৃষকদের অসন্তোষ জড়িত হয়ে বিদ্রোহে পরিণত হয়। তাছাড়া কেবল-মাত্র হিন্দুরাই বিদ্রোহ করে একথা ঠিক নয়। উত্তর-পশ্চিমের ইউসুফজাই ও আফ্রিদি প্রভৃতি পাঠান উপজাতি রোশনিয়া আন্দোলনে প্রভাবিত হয়ে বিদ্রোহ ঘোষণা করে। অনেক ক্ষেত্রে আঞ্চলিক স্বাধীনতা স্থাপনের লক্ষ্য এই বিদ্রোহে

প্রজা বিদ্রোহের বিভিন্ন কারণ

প্রেরণা দেয়। পাঠান ও মারাঠা বিদ্রোহে আঞ্চলিক স্বাধীনতার লক্ষ্য কাজ করে। রাজপুতদের ক্ষেত্রে স্বায়ত্ত্ব-শাসনের অধিকার রক্ষা ও সিংহাসনের উত্তরাধিকারে সম্রাটের হস্তক্ষেপ বন্ধ করাই ছিল বিদ্রোহের মূল কারণ। অবশ্য এর সঙ্গে ঔরঙ্গজেবের অনুদার ধর্মীয় নীতিও কাজ করে। শিখদের ক্ষেত্রে ঔরঙ্গজেবের ধর্মীয় গোঁড়ামি শিখ বিদ্রোহে প্রেরণা দেয়। সুতরাং বিবিধ কারণে ঔরঙ্গজেবের আমলে বিদ্রোহগুলি ঘটে।

জাঠ, বুন্দেলা, শিখ ও অন্যান্য বিদ্রোহ

(১) ঔরঙ্গজেবের বিরুদ্ধে সর্বপ্রথম জাঠরা বিদ্রোহ করে। জাঠরা ছিল খুবই পরিশ্রমী ও স্বচ্ছল কৃষক। ১৬৬০ খ্রীঃ তিলপতের জমিদার গোকলার নেতৃত্বে জাঠ কৃষকরা সুবাদার আবদুন নবীকে হত্যা করে। গোকলা মুঘলের হাতে নিহত হলে রাজারাম জাঠদের নেতৃত্ব দেন এবং জাঠরা খাজনা প্রদান বন্ধ করে। রাজারাম নিহত হলে চূড়ামন জাঠদের নেতৃত্ব দেন এবং ভরতপুরে জাঠরা দুর্গ তৈরী করে গেরিলা যুদ্ধ চালাতে থাকে। ঔরঙ্গজেব জাঠদের দমন করতে ব্যর্থ হন। জাঠরা শেষ পর্যন্ত একটি স্বাধীন রাজ্য স্থাপন করে। (২) পাঞ্জাবের সৎনামীরা ছিল বৈষ্ণব ধর্মাবলম্বী কৃষক ও ক্ষুদ্র কারিগর সম্প্রদায়। মুঘল কর্মচারীদের অত্যাচারে তারা গরীব দাস হারার নেতৃত্বে বিদ্রোহ করে। প্রচুর রক্তক্ষয়ের পর ঔরঙ্গজেব সৎনামী বিদ্রোহ দমন করেন। (৩) উত্তর-পশ্চিমের ইউসুফজাই ও আফ্রিদি পাঠান উপজাতি রোশনিয়া নামে ধর্ম আন্দোলনে প্রভাবিত হয়। ভাগু নামে এক পাঠানের নেতৃত্বে মুঘল কর্মচারীদের অর্থনৈতিক শোষণ ও স্বৈরাচারের বিরুদ্ধে তারা বিদ্রোহ করে। ঔরঙ্গজেব নিজে ও সেনাপতি যশোবন্ত সিংহ অতি কষ্টে পাঠান বিদ্রোহ দমন করেন। (৪) এছাড়া মথুরার মন্দির ভাঙার বিরুদ্ধে বুন্দেলা ছত্রশাল বিদ্রোহ ঘোষণা করেন। (৫) শিখ গুরু তেগবাহাদুরকে ঔরঙ্গজেব বন্দী করেন এবং হয় ইসলাম ধর্ম গ্রহণ অথবা মৃত্যু বরণ করতে বলেন। গুরু শেষের পথটিই বেছে নেন। শিখরা এজন্য বলে যে, তাদের গুরু "শির দিয়া, সার না দিয়া।" এর পর দশম গুরু গোবিন্দ সিংহ শিখ জাতিকে সামরিক শৃঙ্খলা ও ধর্ম নীতিতে বাঁধেন। ক্রমে ক্রমে গুরু গোবিন্দের আদর্শ অনুসরণ করে শিখ শক্তি পঞ্জাবে স্বাধীন রাষ্ট্র ঘোষণা করে।

রাজপুত নীতি

এই প্রসঙ্গে ঔরঙ্গজেবের রাজপুত নীতি বিশেষভাবে আলোচ্য। আকবরের আমল থেকে মুঘল সম্রাটরা রাজপুতদের প্রতি যে উদার মিত্রতা নীতি নেন, ঔরঙ্গজেব তা থেকে সরে যান বলে অনেকে মনে করেন। তিনি ইসলামীয় রাষ্ট্র ব্যবস্থা প্রবর্তনের জন্য আর রাজপুতদের উপর নির্ভর না করার নীতি নেন। রাজপুত রাজারা মুঘলের প্রতি বশ্যতা ও সামরিক সেবার বিনিময়ে যে স্বায়ত্ত্ব-শাসনের অধিকার এবং উচ্চ মনসবদারী পদ পেতেন তিনি তা রদ করেন। কোন কোন ঐতিহাসিক বলেন যে, রাজপুতরা ছিল হিন্দু সমাজের মুখপাত্র। তাদের নতজানু করলে ঔরঙ্গজেবের পক্ষে হিন্দুদের উপর বৈষম্যমূলক আইনগুলি প্রয়োগ সহজ হত। এই উদ্দেশ্যে তিনি দরবারে রাজপুত

মনসবদারদের প্রাদেশিক শাসনকর্তার পদে নিয়োগ বন্ধ করে দেন। তিনি রাজপুতদের সঙ্গে বিবাহ সম্পর্ক স্থাপনেও বিরত থাকেন। দরবারের অন্যতম প্রধান রাজপুত অভিজাত সেনাপতি মারবাড় রাজ যশোবন্ত সিংহের মৃত্যু হলে তিনি মারবাড় রাজ্যকে খলিসা রাজ্যে পরিণত করে ফৌজদার ও কিলাদার নিয়োগ করেন এবং মারবাড়ে মুঘলের প্রত্যক্ষ শাসন স্থাপনের চেষ্টা করেন। ইতিমধ্যে মৃত যশোবন্ত সিংহের বিধবা রাণী অজিত সিংহ নামে এক পুত্রের জন্ম দেন। মারবাড়ের সর্দাররা দুর্গা দাসের নেতৃত্বে অজিত সিংহকেই মারবাড়ের সিংহাসনের উত্তরাধিকারী বলে ঘোষণা করেন। কিন্তু ঔরঙ্গজেব এই দাবি অগ্রাহ্য করে অজিত সিংহকে তার মাতা সহ দিল্লীতে আটক করে রাখার চেষ্টা করলে দুর্গা দাস তাঁদের মুক্ত করেন। এর পর মারবাড়ের সঙ্গে মুঘলের যুদ্ধ আরম্ভ হয়। রাজপুত রাজ্যের আভ্যন্তরীণ স্বায়ত্ত-শাসনের অধিকার নষ্ট করা এবং রাজপুতানায় জিজিয়া কর ধার্য করা ও হিন্দু মন্দির ভাঙার জন্য মেবারের রাণা রাজসিংহও মারবাড়ের পক্ষ নিয়ে মুঘলের সঙ্গে যুদ্ধ ঘোষণা করেন। ঔরঙ্গজেব চিতোর দুর্গ দখল করেন ও কয়েক শত মন্দির ধ্বংস করেন। কিন্তু মেবারী ও মারবাড়ীদের গেরিলা যুদ্ধের ফলে তিনি জয়লাভ করতে পারেন নাই। ইতিমধ্যে তাঁর পুত্র আকবর বিদ্রোহীদের পক্ষে যোগ দেয়। ঔরঙ্গজেব শেষ পর্যন্ত মেবারের সঙ্গে ১৬৮১ খ্রীঃ এক সন্ধির দ্বারা মেবার থেকে জিজিয়া কর প্রত্যাহার করেন। মেবারের কয়েকটি পরগণা মুঘলকে ছেড়ে দেওয়া হয়। কিন্তু মারবাড়ের সঙ্গে যুদ্ধ চলতে থাকে। ঔরঙ্গজেবের রাজপুত নীতির ফল সম্পর্কে স্যার জে. এন. সরকার মন্তব্য করেছেন যে, "রাজপুত যুদ্ধের ফল ছিল সম্পূর্ণ বিপর্যয়কারী।" এই যুদ্ধের ফলে মুঘলের সামরিক মর্যাদা নষ্ট হয়। আকবরের আমল থেকে রাজপুতরা মুঘল সাম্রাজ্যের যে স্তম্ভরূপে ছিল তা ভেঙে পড়ে। দক্ষিণে মারাঠা যুদ্ধে তিনি রাজপুতদের পূর্ণ সমর্থন আর পান নাই।

ঔরঙ্গজেবের রাজপুত নীতির স্বতন্ত্র ব্যাখ্যা

কোন কোন লেখক ঔরঙ্গজেবের রাজপুত নীতির স্বতন্ত্র ব্যাখ্যা করেন। তাঁদের মতে, মারবাড়ের সঙ্গে ঔরঙ্গজেবের বিরোধ ছিল পুরা রাজনৈতিক অর্থাৎ মারবাড় অধিকার সম্পর্কিত। এ ব্যাপারে ঔরঙ্গজেবের হিন্দু-বিরোধী নীতি জড়িত ছিল না। দ্বিতীয়তঃ, নাবালক অজিত সিংহ যতদিন সাবালক না হন ততদিন ঔরঙ্গজেব আইনতঃ মারবাড়ে প্রত্যক্ষ মুঘল শাসন স্থাপন করার অধিকারী ছিলেন। তৃতীয়তঃ, ঔরঙ্গজেব মৃত যশোবন্ত সিংহের জ্যেষ্ঠ ভ্রাতার নাতি ইন্দ্র সিংহকে মারবাড়ের সিংহাসন দিতে চান। চতুর্থতঃ, রাজপুত নীতির ও মন্দির ভাঙার পশ্চাতে ঔরঙ্গজেবের রাজনৈতিক উদ্দেশ্য ছিল। তিনি সাধারণভাবে হিন্দু-বিদ্বেষী নীতি নেন নাই। যাই হোক, মারবাড়ের জনমত যখন অজিত সিংহকে সমর্থন জানায় তখন ঔরঙ্গজেবের এই জনমত অগ্রাহ্য করা ঠিক কাজ হয় নাই। তাঁর রাজপুত নীতির ফল মুঘল সাম্রাজ্যের পক্ষে মারাত্মক হয়।

**চতুর্থ পরিচ্ছেদ: ঔরঙ্গজেবের দাক্ষিণাত্য নীতি: বিজাপুর ও গোলকুণ্ডা ( The Deccan Policy of Aurangazeb : Bijapore and Golconda ) :** ঔরঙ্গজেবের দাক্ষিণাত্য নীতিকে দুভাগে ভাগ করা যায়, যথা দক্ষিণের শিয়াপন্থী সুলতানি বিজাপুর ও গোলকুণ্ডার প্রতি তাঁর নীতি এবং মারাঠা নীতি। যদিও ঔরঙ্গজেব শিবাজীর মৃত্যুর পর এই দুই শিয়া রাজ্যকে পুরাপুরি গ্রাস করে মুঘলের সাম্রাজ্যভুক্ত করেন, তবুও তাঁর বিজাপুর ও গোলকুণ্ডা নীতির সূচনা তাঁর পিতার আমল থেকেই দেখা যায়। ১৬৩৬ খ্রীঃ সন্ধির দ্বারা আহমদনগর রাজ্যের যে অঞ্চল বিজাপুরকে শাহজাহান ছেড়ে দেন, ঔরঙ্গজেব তা ফিরিয়ে দেওয়ার জন্য বিজাপুরের উপর প্রবল চাপ সৃষ্টি করেন।

বিজাপুর ও গোলকুণ্ডা অধিকার

তাছাড়া বিজাপুরের সুলতান আদিল শাহ যাতে শিবাজীর বিরুদ্ধে মুঘলের পক্ষ নেন এজন্য তিনি চেষ্টা চালান। কিন্তু দুই কারণে ঔরঙ্গজেবের এই নীতি বিফল হয়। প্রথম, তিনি এই সঙ্গে মুঘল সেনাপতি বাহাদুর খান ও দিলীর খানের সাহায্যে বিজাপুর রাজ্যের অংশ ও বিজাপুর দুর্গ অধিকারের চেষ্টা করায়, তাঁর নীতি বিফল হয়। দ্বিতীয়তঃ, গোলকুণ্ডার দুই হিন্দু মন্ত্রী মদন্না ও আকান্নার চেষ্টায় মুঘলের বিরুদ্ধে বিজাপুর, গোলকুণ্ডা, মারাঠা জোট গড়ে উঠে। ১৬৮১-৮৬ খ্রীঃ পর্যন্ত মারাঠার বিরুদ্ধে শিয়া রাজ্যের সাহায্য না পেয়ে ঔরঙ্গজেব স্থির করেন যে, মারাঠাকে জয় করতে হলে আগে দুই শিয়া রাজ্যকে ধ্বংস করা দরকার। এজন্য তিনি নিজে এই দুই শিয়া সুলতানির বিরুদ্ধে প্রবল আক্রমণ চালান। ১৬৮৬ খ্রীঃ মুঘল অবরোধের ফলে বিজাপুর দুর্গের পতন হয়। সুলতান আদিল শাহ আত্মসমর্পণ করেন। এর পর গোলকুণ্ডার সুলতান কুতব শাহ মালক্ষেতের যুদ্ধে পরাস্ত হন। ১৬৮৭ খ্রীঃ গোলকুণ্ডার পতন হয়।

স্মিথের মতে, ঔরঙ্গজেব যদি এই দুই শিয়া রাজ্যকে ধ্বংস না করে, এই দুই রাজ্যের সঙ্গে মিত্রতা রাখতেন তবে তিনি মারাঠার বিরুদ্ধে এই দুই রাজ্যের বিশেষ সাহায্য পেতেন। বিজাপুর ধ্বংস করায় বিজাপুরী সেনাদল শিবাজীর পক্ষে যোগ দিয়ে তাঁর শক্তি বাড়ায়। কিন্তু স্যার জে. এন. সরকার মনে করেন যে, দুই শিয়া রাজ্য ক্ষয়িষ্ণু অবস্থায় এসেছিল। তাদের কাছ থেকে তেমন কোন সাহায্য পাওয়া যেত না। কোন কোন ঐতিহাসিকের মতে, ১৬৩৬ খ্রীঃ সন্ধি ভেঙে বিজাপুরের রাজ্য দখলের চেষ্টা করায় এই দুই শিয়া রাজ্যের মনে মুঘলের উদ্দেশ্য সম্পর্কে ঘোর অবিশ্বাস দেখা দেয়। সুতরাং মুঘলের সঙ্গে এই রাজ্যগুলির প্রকৃত মিত্রতা সম্ভব ছিল না।

বিজাপুর, গোলকুণ্ডা নীতির ফলাফল বিচার

**পঞ্চম পরিচ্ছেদ: মারাঠা নীতি: শিবাজী-মুঘল সম্পর্ক ( Maratha Policy : Relations of the Mughals with Shivaji ) :** ঔরঙ্গজেব যখন উত্তর ভারতে বিদ্রোহ দমনে ব্যস্ত থাকেন সেই সময় শিবাজী মারাঠা জাতির নেতা রূপে আবির্ভূত হন। ১৬২৭ খ্রীঃ শিবনারের পার্বত্য দুর্গে শিবাজীর

জন্ম হয়। তাঁর পিতা ছিলেন বিজাপুরের জাগীরদার শাহজী এবং মাতা জিজাবাঈ। শিবাজী বাল্যকাল থেকে দাদাজী কোণ্ডদেব নামে এক ব্রাহ্মণের অভিভাবকত্বে মহাভারত, রামায়ণের বীরদের গল্প শুনে বড় হয়ে উঠেন। এর ফলে গোড়া থেকে তাঁর মনে উচ্চাকাঙ্খার বীজ রোপিত হয়। মারাঠা ঐতিহাসিক রাণাড়ের মতে, ১৬৪৭-১৬৫২ খ্রীঃ পর্যন্ত শিবাজী মাওয়ালী ও মারাঠা কৃষকদের দ্বারা সেনা সংগঠন করেন এবং ১৬৫৩-১৬৬২ খ্রীঃ পর্যন্ত প্রতিবেশী বিজাপুরের রাজ্য অধিকার, লুঠন দ্বারা নিজ ক্ষমতা বাড়ান। তিনি বিজাপুরের কাছ থেকে পুরন্দর, পানহালা, জিঞ্জী ও সাতারা দুর্গ অধিকার করে নিজ শক্তি বাড়ান। ১৬৫৯ খ্রীঃ তিনি বিজাপুরের বিখ্যাত রণনিপুণ সেনাপতি আফজল খাঁকে হত্যা করে বিজাপুর বাহিনীকে ছত্রভঙ্গ করেন।

শিবাজীর প্রথম জীবন

শিবাজী

শিবাজীর শক্তি বৃদ্ধি ঔরঙ্গজেব শঙ্কার সঙ্গে লক্ষ্য করছিলেন। শিবাজী মুঘল সাম্রাজ্যে হানা দিলে তাঁকে দমনের জন্য তিনি তাঁর মাতুল শায়েস্তা খাঁকে পাঠান। পুনায় শায়েস্তা খাঁর শিবিরে শিবাজী অতর্কিত হানা দিয়ে তাঁর পুত্রকে নিহত ও শায়েস্তা খাঁকে আহত করলে, মুঘল বাহিনী ছত্রভঙ্গ হয়। শিবাজী এই সুযোগে মুঘল বন্দর সুরাট লুঠ করে প্রায় এক কোটি টাকা পান। ঔরঙ্গজেব এর পর শিবাজীর বিরুদ্ধে বিখ্যাত রাজপুত সেনাপতি জয়সিংহকে পাঠান। জয়সিংহ পুরন্দর দুর্গে শিবাজীকে অবরোধ করে কোণঠাসা করেন এবং ১৬৬৫ খ্রীঃ শিবাজী মুঘলের সঙ্গে পুরন্দরের সন্ধি স্বাক্ষর করেন। এই সন্ধির দ্বারা স্থির হয়ে যে, (১) শিবাজী মুঘলকে ২৩টি দুর্গ ও বার্ষিক ২০ লক্ষ টাকা রাজস্ব আদায় হবে এমন স্থান ছেড়ে দেন। (২) শিবাজী বাদশাহের সার্বভৌমত্ব স্বীকার করেন। (৩) বিজাপুরের বিরুদ্ধে মুঘলকে সাহায্য করতে তিনি অঙ্গীকার করেন। (৪) বিজাপুরের পায়েনঘাট ও বালাঘাট অঞ্চল শিবাজী পেলে তার বিনিময়ে তিনি মুঘলকে দুই কোটি টাকা দিতে স্বীকৃতি দেন।

মুঘল-মারাঠা সংঘাত
পুরন্দরের সন্ধি

পুরন্দরের সন্ধি ছিল মুঘল অভিজাত জয়সিংহের রাজনৈতিক বিচক্ষণতার নিদর্শন। এর পর জয়সিংহের পরামর্শ মত শিবাজী মুঘল রাজধানী আগ্রায় যান। জয়সিংহ আশা করেছিলেন যে, ঔরঙ্গজেব শিবাজীর প্রতি উদার ব্যবহার দ্বারা তাঁকে বশীভূত করবেন এবং দক্ষিণে শিবাজীর আনুগত্য পেয়ে শক্তিশালী হতে পারবেন। কিন্তু ঔরঙ্গজেব শিবাজীর প্রতি নায্য ব্যবহার না করায় এবং শিবাজীকে কারাগারে

পুরন্দরের সন্ধি ভঙ্গ ;
শিবাজীর অভিষেক

অবরুদ্ধ করায় মুঘল-মারাঠা মিত্রতা স্থাপনের সুবর্ণ সুযোগ নষ্ট হয়। এর পর শিবাজী আগ্রার কারাগার হতে পালিয়ে দক্ষিণে চলে আসেন। তিনি একে একে পুরন্দর, কল্যাণ, সিংহগড়, ভেলোর, কর্ণাটক প্রভৃতি অঞ্চল পুনরাধিকার করেন। ১৬৭৪ খ্রীঃ রায়গড়ে শিবাজীর স্বাধীন হিন্দু রাজা হিসাবে অভিষেক হয়। তিনি 'ছত্রপতি' উপাধি নেন। ১৬৮০ খ্রীঃ ১৩ই এপ্রিল শিবাজীর মৃত্যু হয়।

শিবাজীর পর মুঘল-মারাঠা সম্পর্ক

শিবাজীর মৃত্যুর পর তাঁর পুত্র শম্ভুজী মুঘলের বিরুদ্ধে যুদ্ধ চালিয়ে যান। ১৬৮৯ খ্রীঃ শম্ভুজী মুঘলের হাতে বন্দী ও নিহত হলে তাঁর ভ্রাতা রাজারাম জিঞ্জী দুর্গ থেকে মুঘলের বিরুদ্ধে অবিরাম সংগ্রাম চালিয়ে যান। তাঁর আমলে মুঘলের বিরুদ্ধে মারাঠা জাতির যুদ্ধ জনযুদ্ধে পরিণত হয়। দীর্ঘ যুদ্ধে মুঘল বাহিনী মনোবল হারিয়ে ফেলে। ইতিমধ্যে ১৭০৭ খ্রীঃ বৃদ্ধ সম্রাট ঔরঙ্গজেব শেষ নিশ্বাস ত্যাগ করেন।

**ষষ্ঠ পরিচ্ছেদ : শিবাজীর শাসনব্যবস্থা ( The Administration of Shivaji ) :** শিবাজী কেবলমাত্র বিজেতা ও সাম্রাজ্য স্থাপনকারী ছিলেন না। তিনি শাসনব্যবস্থার সংগঠন করে তাঁর সাম্রাজ্যকে স্থায়ী করার ব্যবস্থা করেন। শিবাজী তাঁর শাসনব্যবস্থার কিছু কিছু নীতি বিজাপুরের বিখ্যাত মন্ত্রী মালিক অম্বরের শাসন সংস্কার থেকে গ্রহণ করেন বলে মনে করা হয়। ছত্রপতি বা রাজা ছিলেন সকল ক্ষমতার উৎস। তবে তিনি হিন্দু শাস্ত্র অনুসারে প্রজা কল্যাণকেই তাঁর কর্তব্য বলে মনে করতেন। শিবাজী শাসন পরিচালনার জন্য আটজন মন্ত্রী বা অষ্ট প্রধানের উপর নির্ভর করতেন। এই আট মন্ত্রী আটটি দপ্তরের জন্য আলাদাভাবে ছত্রপতির কাছে দায়িত্ববদ্ধ থাকতেন। (১) পেশবা ছিলেন পদমর্যাদায় শ্রেষ্ঠ। তিনি শাসন পরিচালনা ও ছত্রপতির প্রতিনিধি হিসাবে কাজ করতেন। (২) অমাত্য আয়-ব্যয়ের হিসাব রাখতেন। (৩) ওয়াকিয়া নবীশ রাজার দৈহিক নিরাপত্তার দিক দেখতেন। (৪) সর্নাবিশ বা সচিব চিঠি-পত্র লেখার ব্যবস্থা করতেন। (৫) দবীর ছিলেন বিদেশী মন্ত্রী। (৬) সর-ই-নৌবৎ বা সেনাপতি ছিলেন সেনাধ্যক্ষ। (৭) পণ্ডিতরাও ধর্মীয় ও দাতব্য বিভাগের কাজ দেখতেন। (৮) ন্যায়াধীশ ছিলেন প্রধান বিচারক। এছাড়া মজুমদার, চিটনীশ, সুবনীশ প্রভৃতি বিভিন্ন কর্মচারী ছিল। শিবাজী শাসনের সুবিধার জন্য রাজ্যকে কয়েকটি প্রান্ত বা জেলায় ভাগ করেন। জেলাগুলিকে নিয়ে ৩টি প্রদেশ গড়া হয়। প্রান্তগুলিকে তরফ বা পরগণায় ভাগ করা হয়।

ছত্রপতি ও অষ্ট প্রধান

রাজস্ব নীতি

শিবাজী তাঁর স্বরাজ্যে জমি জরিপ করে ফসলের ৩০-৪০ ভাগ ভূমিকর ধার্য করেন। তিনি কৃষির উন্নতির জন্য চেষ্টা করেন। তিনি মিরাজদার নামক বংশানুক্রমিক জমিদার শ্রেণীকে দমিয়ে রাখেন। এছাড়া তিনি প্রতিবেশী রাজ্য থেকে চৌথ বা ফসলের ¼ ভাগ ও সরদেশমুখী বা ফসলের ১/১০ ভাগ আদায় করতেন।

শিবাজী তাঁর অশ্বারোহী বাহিনীকে বার্গীর বা নিয়মিত সেনা ও শিলাদার বা অনিয়মিত সেনা এই দুই ভাগে ভাগ করেন। বার্গীর বা পাগাদের সংখ্যা ছিল ৪০-৪৫ হাজার। এদের তিনি নিয়মিত বেতন দিতেন, ঘোড়া ও অস্ত্র দিতেন। শিলাদারদের ঘোড়া ও অস্ত্র নিজেদের যোগাড় করতে হত। যুদ্ধের সময় শিলাদারদের বেতন দেওয়া হত। এছাড়া শিবাজীর এক লক্ষ পদাতিক সেনা, ১২৬০টি হাতী, ২৪০-২৮০টি দুর্গ, ২০০টি রণতরী ছিল। সেনা সংগঠনের জন্য ২৫ জন সেনার উপর এক হাবিলদার, ৫ হাবিলদারের উপর এক জামালদার; ১০ জামালদারের উপর এক হাজারি; ৫ হাজারির উপর এক ৫ হাজারি ও সবার উপরে ছিল সর্নবৎ।

সামরিক সংগঠন

শিবাজীর শাসনব্যবস্থার প্রধান ত্রুটি ছিল যে, তিনি জাগীর প্রথা লোপ করলেও, তা সম্পূর্ণ হয় না। ডঃ ঈশ্বরীপ্রসাদের মতে, শিবাজীর শাসনব্যবস্থা তাঁর ব্যক্তিগত যোগ্যতার উপর নির্ভরশীল ছিল। তাঁর মৃত্যুর পর উপযুক্ত শাসকের অভাবে বিশৃঙ্খলা দেখা দেয়। ফ্রায়ার নামক পর্যটক শিবাজীর রাজস্ব ব্যবস্থার সমালোচনা করে বলেছেন যে, এই ব্যবস্থায় প্রজারা শোষিত হত। রাজস্ব কর্মচারীরা প্রজাদের উপর উৎপীড়ন চালাত। শিবাজীর চৌথ ব্যবস্থা ছিল অত্যন্ত নিন্দনীয় ও ক্ষতি-কারক। স্যার জে. এন. সরকারের মতে, চৌথ ছিল মারাঠা আক্রমণ থেকে এক ধরণের "নিস্কৃতি কর।" এই কর আদায়ের ফলে মারাঠাদের লুঠেরা ও উৎপীড়নকারী বলে বদনাম হয়। স্মিথের মতে, চৌথ আদায়ের ফলে শিবাজীর রাষ্ট্র "দস্যুরাষ্ট্র" রূপে পরিচিত হয়। শিবাজী জাতিভেদ প্রথা ও ব্রাহ্মণদের গোঁড়ামি দূর করে মহারাষ্ট্রে প্রকৃত "নেশন" বা জাতীয়তাবাদের বীজ বপন করতে পারেন নাই। তিনি বাণিজ্য ও শিল্প গঠন করে মহারাষ্ট্রের প্রকৃত আর্থিক উন্নতির জন্য কোন চেষ্টা করেন নাই।

শিবাজীর শাসন ব্যবস্থার সমালোচনা

**সপ্তম পরিচ্ছেদঃ শিবাজীর কৃতিত্ব (Assessment of Shivaji as a Ruler)ঃ** অতি সাধারণ জাগীরদারের পুত্র থেকে শিবাজী আপন প্রতিভার বলে মারাঠার এক জাতীয় সাম্রাজ্য স্থাপন করেন। ডঃ ঈশ্বরীপ্রসাদের মতে, "একটি নির্যাতিত সম্প্রদায়ের (মারাঠা) কাছে তিনি ছিলেন নূতন আশা ও মুক্তির তারকা।" শিবাজী ছিলেন দুঃসাহসী ও ঘোর বাস্তব বুদ্ধির অধিকারী। তিনি দেবী ভবানীর সেবক হলেও ধর্মান্ধ ছিলেন না। খাফী খাঁর মতে, তিনি সেনাদের আদেশ দেন যে, কোরাণ, মসজিদ ও স্ত্রীলোকের যেন কোন অসম্মান তারা না করে।

শিবাজীর গুণাবলী

শিবাজী কেবলমাত্র বিজেতা ছিলেন না। তিনি শাসন সংগঠক হিসাবেও নিজ কৃতিত্ব দেখান। ঐতিহাসিক সরদেশাইয়ের মতে, "শিবাজী এক সর্বভারতীয় হিন্দু রাষ্ট্র স্থাপনের পরিকল্পনা করেন।" মহারাষ্ট্রে তিনি তাঁর কাজ আরম্ভ করেন। তাঁর পরিকল্পনা পরিণতি পাওয়ার আগেই তাঁর মৃত্যু হয়। সর্বোপরি, শিবাজী মুঘলের বিরুদ্ধে

হিন্দু রাষ্ট্র প্রতিষ্ঠার আদর্শ

যে সামরিক ও সংগঠনী শক্তির পরিচয় দেন তা প্রশংসার যোগ্য। বহু ঐতিহাসিক সরদেশাইয়ের মতের সমালোচনা করেন। ডঃ জে. এন. সরকারের মতে, শিবাজী সারা জীবন তাঁর রাজ্য রক্ষা ও যুদ্ধের কাজে এত ব্যস্ত থাকেন যে, কোন সর্বভারতীয় রাষ্ট্র স্থাপনের আদর্শ অনুসরণ করার তিনি সময় পান নাই।

ডঃ সরকারের মতে, শিবাজীর মূল লক্ষ্য ছিল মারাঠা জাতিকে ঐক্যবদ্ধ করা ও জাতীয়ভাবে অনুপ্রাণিত করা। এজন্য তিনি হিন্দু রাষ্ট্রের আদর্শ প্রচার করেন। কিন্তু ভারতবর্ষ হল বহু ধর্ম ও সম্প্রদায়ের দেশ। এই দেশে কোন বিশেষ ধর্ম বা সম্প্রদায়ের স্বার্থ দেখলে অন্য সম্প্রদায়ের ক্ষতি হয়। ঔরঙ্গজেব যদি মুসলিম সম্প্রদায়ের স্বার্থরক্ষার চেষ্টা করে ভুল করেন, শিবাজী কেবল হিন্দু রাষ্ট্রের কথা বলে একই ভুল করেন। ডাঃ সরকারের মতে, "শিবাজী যতই হিন্দু রাষ্ট্রের গোঁড়ামি দেখান, ততই এই রাষ্ট্রের পতনের বীজ রোপিত হয়।" তাছাড়া শিবাজী চৌথ আদায়ের ব্যবস্থা করে ভুল করেন। ( বিশদ বিবরণ ষষ্ঠ পরিচ্ছেদ পৃঃ ১৮১ দ্রষ্টব্য )। স্মিথ শিবাজীর রাষ্ট্রকে "দস্যুরাষ্ট্র" আখ্যা দিয়ে তাঁর প্রতি সুবিচার করেন নাই। শিবাজী বলতেন যে, "মুঘল সম্রাটই তাঁকে চৌথ আদায় করতে বাধ্য করেছেন।"

শিবাজীর শাসন নীতির ত্রুটি

**অষ্টম পরিচ্ছেদ: ঔরঙ্গজেবের দাক্ষিণাত্য নীতির ফলাফল (Consequences of the Deccan Policy of Aurangazeb):** ঔরঙ্গজেবের দাক্ষিণাত্য নীতির ফল মুঘল সাম্রাজ্যের পতনের জন্য অনেকাংশে দায়ী ছিল বলে স্যার জে. এন. সরকার মন্তব্য করেছেন। "স্পেনের ক্ষত যেমন নেপোলিয়নের পতন ঘটায়, তেমনই দাক্ষিণাত্যের ক্ষত ঔরঙ্গজেবের পতন ঘটায়।" ঔরঙ্গজেব মারাঠাদের বিরুদ্ধে দীর্ঘ যুদ্ধ করেও মারাঠা শক্তিকে পরাস্ত করতে ব্যর্থ হন। দীর্ঘ যুদ্ধে রাজকোষ শূন্য হয়। সম্রাট প্রায় ২৫ বছর রাজধানী ছেড়ে দক্ষিণে থাকায় উত্তর ভারতের উপর তাঁর মুঠি আলগা হয়ে যায়। সুবাদার, দেওয়ানরা বিদ্রোহী হয়ে উঠে। সম্রাটের অনুপস্থিতির সুযোগে শিখ, জাঠরা বিদ্রোহ করে স্বাধীনতা ঘোষণা করে। অনেকে মনে করেন যে, সম্রাট উত্তরে অনুপস্থিত থাকায় তেমন কোন ক্ষতি হয় নাই। ঔরঙ্গজেবের মৃত্যুর পরেও উত্তর ভারতে ৩০/৪০ বছর মুঘল আধিপত্য অব্যাহত ছিল। আসলে দক্ষিণে বিজাপুর ও গোলকুণ্ডাকে মুঘলের রাজ্যভুক্ত করে সুশাসন প্রতিষ্ঠা করা সম্ভব হয় নাই। এর ফলে সাম্রাজ্য সীমা অত্যন্ত বেড়ে যায়। তাছাড়া মারাঠা শক্তিকে দমনে ব্যর্থ হওয়ায় মুঘল সাম্রাজ্যের দুর্বলতা প্রকাশ পায়। এই সুযোগে শিখ ও জাঠ প্রভৃতি শক্তি স্বাধীনতা লাভের চেষ্টা করে।

**নবম পরিচ্ছেদ: ঔরঙ্গজেবের ধর্ম নীতি (Aurangazeb's Religious Policy):** ঔরঙ্গজেব ছিলেন নিষ্ঠাবান সুন্নী মুসলমান। তিনি নিজ জীবনকে ইসলামের আদর্শে শাসিত করেন। তিনি অত্যন্ত সরল ও অনাড়ম্বর জীবন কাটাতেন। দরবারেও তিনি আড়ম্বর প্রদর্শন বন্ধ করেন। তিনি নিয়মিত

নমাজ পড়তেন ও রমজানের উপবাস করতেন। তাঁর নিষ্ঠার জন্য লোকে তাঁকে "জিন্দাপীর" বা জীবন্ত পীর বলত। ঔরঙ্গজেবের রাজ্যশাসন নীতি তাঁর ধর্ম নীতির দ্বারা প্রভাবিত হয় বলে কোন কোন ঐতিহাসিক বলে থাকেন। ঔরঙ্গজেব, আকবরের সকল সম্প্রদায়ের প্রতি সমদর্শী ও সকল ধর্মের প্রতি সহিষ্ণুতা নীতি ত্যাগ করে, ভারতে ইসলামীয় শাসনব্যবস্থা প্রবর্তনের চেষ্টা করেন বলে অনেকে বলে থাকেন। ঔরঙ্গজেব দার-উল-হারাব অর্থাৎ মুসলিম ও অ-মুসলিমদের দেশকে, দার-উল-ইসলামে বা ইসলামীয় আইনে শাসিত দেশে পরিণত করার সঙ্কল্প নেন। এই উদ্দেশ্যে তিনি নানাবিধ আইন বা ফর্মাণ জারি করেন। (১) তিনি মুদ্রায় কলিমা খোদাই করার প্রথা রদ করেন, যাতে বিধর্মীর স্পর্শে কলিমা কলঙ্কিত না হয়। (২) তিনি দরবারে নওরোজ, তুলাদান প্রভৃতি উৎসব রদ করেন। (৩) তিনি ঝরোখা দর্শন রদ করেন। (৪) দরবারে নৃত্য, গীত নিষিদ্ধ করেন। দরবারের গায়কদের পদচ্যুত করা হয়। (৫) জ্যোতিষীদের দিল্লী থেকে বহিস্কার করা হয় এবং পঞ্জিকা প্রকাশ নিষিদ্ধ করা হয়। (৬) দিল্লী থেকে নর্তকী ও গণিকাদের বহিস্কার করা হয়। (৭) মুহতাশিব নামে এক শ্রেণীর ধর্মীয় কর্মচারী নিয়োগ করে সম্রাটের ধর্মীয় নির্দেশগুলিকে কার্যকরী করার ব্যবস্থা করা হয়। (৮) হিন্দুদের হোলী ও দেওয়ালী উৎসব নিষিদ্ধ করা হয়। (৯) পেশকার, কারোরী প্রভৃতি পদে মুসলিমদের নিয়োগের নির্দেশ দেওয়া হয়। (১০) ১৬৬৯ খ্রীঃ এক ফর্মাণ দ্বারা ঔরঙ্গজেব নির্দেশ দেন যে, কোন নূতন মন্দির সরকারের বিনা অনুমতিতে নির্মাণ করা যাবে না। গুজরাটের সোমনাথ মন্দির, মথুরার কেশব রায় মন্দির, কাশীর বিশ্বনাথ মন্দির ভেঙে ফেলা হয়। আরও বহু মন্দির ধ্বংস হয়। (১১) ঔরঙ্গজেব হিন্দু বণিকদের মালের উপর ৫% এবং মুসলিম বণিকদের মালের উপর ২½% হারে শুল্ক ধার্য করেন। (১২) ১৬৭৯ খ্রীঃ ঔরঙ্গজেব অ-মুসলিমদের উপর জিজিয়া কর চাপান। (১৩) সরকারের উচ্চ মনসবদার ও প্রাদেশিক শাসনকর্তার পদ থেকে ধীরে ধীরে রাজপুতদের সরিয়ে দেওয়া হয়। স্যার জে. এন. সরকারের মতে, ঔরঙ্গজেব, তাঁর পূর্ববর্তী মুঘল সম্রাটদের ধর্মসহিষ্ণুতা ও সমদর্শী নীতি ত্যাগ করে হিন্দুদের আস্থা হারান। তিনি শিখ, বুন্দেলা, জাঠ, রাজপুত, সৎনামী ও মারাঠা বিদ্রোহের সম্মুখীন হন।

ঔরঙ্গজেবের শাসন নীতির উপর তাঁর ধর্ম নীতির প্রভাব

ঔরঙ্গজেবের ধর্ম নীতির উপরোক্ত ব্যাখ্যা অনেক গবেষক স্বীকার করেন না। তাঁদের মতে, পূর্ববর্তী মুঘল সম্রাটদের হিন্দু তোষণ নীতির ফলে এক শ্রেণীর হিন্দু বিদ্রোহী-ভাবাপন্ন হয়। এজন্য ঔরঙ্গজেব বাধ্য হয়ে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা নেন। তাছাড়া ঔরঙ্গজেব গোঁড়া সুন্নী ওমরাহ ও উলেমাদের সমর্থন নিয়ে দারার বিরুদ্ধে যুদ্ধে জয়লাভ করেন। সুতরাং সিংহাসনে বসার পর এই শ্রেণীকে অগ্রাহ্য করা তাঁর পক্ষে সম্ভব ছিল না। ঔরঙ্গজেব সাধারণভাবে হিন্দুদের ধর্মান্তরিত করার কোন চেষ্টা করেন নাই। তিনি ভারতবর্ষকে দার-উল-ইসলামে পরিণত করার চেষ্টা

করেন একথা ঠিক নয়। তাঁর দরবারে হিন্দু মনসবদারের সংখ্যা শাহজাহানের আমল অপেক্ষা কম ছিল না। তিনি পেশকার, কেরাণী ও কারোরীর পদ থেকে হিন্দুদের বিতাড়ন করেন। কারণ এই কর্মচারীরা মুসলিম সেনাদের বেতন প্রদানে বাধা সৃষ্টি করত। ঔরঙ্গজেব সকল প্রকার মন্দির ভাঙার আদেশ দেন নাই। বেনারস ও বৃন্দাবন ফর্মাণে তিনি কেবলমাত্র নূতন মন্দির ভাঙার আদেশ দেন। অনেক ক্ষেত্রে হিন্দু বিদ্রোহীদের মনোবল ভাঙার জন্য তাঁকে মন্দির ভাঙতে হয়। ঔরঙ্গজেব তাঁর রাজত্বের প্রথম ২১ বৎসর জিজিয়া কর স্থাপন করেন নাই। ঈশ্বর দাস নাগরের মতে, প্রধানতঃ তিনি উলেমাদের চাপেই জিজিয়া কর প্রবর্তন করেন এবং এই করের বেশীর ভাগ অংশ উলেমারাই নিতেন। যাই হোক, সকল দিক বিবেচনা করে বলা যায় যে, ঔরঙ্গজেব আকবরের ধর্মসহিষ্ণুতা ও সমদর্শী নীতি থেকে বিচ্যুত হন। তাঁর এই শরিয়তী আইন প্রয়োগের ফলে যেমন ভারতের মুসলিম সম্প্রদায় উজ্জীবিত হয়ে তাঁর পক্ষে মারাঠা যুদ্ধে অন্ধভাবে যোগ দেননি, তেমন হিন্দুরাও এই বৈষম্য-মূলক নীতির ফলে তাঁর প্রতি আস্থা হারান। ঔরঙ্গজেব এইভাবে মুঘল সাম্রাজ্যের ক্ষতি করেন।

ঔরঙ্গজেবের সমর্থনে যুক্তি

**নবম পরিচ্ছেদ : ঔরঙ্গজেবের সংস্কার ( The Reforms of Aurangazeb ) :** ঔরঙ্গজেব সাধারণভাবে প্রজাদের মঙ্গল চাইতেন। গৃহ-যুদ্ধের সময় কৃষকদের ক্ষয়ক্ষতি হয় এবং অনাবৃষ্টির দরুণ শস্যের দাম বাড়ে। ঔরঙ্গজেব এজন্য রাহাদারী ও পাণ্ডারী নামে বাড়তি কর লোপ করেন। তাছাড়া তিনি প্রায় ৮০টি উপকর লোপ করেন। ঔরঙ্গজেব বিভিন্ন ফর্মাণ দ্বারা কৃষকের উপর বাড়তি কর আদায় নিষিদ্ধ করেন। ঔরঙ্গজেব সেনাদলকে শক্তিশালী করার জন্য বহু সংস্কার করেন। তিনি বহু মারাঠা সর্দারকে মনসবদারের পদে নিয়োগ করেন।[১]

**দশম পরিচ্ছেদ : ঔরঙ্গজেবের কৃতিত্ব ( Estimate as a Ruler ) :** মধ্যযুগের ভারত ইতিহাসে মুঘল সম্রাট ঔরঙ্গজেব হলেন এক বিতর্কিত ব্যক্তিত্ব। উত্তরাধিকারের যুদ্ধে ভ্রাতাদের রক্তপাত এবং বৃদ্ধ পিতা শাহজাহানকে আজীবন বন্দী করার জন্য অনেকে তাঁকে নিষ্ঠুরতা, উচ্চাকাঙ্ক্ষা ও ক্রুরতার প্রতিচ্ছবি বলে মনে করেন। কিন্তু নিরপেক্ষ দৃষ্টিতে বিচার করলে দেখা যায় তৈমুর বংশে সিংহাসন নিয়ে এরূপ ঘটনা আগেও ঘটেছে। এজন্য ঔরঙ্গজেবকে আলাদাভাবে নিন্দা করার কারণ নেই। ঔরঙ্গজেব উত্তরাধিকারের যুদ্ধে জয়লাভ করেন তাঁর যোগ্যতার জন্য। তাঁর ভ্রাতাদের মধ্যে তিনিই ছিলেন যোগ্যতম ব্যক্তি। ঔরঙ্গজেবের নৈতিক চরিত্র ছিল সেই যুগের মানদণ্ডে নিষ্কলঙ্ক। বিলাস, ব্যসন, আড়ম্বর ছেড়ে কোরাণের নির্ধারিত আদর্শে তিনি পবিত্র জীবন যাপন করতেন। তিনি মুসলিম ধর্মশাস্ত্রে সুপণ্ডিত ছিলেন। তিনি

চরিত্র ও গুণাবলী

১. Bipan Chandra—Medieval India.

মুসলিম আইনগুলিকে সঙ্কলন করে ফুতুহা-ই-আলমগীরি গ্রন্থ রচনা করেন। তিনি অত্যন্ত নিষ্ঠাবান মুসলমান ছিলেন। ঔরঙ্গজেব ছিলেন সামরিক বিদ্যায় দক্ষ, কূটনীতিতে নিপুণ। তিনি জীবনে বহু যুদ্ধে জয়লাভ করেন। তিনি রাজকার্যে কঠোর পরিশ্রম করতেন। ৭৭ বছর বয়সে সারাদিন হাসিমুখে তাঁর ফর্মাণগুলিতে স্বাক্ষর দিতেন।

চারিত্রিক ও নীতিগত দুর্বলতা

ঔরঙ্গজেবের চরিত্রে এত গুণ থাকলেও, তাঁর চরিত্রের কয়েকটি দোষ তাঁর গুণগুলিকে নষ্ট করে দেয়। ঔরঙ্গজেব দৃঢ় ও কঠোর হলেও তাঁর শাসন নীতির মধ্যে কৃপা, উদারতা ও সহজাত লাবণ্যের অভাব ছিল। এজন্য তাঁর সিদ্ধান্তের অন্তর্নিহিত ন্যায় বিচার লোকের চোখে পড়ত না, নিষ্ঠুরতাই চোখে পড়ত। খাফী খাঁর মতে, ঔরঙ্গজেব ছিলেন অত্যন্ত সন্দেহপরায়ণ এজন্য তিনি কর্মচারীদের আস্থা হারান। তাছাড়া ঔরঙ্গজেব সকল ক্ষমতা নিজ হাতে রাখতে ভালবাসতেন। তাঁর বিশাল সাম্রাজ্যে ক্ষমতার বিকেন্দ্রীকরণ না করলে সুশাসন প্রবর্তন সম্ভব ছিল না। খাফী খাঁর মতে, ঔরঙ্গজেব অভিজাত বা মনসবদারদের মধ্যে গোষ্ঠীদ্বন্দ্ব নিয়ন্ত্রণের চেষ্টা করেন নাই। তাঁর মৃত্যুর পর গোষ্ঠীদ্বন্দ্ব তীব্রতর হয়।

মুঘল সাম্রাজ্যের পতনের জন্য অনেকে ঔরঙ্গজেবের নীতিকে দায়ী করে থাকেন। ঔরঙ্গজেবের নির্দিষ্ট কতকগুলি দায়িত্ব নিশ্চয়ই ছিল। কিন্তু প্রধানতঃ সপ্তদশ শতকের সামাজিক, অর্থনৈতিক ও প্রশাসনিক পরিবেশই মুঘল সাম্রাজ্যের পতনের পথ প্রস্তুত করে। ঔরঙ্গজেব এই অবক্ষয়ের গতিকে রোধ করতে পারেন নাই। প্রথমতঃ, মনসবদারদের সংখ্যা শাহজাহানের আমলে ছিল ৮ হাজার ; ঔরঙ্গজেবের আমলে তা দাঁড়ায় ১১,৪৫৬। এই বিরাট সংখ্যক মনসবদারের খরচ-পত্র সরকারের রাজস্বের দ্বারা সঙ্কুলান করা যায় নাই। মনসবদাররা তাঁদের খরচ মেটাবার জন্য জাগীরে শোষণ চালায়। স্থানীয় জমিদাররা প্রজাদের নেতৃত্ব দিয়ে এজন্য বিদ্রোহ সৃষ্টি করে। দ্বিতীয়তঃ, ঔরঙ্গজেবের মারাঠা নীতি ভ্রান্ত পথে পরিচালিত হয়। পুরন্দরের সন্ধির পর যদি তিনি শিবাজীর প্রতি উদার ব্যবহার করতেন, যদি তিনি বন্দী শম্ভুজীকে নিহত না করতেন তবে মারাঠাদের সঙ্গে তাঁর মীমাংসার সম্ভাবনা নষ্ট হত না। তৃতীয়তঃ, ঔরঙ্গজেব দক্ষিণের যুদ্ধে দীর্ঘকাল ব্যাপৃত থাকায় উত্তরে তাঁর মুষ্টি শিথিল হয়ে পড়ে। প্রশাসনে দুর্নীতি ও শিথিলতা দেখা দেয়। চতুর্থতঃ, ঔরঙ্গজেব রাজপুতদের সঙ্গে যুদ্ধ-বিগ্রহ করে রাজপুত মিত্রতা হারান। দক্ষিণের যুদ্ধে তিনি রাজপুতদের পূর্ণ সহযোগিতা পান নাই। পঞ্চমতঃ, ঔরঙ্গজেবের ধর্ম নীতির স্বপক্ষে যাই যুক্তি থাক না কেন, এই নীতির ফলে তিনি হিন্দুদের সমর্থন ও আনুগত্য হারান। অন্যদিকে, তাঁর এই ধর্ম নীতির ফলে মুসলিমরা উজ্জীবিত হয়ে তাঁর পাশে দাঁড়ান নাই। মুঘল সাম্রাজ্য যে ধর্ম-সহিষ্ণুতা নীতির উপর প্রতিষ্ঠিত ছিল ঔরঙ্গজেব তাতে ফাটল সৃষ্টি করেন।

মুঘল সাম্রাজ্যের পতনের জন্য দায়িত্ব

## দ্বিতীয় অধ্যায় [চ]

# ইওরোপীয় কোম্পানীগুলির অগ্রগতি

## ( Activities of the European Trading Companies )

ভারতের সঙ্গে ইওরোপের বাণিজ্য সপ্তম খ্রীষ্টাব্দ থেকে বণিকদের মাধ্যমে চলত। আরব বণিকরা অত্যন্ত চড়া দামে এই সকল মাল কিনতে ইওরোপীয় বণিকদের বাধ্য করায় এবং প্রাচ্যদেশ বিশেষতঃ ভারতের ধন-সম্পদের কথা শুনে এই দেশে বাণিজ্য করতে বিখ্যাত পর্তুগীজ অভিযানকারী ভাস্কো-দা-গামা জাহাজ যোগে দক্ষিণ ভারতের কালিকট বন্দরে এলে, ভারতে আসার জলপথ ইওরোপীয় বণিকদের কাছে খুলে যায়। এই পথ ধরে বিভিন্ন ইওরোপীয় নাবিক জাতিগুলি ভারতে আসে।

প্রথমে পর্তুগীজরা ভারতে আসে। পর্তুগীজ নৌ-সেনাপতি আলভারেজ ক্যাব্রাল সর্বপ্রথম ১৩টি জাহাজ সহ কালিকটে আসেন এবং বাণিজ্য দখলের জন্য আরব বণিকদের সঙ্গে যুদ্ধ করেন। এর পর পর্তুগীজ নাবিক আলবুকার্ক বিজাপুর সুলতানের কাছ থেকে ১৫১০ খ্রীঃ গোয়া দখল করেন। ক্রমে গোয়া ভারতে পর্তুগীজ শক্তির প্রধান কেন্দ্রে পরিণত হয়। ক্রমে দমন, দিউ, বোম্বাই, স্যান হোম প্রভৃতি স্থানে পর্তুগীজ উপনিবেশ স্থাপিত হয়। পর্তুগীজরা ভারতে প্রথম ইওরোপীয় আগমনকারী হলেও, তারা বাণিজ্য ও উপনিবেশ স্থাপনের কাজে ক্রমে অন্য ইওরোপীয় জাতিগুলির কাছে প্রতিযোগিতায় পিছু হঠে যায়।

ডাচ

ডাচ বণিকরা ১৬১০ খ্রীঃ পুলিকটে, ১৬১৬ খ্রীঃ সুরাটে, ১৬৫৩ খ্রীঃ বাংলার চুঁচুড়ায়, ১৬৬৩ খ্রীঃ কোচিনে কুঠী স্থাপন করে। ডাচ বণিকরা সুমাত্রা, জাভা অঞ্চলেও উপনিবেশ স্থাপন করে এবং এই সূত্রে ভারতের সঙ্গে মশলা ব্যবসায় চালায়। ডাচদের সঙ্গে ইংরাজ বণিকদের ১৭শ খ্রীঃ তীব্র প্রতিদ্বন্দ্বিতা দেখা দেয়। এর ফলে মশলা দ্বীপপুঞ্জ থেকে ইংরাজ ইস্ট ইণ্ডিয়া কোম্পানী সরে আসতে বাধ্য হয়। ডাচ বণিকরা পূর্ব ভারতীয় দ্বীপপুঞ্জে আধিপত্য স্থাপন করে। ভারতে পুলিকট, সুরাট, চুঁচুড়া প্রভৃতি স্থানে ডাচ কুঠী থাকলেও ইংরাজের সঙ্গে প্রতিযোগিতায় ডাচরা এঁটে উঠতে পারে নাই। ১৭৫৯ খ্রীঃ বিদেরার যুদ্ধে ইংরাজ নৌ-বহর ডাচ নৌ-বহরকে ধ্বংস করলে ভারতে ইংরাজ-ডাচ প্রতিযোগিতার অবসান হয়।

১৫৮০ খ্রীঃ ইংরাজ নাবিক ফ্রান্সিস ড্রেকের সমুদ্রপথে পৃথিবী পরিক্রমার পর থেকে ইংরাজ নাবিকরা ভারতে আসার জন্য ব্যস্ত হয়। ১৫৯৩ খ্রীঃ জেমস ল্যাংকাস্টার ভারতের সর্ব দক্ষিণে কন্যাকুমারিকায় আসেন। ১৫৯৯ খ্রীঃ লণ্ডনের বণিক জন মিল্ডেনহল স্থলপথে ভারতে আসেন। ১৬০০ খ্রীঃ ৩১শে ডিসেম্বর ইংলণ্ডের রাণী এলিজাবেথের সনদের বলে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী স্থাপিত হলে ভারতে ইংরাজ বণিকদের আসার পথ প্রস্তুত হয়। ১৬০৯ খ্রীঃ ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর দূত ক্যাপ্টেন হকিন্স আগ্রায় সম্রাট জাহাঙ্গীরের দরবারে আসেন। তিনি সুরাটে ইংরাজ বণিকদের

ইংরাজ ইস্ট ইণ্ডিয়া কোম্পানী

বাণিজ্য করার ফর্মাণ লাভ করেন। কিন্তু পর্তুগীজ ও সুরাটের বণিকদের বাধাদানের ফলে এই ফর্মাণ প্রত্যাহার করা হয় ইংরাজ নৌ-সেনাপতি হেনরী মিডলটন সুরাটের বণিকদের জাহাজ দখল করলে এবং পর্তুগীজ জাহাজ যুদ্ধে ডুবিয়ে দিলে, শেষ পর্যন্ত সম্রাট জাহাঙ্গীর এক ফর্মাণ দ্বারা সুরাটে স্থায়ীভাবে ইংরাজ বাণিজ্য কুঠী স্থাপনের আদেশ দেন। ভারতের বাণিজ্য লাভজনক দেখে, আরও বাণিজ্য প্রসারের আশায় ইংলণ্ডের রাজা প্রথম জেমসের দূত হিসাবে স্যার টমাস-রো

স্যার টমাস রোর দৌত্য

১৬১৫ খ্রীঃ জাহাঙ্গীরের রাজসভায় আসেন। বুদ্ধিমান বাক্‌পটু টমাস রোর প্রভাবে কোম্পানী সুরাট, আগ্রা, আমেদাবাদ ও ভারুচে কুঠী নির্মাণের অনুমতি পায়। এই সময় কোম্পানী গুজরাটে তাঁতের কাপড় কিনত এবং আগ্রায় নীলের বিনিময়ে কিংখাপ ও মোটা থান কাপড় আমদানী করত।

১৬৬৮ খ্রীঃ ইংলণ্ড রাজ দ্বিতীয় চার্লস বোম্বাই বন্দর, যা তিনি পর্তুগীজ রাজকন্যাকে বিবাহের জন্য যৌতুক হিসাবে পান, ইস্ট ইণ্ডিয়া কোম্পানীকে বছরে ১০ পাউণ্ড খাজনার বিনিময়ে বন্দোবস্ত দেন। ক্রমে বোম্বাই ভারতের পশ্চিম উপকূলে কোম্পানীর একটি বিখ্যাত বাণিজ্যকেন্দ্রে পরিণত হয়। পূর্ব

ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর অগ্রগতি

উপকূলে গোলকুণ্ডার সুলতান ১৬১১ খ্রীঃ ইস্ট ইণ্ডিয়া কোম্পানীকে মসুলিপটম বন্দরে বাণিজ্যের অনুমতি দেন। ১৬৩২ খ্রীঃ এক ফর্মাণ দ্বারা সুলতান বার্ষিক ৫০০ প্যাগোডার বিনিময়ে তাঁর সাম্রাজ্যে কোম্পানীকে স্বাধীন ও অবাধ বাণিজ্যের অধিকার দেন। ১৬৩৯ খ্রীঃ কোম্পানী চন্দ্রগিরির রাজার কাছ থেকে মাদ্রাজের পাট্টা পায়। এই স্থানে কোম্পানী ফোর্ট সেণ্ট জর্জ দুর্গ নির্মাণ করে কোরামাণ্ডেল উপকূলে মাদ্রাজকে ব্রিটিশ বাণিজ্যের প্রধান কেন্দ্রে পরিণত করে।

১৬৬০ খ্রীঃ পর থেকে মুঘল-মারাঠা যুদ্ধ, ১৬৬৪ খ্রীঃ সুরাটে মারাঠা আক্রমণ এবং বাংলায় মুঘল সরকারের দুর্বলতার সুযোগে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী তার সামরিক শক্তি বাড়ায়। ১৬৮৮ খ্রীঃ ভারতের পশ্চিম উপকূলে কয়েকটি মুঘল বন্দর কোম্পানী অবরোধ করে, মুঘল জাহাজ অধিকার করে ও হজ যাত্রীদের বন্দী করে। কিন্তু মুঘল সুবাদার ইংরাজ আক্রমণকারীদের উচিত শিক্ষা দিলে, কোম্পানী ক্ষমা প্রার্থনা করে এবং ১৬৯০ খ্রীঃ ১½ লক্ষ টাকা ক্ষতিপূরণ দিলে তাদের ফর্মাণ পুনরায় বহাল করা হয়।

যুদ্ধ নীতি

বাংলায় ১৬৫১ খ্রীঃ হুগলীতে প্রথম ইংরাজ কুঠী স্থাপিত হয়। ক্রমে কাশিম বাজার, পাটনা প্রভৃতি স্থানে কুঠীর সংখ্যা বাড়ে। বাংলা থেকে তাঁতের কাপড়, গন্ধক, চিনি কোম্পানী রপ্তানি করত। বাংলার শাহ সুজার কাছ থেকে বছরে তিন হাজার টাকা নজরাণার বিনিময়ে কোম্পানী বাংলায় বাণিজ্যের অধিকার পায়। ১৬৭২ খ্রীঃ বাংলার সুবাদার শায়েস্তা খাঁর কাছ থেকে কোম্পানী বাংলায় বিনা শুল্কে বাণিজ্যের ফর্মাণ পায়। ১৬৮০ খ্রীঃ বাদশাহ ঔরঙ্গজেব এই ফর্মাণ পাশ করে দেন এই শর্তে যে, তারা মালের দামের উপর ২% শুল্ক ও ১½% জিজিয়া কর দিবে। কিন্তু স্থানীয় মুঘল কর্মচারীরা বাদশাহের ফর্মাণ অগ্রাহ্য করে কোম্পানীর কাছে বাড়তি কর আদায়ের চেষ্টা করে। ক্রুদ্ধ ইংরাজ বণিকরা ১৬৮৬ খ্রীঃ নবাবের বন্দর হুগলী আক্রমণ করলে ফৌজদার হুগলী থেকে তাদের হঠিয়ে দেন। নিরাশ্রয় ইংরাজরা গঙ্গায় জাহাজ ভাসিয়ে মাদ্রাজ যাত্রার পথে, ইংরাজ বণিকদের নেতা জব চার্ণকের দৃষ্টি গঙ্গার তীরে সুতানুটী গ্রামের উপর পড়ে। মুঘল সম্রাটের কাছে ক্ষমা প্রার্থনা করায় এবং ১৬৯০ খ্রীঃ সুতানুটীতে ইংরাজ কুঠী স্থাপনের আদেশ পেলে, সুতানুটীতে ইংরাজ কুঠী স্থাপিত হয়। এই কুঠীকে কেন্দ্র করে কলিকাতা নগরী ও বন্দর গড়ে উঠে। বাংলার সুবাদার ইব্রাহিম খাঁ এক ফর্মাণ দ্বারা বছরে ৩ হাজার টাকা নজরাণার বদলে কোম্পানীকে বাংলায় বিনা শুল্কে বাণিজ্যের অধিকার দেন। ১৬৯৮ খ্রীঃ কোম্পানীকে সুতানুটী, গোবিন্দপুর ও কলিকাতা এই তিন গ্রামের জমিদারী স্বত্ব দেওয়া হয়। এর জন্য কোম্পানী মাত্র ১২০০, টাকা দেয়। ১৭০০ খ্রীঃ কলিকাতায় কোম্পানীর স্বতন্ত্র বাণিজ্য দপ্তর স্থাপিত হয়। এর আগে মাদ্রাজের ফোর্ট সেণ্ট জর্জ থেকে কলিকাতার বাণিজ্য পরিচালিত হত। কলিকাতায় বাণিজ্য রক্ষার জন্য ফোর্ট উইলিয়াম দুর্গ স্থাপিত হয়। এইভাবে ভারতে কোম্পানীর বাণিজ্যের বিস্তৃতি ঘটে।

কলিকাতার প্রতিষ্ঠা

ইংরাজদের মতই ফরাসীরা মন্ত্রী কলবেয়ারের নির্দেশে ইণ্ডিস ওরিয়েণ্টাল কোম্পানী স্থাপন করে। ১৬৭৩ খ্রীঃ পণ্ডিচেরীতে ফরাসী কুঠী স্থাপিত হয় এবং এই কুঠী ভারতে ফরাসীদের প্রধান বাণিজ্য কেন্দ্রে পরিণত হয়। ১৬৯০-৯২ খ্রীঃ মধ্যে চন্দননগরে একটি ফরাসী কুঠী স্থাপিত হয়।

ফরাসী

---

## তৃতীয় অধ্যায়

# মুঘল যুগের ভারত

## ( India under the Mughals )

**প্রথম পরিচ্ছেদ : সর্বভারতীয় সাম্রাজ্য : শাসনতান্ত্রিক ঐক্য স্থাপন ( Political unification of India : Assertion of Central Authority ) :** মুঘল সাম্রাজ্য আকবরের আমলে ১৫টি সুবায় বিভক্ত ছিল। জাহাঙ্গীরের আমলে সাম্রাজ্যের বিস্তারের ফলে ১৭টি সুবা গড়া হয়। ঔরঙ্গজেবের আমলে সাম্রাজ্যের সর্বাধিক বিস্তৃতি ঘটে এবং সাম্রাজ্যকে ২১টি সুবায় ভাগ করা হয়। ঔরঙ্গজেবের আমলে উত্তর-পশ্চিম সীমান্ত থেকে সুদূর দক্ষিণের বিজাপুর, গোলকুণ্ডা এবং পশ্চিমে আরব সাগর থেকে পূর্বে ব্রহ্মপুত্র উপত্যকা ও বঙ্গোপসাগর পর্যন্ত সাম্রাজ্যের সীমা প্রসারিত হয়। এই সাম্রাজ্যের সুবা বা প্রদেশ-গুলিতে মোটামুটি সুশাসন, আইন-শৃঙ্খলা ও বিচার-ব্যবস্থা রক্ষা করা হত। কেন্দ্রে উজির, ভকীল, মীর বক্সী, মীর সামান, সদর-উস-সুদূর প্রভৃতি উচ্চ কর্মচারী ও মনসবদারদের দ্বারা যেমন প্রশাসন গড়া হয়; সুবা ও প্রদেশে সেইরূপ সুবাদার বা সিপাহ-সালার, দেওয়ান, বক্সী প্রভৃতির দ্বারা প্রশাসন চালান হত। সুবাদারের অধীনে জেলাস্তরে থাকত ফৌজদার, নগরগুলিতে কোতোয়াল থাকত। এছাড়া কাজী, মীরআদল, সদর প্রভৃতি বিচার বিভাগের কর্মচারী, কানুনগো, আমিল, আমিন, কারকুন প্রভৃতি রাজস্ব বিভাগের কর্মচারী কাজ করত। ( বিশদ বিবরণ পৃঃ ১৬৪ দ্রষ্টব্য )। তাছাড়া মনসবদারী প্রথার দ্বারা মুঘল সামরিক ব্যবস্থাকে মজবুত করা হয়। আকবর যে শাসনব্যবস্থার কাঠামো স্থাপন করেন তা মোটামুটি পরবর্তী মুঘল সম্রাটরা অক্ষুণ্ণ রাখেন। জাহাঙ্গীর তাঁর ন্যায়-বিচারের জন্য খ্যাতিলাভ করেন। মোট কথা, দীর্ঘকাল ধরে মুঘল শাসনব্যবস্থার মাধ্যমে ভারতের বিভিন্ন অঞ্চলে একই প্রচার শাসন, আইন ও বিচার ব্যবস্থা চালু হয়। ফার্সী ভাষার মাধ্যমে মুঘল সরকারের কাজ চলত। এজন্য হিন্দু, মুসলিম নির্বিশেষে ফার্সী শিক্ষার প্রচলন হয়। আকবরের আমল থেকে যে সমদর্শী নীতি চালু হয় তার ফলে হিন্দু-মুসলিম নির্বিশেষে মুঘল শাসনব্যবস্থার প্রতি সকল শ্রেণীর আনুগত্য দেখা দেয়। যদিও কোন কোন অঞ্চলে মাঝে মাঝে আঞ্চলিক বিদ্রোহ দেখা দিত ঔরঙ্গজেবের আমল পর্যন্ত মুঘল সরকারের কেন্দ্রীয় শক্তি তার ফলে ভেঙে পড়ে নাই। তাছাড়া মুঘল সম্রাটরা অনেক ক্ষেত্রে হিন্দু রাজাদের বিশেষতঃ রাজপুতদের স্বায়ত্ব-শাসনের অধিকার দেন। এইভাবে মুঘল যুগের ভারত এক অভূতপূর্ব রাজনৈতিক ঐক্য লাভ করে।

**দ্বিতীয় পরিচ্ছেদ : মুঘল শাসন ও জাগীরদারী ব্যবস্থা ( The Mughal Rulers and Jagirdars ) :** আকবর যে মনসবদারী ব্যবস্থা

চালু করেন তার দ্বারা তাঁর সৈন্য সরবরাহ ব্যবস্থার সুবিধা হয়। তিনি অভিজাত বা মনসবদারদের নগদ বেতন দিতেন। আকবরের রাজত্বের ১৯ বছর থেকে মনসবদারী ব্যবস্থার প্রচলন হয়। মনসবদারদের বিভিন্ন পদ-মর্যাদা ছিল। সর্বনিম্ন পদ ছিল ১০ এবং সর্বোচ্চ ছিল ১০ হাজার। ব্লকম্যানের মতে, মনসবদারদের মোট ৩৩টি স্তর ছিল। সাধারণতঃ ৫ হাজারী ও তার উপরের পদ সম্রাটের অত্যন্ত আস্থাভাজন লোক অথবা রাজ-পরিবারের লোকদের দেওয়া হত। মনসবদারদের পদোন্নতি সম্পূর্ণভাবে সম্রাটের ইচ্ছার অধীন ছিল। এই পদ কখনও বংশানুক্রমিক ছিল না। মনসবদারকে তার প্রাপ্য থেকে তার নিজের খরচা এবং তার পদ-মর্যাদার উপযোগী ঘোড়া, সেনা, পরিবহনের জন্য উট ও কিছু হাতী রাখতে হত। এর মধ্যে ভাল জাতের ঘোড়া অথবা সাধারণ ঘোড়া কিনা তা বিচার করে বেতন নির্ধারণ করা হত।

মনসবদারী প্রথা

এই সকল খরচা মিটাবার জন্য আকবরের আমল থেকে মনসবদারকে বেশ উচ্চ হারে বেতন দেওয়ার নিয়ম করা হয়। আবুল ফজল মনসবদারদের ক্ষেত্রে 'জাট' ও 'সওয়ার' এই দুটি পদ ব্যবহার করেছেন। এই দুটি কথার প্রকৃত ব্যাখ্যা সম্পর্কে ঐতিহাসিকদের মধ্যে তীব্র মতভেদ দেখা যায়। অনেকে মনে করেন যে, জাট বলতে মনসবদারের পদ-মর্যাদা বুঝাত। যেমন, ৫ হাজার জাট। সওয়ার বলতে মনসবদার প্রকৃত কত সেনা রাখত তা বুঝাত।

মনসবদারের দায়িত্ব

আকবরের আমলে মানসিংহ ও মীর্জা আজিজ কোকা সর্বোচ্চ পদ ৭ হাজার জাট অধিকার করেন। জাহাঙ্গীরের আমল থেকে নগদ বেতন বাকি পড়তে থাকে এবং উচ্চ জাট পদ সীমাবদ্ধ করা হয়। শাহজাহানের আমলে অর্থাভাব বশতঃ মনসবদারদের পদ-মর্যাদা না কমলেও সওয়ারের সংখ্যা কমিয়ে দেওয়া হয়।[১] সওয়ারের সংখ্যা কমে যাওয়ার ফলে মনসবদারকে প্রয়োজনীয় খরচা কম দিতে হত। আকবরের আমল থেকে মনসবদারদের যতদূর সম্ভব পদ-মর্যাদা অনুযায়ী নগদ বেতন দেওয়া হত। তবে অনেক সময় বেতনের পরিবর্তে জাগীর দেওয়া হত। মনসবদার জাগীর ভোগ করে জাগীরদারে পরিণত হয়। জাগীরদারকে এই শর্তে জাগীর দেওয়া হত যে, কয়েক বছর অন্তর জাগীরগুলি বদল করা হবে। মনসবদাররা জাগীর পছন্দ করত এজন্য যে, জাগীর ভোগ করার সঙ্গে তাদের সামাজিক মর্যাদা বাড়ত। তবে অনেক সময় জাগীরদাররা নিজে জাগীরের কৃষির উন্নতি ও রাজস্ব আদায়ের চেষ্টা না করে জাগীরগুলি ইজারা দিয়ে দিত।

জাগীর প্রথা

মনসবদারদের জাগীর দেওয়ার জন্য জমাদামি নামে রাজস্ব দপ্তর এক প্রকার খতিয়ান তৈরী করত। এই খতিয়ানে জাগীর থেকে কত টাকা রাজস্ব পাওয়া যাবে তার হিসাব লেখা থাকত। এদিকে মুঘল সরকারে মনসবদারদের সংখ্যা বাড়লে সেই অনুপাতে জাগীরের সংখ্যা বাড়ান যায় নাই। সুতরাং পুরাতন জাগীরগুলি ভাগ

---

১. Bipan Chandra.

করে মনসবদারদের দেওয়ার ব্যবস্থা করা হয় এবং জাগীরগুলির জমা বা খাজনা বাড়ান হয় যাতে একাধিক জাগীরদার একই জাগীরের আয়ে নিযুক্ত হতে পারে। সতীশ চন্দ্র নামে এক ঐতিহাসিক বলেছেন যে, দাক্ষিণে মারাঠা হাঙ্গামার দরুণ জাগীরের আয় কমে গেলে, দাক্ষিণের জাগীরদাররা দাক্ষিণের জাগীরের বদলে উত্তরের উর্বরা ও নিরাপদ জাগীর চাইত। উত্তরে যারা জাগীর ভোগ করত তারা তাদের জাগীর ছাড়তে চাইত না। এর ফলে জাগীরদারের মধ্যে অসন্তোষ দেখা দেয়। তাছাড়া দাগ বা হুলিয়া প্রথার দ্বারা সরকার থেকে ঘোড়ার গায়ে দাগ দিয়ে রাখা হত। এর উদ্দেশ্য ছিল জাগীরদাররা যাতে একই ঘোড়া বারে বারে না হাজির করে। জমাদামি বা জমার খতিয়ান অনুযায়ী জাগীরের আয় না থাকলে জাগীরদাররা সরকারের নির্দেশ মত সওয়ার ও ঘোড়া রাখতে পারত না।

জাগীর প্রথার সঙ্কট

সর্বশেষে, জাগীরদারী প্রথার ফলে রায়তের উপর বিশেষ নির্যাতন হয়। জাগীর-দারের জাগীর বদলী হত বলে, জাগীরদার তার জাগীর থেকে যতটা পারত অর্থ আদায় করে চলে যেত। এমন কি, কৃষক ও তার পরিবারের লোকেদের ক্রীতদাস হিসাবে বিক্রী করে দেওয়া হত।[১] মানারিখ নামে এক পর্যটক বলেছেন যে, গ্রামাঞ্চলে কৃষককে বেঁধে বিক্রী করতে নিয়ে যাওয়া হচ্ছে এবং তার পিছনে তার ক্রন্দনরতা স্ত্রী ও ছেলে মেয়ে চলেছে, এটা সাধারণ দৃশ্য ছিল। এর ফলে কৃষকরা জমি ছেড়ে পালাত।

রায়তের দুরবস্থা

**তৃতীয় পরিচ্ছেদ: মুঘল ভুমি-রাজস্ব ব্যবস্থা (The Mughal Land Revenue System):** আকবর যে ভূমি-রাজস্ব ব্যবস্থা প্রবর্তন করেন তা মোটামুটি মুঘল যুগে চালু ছিল। (আকবরের রাজস্ব নীতি বিশদ বিবরণ পৃঃ ১৬৫ দ্রষ্টব্য)। মুঘল যুগে কৃষি জমিকে তিন ভাগ করা হত, যথা খালিসা জমি, যা ছিল সরকারের প্রত্যক্ষ নিয়ন্ত্রণে; জাগীর জমি, যা মনসবদারকে দেওয়া হত; সেয়ুর ঘাল বা দাতব্য জমি যা ইনাম বা ওয়াকফ হিসাবে দেওয়া হত। ১৫৮০ খ্রীঃ আকবর দহসালা প্রথা চালু করেন। এই দহসালা প্রথা পরে জাবতি প্রথায় পরিণত হয়। "দহ" অর্থাৎ দশ বছরের জন্য জমির গড় উৎপাদন এবং দশ বছরের জন্য উৎপাদিত শস্যের গড় দাম ধরে যা দাঁড়াত, তাকে বাৎসরিক উৎপাদন ধরা হত। তার ⅓ ভাগ শস্যের যা গড় দাম তাই ছিল সরকারের প্রাপ্য। টোডরমলের আমল থেকে জমি সঠিক জরিপ করে এবং জমিকে পোলাজ, পরৌটি, চাচর, বানজার ৪টি শ্রেণীতে ভাগ করে ফসলের গড় ও তার গড় দাম ঠিক করা হত। (বিশদ বিবরণ আগে পৃঃ ১৬৫ দ্রষ্টব্য)। জাগীরদারী জমিগুলিকেও জরিপ করে, 'জমাদামি' স্থির করা হত। এইভাবে জাবতি প্রথা গড়ে উঠে। এছাড়া খাল্লাবক্স ও নাসাক প্রথার দ্বারাও রাজস্ব

দহসালা প্রথা

---

১. ইরফান হাবিব—মুঘল যুগে কৃষি সংকট।

ব্যবস্থা স্থির করা হত। খাল্লাবক্স বা বাতাই প্রথা অনুযায়ী রায়তকে একটি নির্দিষ্ট হারে রাজস্ব দিতে নির্দেশ দেওয়া হত। যখন যেমন ফসল ফলত সরকার তার নির্দিষ্ট ভাগ নিত। নাসাক প্রথা অনুযায়ী আন্দাজে জমির ফসলের পরিমাণ ধার্য করে তার ভাগ নেওয়া হত।

রাজস্ব ব্যবস্থার কুফল

মুঘল ভূমি-রাজস্বের হার বেশ চড়া ছিল। আকবরের আমলে ফসলের $\frac{1}{3}$ হারে রাজস্ব থাকলেও, শাহজাহানের আমলে তা দাঁড়ায় $\frac{1}{2}$ এবং ঔরঙ্গজেবের আমলে তা আরও বাড়ে। তাছাড়া মুঘল রাজস্ব কর্মচারীরা বেশ দুর্নীতিগ্রস্ত ছিল। তারা সর্বদা বাড়তি কর আদায় করত। জাগীরদার ও ইজারাদাররা রায়তের উপর নিষ্ঠুর আচরণ করত। রাজস্ব কর্মচারীরা জমি জরিপের সময় দুর্নীতির আশ্রয় নিত।

কৃষকের অবস্থা

মুঘল যুগে জমির মালিকানা তাত্ত্বিক দিক হতে রাষ্ট্রের হলেও, ভোগ দখলি স্বত্ব কৃষকের ছিল। ফ্রান্সিসকো পেলসার্টের মতে, কৃষক আধপেটা খেয়ে, ছেঁড়া কাপড়ে দিন কাটাত। খাফি খাঁর মতে, "রাজস্ব কর্মচারীদের এত বদনাম ছিল যে, রাজস্ব আমলার চেয়ে, কুকুর বা শূকর পালকের সম্মান বেশী ছিল।"

**চতুর্থ পরিচ্ছেদ : মুঘল সমাজ সম্পর্কে বৈদেশিক পর্যটকদের বিবরণ (The Ruler Society of India in the eyes of foreigners) :** মুঘল যুগের সমাজ-ব্যবস্থা সম্পর্কে বৈদেশিক বণিক ও ভ্রমণকারীদের বিবরণ থেকে বিশেষভাবে তথ্য পাওয়া যায়। সমাজে সম্রাট ও অভিজাত শ্রেণীরা সকল প্রকার আরাম, সুযোগ, সুবিধা ভোগ করত। সম্রাট নিজে প্রভূত বিলাস ও আড়ম্বরে দিন কাটাতেন। একমাত্র ঔরঙ্গজেব ছিলেন ব্যতিক্রম। প্রাসাদে বিলাস, আড়ম্বর, উৎসব, অনুষ্ঠানের জন্য রাজকোষের বহু অর্থ ব্যয় হত। এছাড়া গান, জলসা, নাচ, কুস্তী প্রভৃতির পিছনেও অর্থ ব্যয় হত।

মুঘল রাজ-পরিবার

সম্রাটরা শিকার যাত্রায় বহু অর্থ ব্যয় করতেন। আকবর, জাহাঙ্গীর, শাহজাহান সকলেই শিকারপ্রিয় ছিলেন। র‍্যালফ ফিচ নামে ইওরোপীয় পর্যটক আকবরের পোষা বাজপাখী ও অন্যান্য শিকারী জন্তুর সংখ্যা দেখে অবাক হয়েছিলেন। উইলিয়াম হকিন্সের বর্ণনায় দেখা যায় যে, জাহাঙ্গীরের বহু পাখী পোষার সখ ছিল। ফ্রাঁসোয়া বার্ণিয়ের ঔরঙ্গজেবের শিকারের বিবরণ দিয়েছেন। মুঘল সম্রাটরা হাতীর লড়াই দেখতে ভালবাসতেন। এডওয়ার্ড টেরীর বর্ণনায় মত্ত হস্তীর লড়াইয়ের কথা জানা যায়। হকিন্স কুস্তীগীরদের কুস্তীর দৃশ্যের কথাও বলেছেন। পারস্য ও তুরাণ থেকে ভাল কুস্তীগীর আনিয়ে কুস্তী চর্চা করা হত। এছাড়া চৌগান বা পোলো খেলা ছিল মুঘল সম্রাট ও অভিজাতদের প্রিয় খেলা। হকিন্স সম্রাট জাহাঙ্গীরকে পায়রা পুষতে ও পায়রা

মুঘল সম্রাটদের বিলাস, বৈভব

ওড়াতে দেখেছেন। এডওয়ার্ড টেরীর মতে, জাহাঙ্গীর দাবা খেলতে ভালবাসতেন। এছাড়া পাশা, পঁচিশি প্রভৃতি খেলাও রাজপরিবারে ও অভিজাতদের মধ্যে চলত।

মুঘল অভিজাত শ্রেণী ছিল তুরাণী, ইরাণী, হিন্দুস্থানী মুসলমান ও হিন্দুদের নিয়ে গঠিত। এরাই ছিল শাসক শ্রেণী। যে সকল অভিজাত মীর্জা খেতাব পেত তাঁদের সঙ্গে মুঘল রাজ-পরিবারের আত্মীয়তা ছিল বলে মনে করা হত। সম্রাটদের অনুকরণে মুঘল অভিজাতরাও বিলাস-বহুল, আড়ম্বরপূর্ণ জীবন যাপন করত। ফ্রাঁসোয়া বার্ণিয়েরের মতে, মুঘল আইনে Escheat প্রথা ছিল। অভিজাত কর্মচারীর মৃত্যুর পর তার স্থাবর ও অস্থাবর সম্পত্তি সরকার অধিগ্রহণ করত। এই কারণে তারা যাবতীয় অর্থসম্পদ বিলাস ব্যসনে নষ্ট করত। অভিজাতরা পারসীক গালিচা, বসরাই গোলাপ, সিরানের মদিরা ও বিদেশের বিলাস সামগ্রী ব্যবহার করত। টমাস রো আসফ খানের আয়োজিত এক ভোজসভার বিশদ বিবরণ দিয়েছেন। অভিজাতরা তাদের বিলাস-বহুল জীবন যাত্রার খরচা মেটাতে উৎকোচ গ্রহণ ও প্রজাদের নির্যাতন করে অর্থ আদায় করত। শিকার, ঘোড়দৌড়, বাইজীর নাচ, জলসা প্রভৃতিতে তারা আসক্ত ছিল। শিল্প, সঙ্গীতের প্রতি অভিজাতদের অনুরাগ ছিল। তবে তাদের মধ্যে অনেকে ভাল যোদ্ধা ও প্রশাসকও ছিল।

মুঘল অভিজাত

সাধারণ মধ্যবিত্ত বলতে নিম্ন কর্মচারী, বণিক, চিকিৎসক, দোকানদারদের বুঝাত। বার্ণিয়ের বলেছেন যে, বণিকরা তাদের ধন প্রদর্শন করতে সাহস করত না। তারা ইচ্ছাকৃত দারিদ্রে দিন কাটাত। বাকী লোকদের জীবন-যাত্রা কায়ক্লেশে চলত। সাধারণ লোক, অর্থাৎ কৃষক, শ্রমিকদের জীবন ছিল কষ্টের। তাদের কোন ভাল পোষাক ছিল না। ফ্রান্সিসকো পেলসার্টের মতে, শ্রমিক, ভৃত্য, ছোট দোকানদারদের অবস্থা ছিল নিতান্ত খারাপ। তারা সমাজে ক্রীতদাসের মত বাস করত। বেগার প্রথা ছিল। খিচুড়ি ছিল তাদের প্রধান খাদ্য।

মধ্যবিত্ত ও সাধারণ লোক

**পঞ্চম পরিচ্ছেদঃ মুঘল যুগে বাণিজ্য ও শিল্প ( Trade and Industry in the Mughal Age )ঃ** মুঘল যুগে শিল্প ছিল প্রধানতঃ কুটীরজাত হস্ত শিল্প। মুঘল যুগে তুলা, আখ, সরিষা, বাদাম প্রভৃতি শিল্পের উপযোগী পণ্য কৃষিতে উৎপাদিত হত। বাংলা আখ উৎপাদন, গুড় ও চিনি তৈরীর জন্য বিখ্যাত ছিল। মধ্যপ্রদেশ, মহারাষ্ট্র, গুজরাট তুলা উৎপাদন করত। তুলা থেকে কাপড় তৈয়ারী হত। বয়ন শিল্প ছিল ভারতের বিখ্যাত শিল্প। কাশ্মীরে পশমের কাপড় বোনা হত। বাংলার তাঁতের কাপড়ের বিশেষ চাহিদা ছিল। বাংলার সাতগাঁ ও গুজরাটের সুরাট হতে সুতী ও রেশমী কাপড় রপ্তানি হত। বারাণসীর রেশমের ও জরির কাজের খুব নাম ছিল। বাংলার মসলিন বিখ্যাত ছিল। মৌ, আগ্রা, মালবে মিহি কাপড় বোনা হত। কাপড় রং করার কৌশলও এই যুগে আবিষ্কৃত হয়। রং করার প্রথার নাম ছিল বন্ধনী শিল্প। চামড়া শিল্পেরও বিশেষ চাহিদা ছিল।

শিল্প

মার্কোপোলো গুজরাটের সোনার ও রুপার কাজ করা চামড়ার মাদুরের বিশেষ প্রশংসা করেছেন। ভারতে কাগজ শিল্পেরও বিশেষ অগ্রগতি দেখা যায়। এছাড়া পাথর কেটে মার্বেল ও নানা জিনিষ তৈরী করা হত। সোনা ও রুপার গহনা তৈরীর কাজেরও বিশেষ চাহিদা ছিল। এছাড়া লোহার জিনিষপত্র, অস্ত্র, থাম, মাটির জিনিষ তৈয়ারীর কাজ, পিতল, কাঁসার কাজের চলন ছিল।

মুঘল যুগে কৃষি ও শিল্প ছাড়া বাণিজ্য ছিল লোকের অন্যতম জীবিকা। মুঘল সাম্রাজ্যে বড় বড় সড়ক ও তার ধারে সরাইখানা থাকায় মাল চলাচলে সুবিধা হত। সরাইখানাগুলিতে স্থানীয় মাল বিক্রী হত। তাছাড়া দেশ-বিদেশের সওদাগররা মাল বিনিময় করত। গরুর গাড়ী, উটের পিঠে, গরু, ঘোড়া ও খচ্চরের পিঠে করে মাল বহা হত। নদীপথে নৌকায় মাল চলাচল করত। গঙ্গার ধারে পাটনা, বারাণসী, এলাহাবাদ, সিন্ধু-নদের তীরে লাহোর ও মুলতান, যমুনার তীরে আগ্রা বিখ্যাত বাণিজ্যকেন্দ্র ছিল। পশ্চিম ভারতের গুজরাট বাণিজ্যের জন্য বিখ্যাত ছিল। গুজরাটে সুরাট বন্দর বহির্বাণিজ্যের জন্য বিখ্যাত ছিল। পূর্ব উপকূলে সাতগাঁ, চট্টগ্রাম, নেগাপটম ও মাদ্রাজ বিখ্যাত বন্দর ছিল। সিন্ধুর লাহোর বন্দর, গুজরাটের ক্যাম্বে, সুরাট, দক্ষিণের গোয়া, পূর্ব উপকূলের সাতগাঁ থেকে বৈদেশিক বাণিজ্য চলত। পশ্চিম এশিয়া হয়ে পারস্য ও ইওরোপের সঙ্গে পশ্চিম উপকূলের বন্দর থেকে বাণিজ্য চলত। সুরাটের বীরজী ভোহরা, কোরামণ্ডলের মলয় চেট্টি, আবদুল গফুর ভোহরা, বাংলার সপ্তগ্রামের হিরণ্য ও গোবর্ধন এবং মুর্শিদাবাদের জগৎশেঠ প্রভৃতি বৈদেশিক বাণিজ্যের কৃপায় প্রভূত ধনশালী হন। মুঘল ভারতে মুনাফার লোভে বহু ইওরোপীয় বণিক জাতি বাণিজ্য করতে ভারতে আসে। [ বিশদ বিবরণ দ্বিতীয় অধ্যায় [চ] পৃঃ ১৮৭ দ্রষ্টব্য ]

বাণিজ্য

**ষষ্ঠ পরিচ্ছেদঃ মুঘল যুগের সাংস্কৃতিক জীবন ( Cultural life in the Mughal Age ) :** মুঘল সম্রাটরা শিল্প, সংস্কৃতির বিশেষ অনুরাগী ছিলেন। তাঁরা সঙ্গীত ও নৃত্যকলার অনুরাগী ছিলেন। বাবর নিজে সঙ্গীতের সমঝদার ছিলেন। হুমায়ুন প্রতি সোম ও বুধবার সঙ্গীতজ্ঞদের আলাপ শুনতেন। আকবর বহু সঙ্গীতজ্ঞকে তাঁর দরবারে স্থান দেন। এঁদের মধ্যে সর্বশ্রেষ্ঠ ছিলেন গোয়ালিয়র ঘরানার প্রবর্তক তানসেন। ১৫৫৮ খ্রীঃ গোয়ালিয়রে এই সঙ্গীত গুরুর মৃত্যু হয়। আকবরের সমকালীন বিখ্যাত সঙ্গীতজ্ঞ ছিলেন হরিদাস স্বামী, বৈজুবাওরা ও সুরদাস। জাহাঙ্গীরের দরবারে জনার্দন ভট্ট প্রভৃতি বিখ্যাত কলাকার ছিলেন। ঔরঙ্গজেব দরবারে সঙ্গীত নিষিদ্ধ করলেও নিজে ভাল বীণা বাজাতেন এবং হারেমে মহিষীরা সঙ্গীত চর্চা করতেন। মুঘল দরবারের বাইরে মুঘল অভিজাতরা সঙ্গীতের চর্চা করতেন। এই যুগে সঙ্গীত কৌমুদি, সঙ্গীত সরণি প্রভৃতি গ্রন্থ রচিত হয়। কর্ণাটক সঙ্গীতের সংকলন তামার পাতে খোদাই করে তিরুপতির মন্দিরে রাখা হয়। এর নাম ছিল "তল্লাপক্কম।"

সঙ্গীত ও নৃত্যকলা

মুঘল যুগে স্থাপত্য শিল্পের বিশেষ বিকাশ ঘটে। ( বিস্তৃত আলোচনা আগে পৃঃ ১৭১ দ্রষ্টব্য )। ফার্গুসন বলেন যে, মুঘল স্থাপত্যে পারসীক প্রভাব বিশেষভাবে লক্ষণীয়। অধুনা গবেষকরা মনে করেন যে, মুঘল স্থাপত্যে ভারতীয় ও পারসীক ধারার মিশ্রণ ঘটে। সুলতানি যুগ হতে এই মিশ্রণ আরম্ভ হয় এবং মুঘল যুগে তা পরিণতি লাভ করে। বাবর উদ্যান স্থাপনে বিশেষ আগ্রহ দেখান। উদ্যানগুলিতে 'নহর' বা কৃত্রিম জলপ্রবাহের ব্যবস্থা থাকত। এখনও কাশ্মীরের নিশাত বাগ, লাহোরের শালিমার বাগ ইত্যাদি মুঘল যুগের উদ্যান শিল্পের পরিচয় দেয়। আকবরের আমলে ইন্দো-ইরাণীয় স্থাপত্যের বিশেষ বিকাশ ঘটে। তিনি আগ্রার দুর্গ নির্মাণ করেন।

স্থাপত্য

আগ্রার দুর্গ

১৫৭২ খ্রীঃ তিনি ফতেপুর সিক্রীর সৌধগুলির নির্মাণ আরম্ভ করেন। সিক্রীর সৌধগুলির মাঝে একটি বড় হ্রদ খোদাই করা হয়। বাংলা ও গুজরাটের স্থাপত্যের সঙ্গে ইরাণীয় স্থাপত্যের মিলন ঘটিয়ে সৌধগুলি তৈরী করা হয়। পাঁচ মহাল প্রাসাদ শুধুমাত্র থামের উপর তৈরী করা হয়। ১৫৬৫ খ্রীঃ তিনি হুমায়ুনের সমাধি লাল পাথরের দ্বারা নির্মাণ করেন। এই সমাধির স্থাপত্য তাজমহলের স্থাপত্য রীতির কথা স্মরণ করিয়ে দেয়। আকবরের আমলে বুলান্দ দরওয়াজা গুজরাট জয়ের স্মরণে তৈরী হয়। ( বিশদ বিবরণ আগে পৃঃ ১৬৮ দ্রষ্টব্য )। জাহাঙ্গীরের আমলে সৌধে মার্বেল পাথরের ব্যবহার বাড়ে। তাছাড়া মার্বেল পাথরের গায়ে ফুল, লতাপাতা খোদাই করে দেয়াল শোভিত করার প্রথার আদর বাড়ে। এই প্রথার নাম ছিল "পিয়েত্রা দুরা।"

শাহজাহানের রাজত্বকাল ছিল মুঘল স্থাপত্যের স্বর্ণ যুগ। শাহজাহান আগ্রা দুর্গে তাঁর মহল মার্বেল পাথরে সুশোভিত করেন। শাহজাহান দিল্লী নগরীতে রাজধানী স্থানান্তর করেন। তিনি দিল্লীকে বহু স্থাপত্যের দ্বারা সাজান। লালকেল্লা

একটি বিশাল দুর্গ এবং এর ভিতরেই শাহজাহান তাঁর বাসস্থান স্থাপন করেন। দেওয়ানী খাস, দেওয়ানী আম, জামা মসজিদ দ্বারা তিনি দিল্লীকে শোভিত করেন। ( বিশদ বিবরণ আগে পৃঃ ১৭১ দ্রষ্টব্য )। শাহজাহান দেওয়ানী আমে তাঁর ময়ূর সিংহাসন স্থাপন করেন। শিল্পী বেবাদল খান এই সিংহাসন নির্মাণ করেন। তাঁর পত্নী মমতাজ মহলের স্মরণে শাহজাহান ভুবন-বিখ্যাত তাজমহল আগ্রায় নির্মাণ

তাজমহল

করেন। ফার্গুসনের মতে, "এই সৌধটি এমন মহিমাময় যে, যার তুলনা পৃথিবীতে নেই এবং যা স্থাপত্য শিল্প সম্পর্কে উদাসীন লোককেও সচেতন করে।" তাজমহলে "বারোখ" শৈলীর কাজের বিশেষ নিদর্শন দেখা যায়। ওস্তাদ ইসা ছিলেন তাজমহলের প্রধান স্থপতি। শাহজাহান মোতি মসজিদও নির্মাণ করেন।

অঙ্কন শিল্প

আকবর চিত্রাঙ্কনের বিশেষ আদর করতেন। তাঁর রাজসভায় হিন্দু ও মুসলিম উভয় সম্প্রদায়ের চিত্রকর ছিলেন। যশোবন্ত, দাসওয়ান ছিলেন আকবরের সভার দুই প্রসিদ্ধ চিত্রকর। পারসীক গল্প, আরব্য রজনীর গল্প, মহাভারত, রামায়ণের গল্পকে ছবিতে রূপায়িত করা হত। জাহাঙ্গীর ছিলেন প্রকৃত চিত্র রসিক। তাঁর আমলে মুঘল চিত্রকলার ঘরানা তৈরী হয়। ফুল, লতা, পাতা, পশু, পাখী, মানুষের মূর্তি চিত্রের উপজীব্য রূপে গণিত হয়। শিকারের দৃশ্য, যুদ্ধ যাত্রা, ফকির, মেলার দৃশ্য ও রামায়ণ, মহাভারতের গল্প, দশরথের পুত্রেষ্ঠি যজ্ঞ, রাবণের জটায়ু বধ প্রভৃতি বিখ্যাত চিত্রগুলি এই যুগে আঁকা হয়। শিল্পী বিষেণ দাশ, কেশব, মনোহর, তুলসী, ওস্তাদ মনসুর, আখারিক প্রভৃতির নাম এই প্রসঙ্গে করা যায় স্যার টমাস রো জাহাঙ্গীরের চিত্র প্রীতির উল্লেখ করেছেন

মুঘল যুগে স্থা...

পৃঃ ১৭১ দশম চ্ছেদ : **মুঘল যুগের সাহিত্য ( Literature in the Mughal Age ) :** মুঘল যুগে ফার্সী সাহিত্যের বহু উৎকৃষ্ট গ্রন্থ রচনা করা হয়। ফার্সী ছিল সরকারের দরবারী ভাষা। বাবরের আত্মজীবনী তুজুক-ই-বাবরী তুর্কী ভাষায় লেখা হয়। আকবরের দরবারে উরফি শিবাজী, হোসেন নাজিরী, ফৈজী প্রভৃতি কবি ও সাহিত্যিক ছিলেন। আবুল ফজল গদ্য রচনায় পারদর্শীতা দেখান। জাহাঙ্গীরের সভাকবি ছিলেন আবু তালিব কালিম। কবি চন্দ্রভাস ব্রাহ্মণ ও মহম্মদ আলিও তাঁর সভায় ছিলেন।

ফার্সী সাহিত্য

ফার্সী ভাষায় এই যুগে বিখ্যাত ইতিহাস গ্রন্থগুলি রচিত হয়। আবুল ফজলের আইন-ই-আকবরী ও আকবরনামা দুই বিখ্যাত ইতিহাস গ্রন্থ। আকবরের যুগের ঐতিহাসিক উপাদান হিসাবে আবুল ফজলের রচনার মূল্য সকলেই স্বীকার করেন। বাদাওনী মন্তাখাবাৎ-ই-তারিখী নামে এক গ্রন্থ রচনা করেন। আকবরের ধর্মমত সম্পর্কে সমালোচনা এই গ্রন্থে পাওয়া যায়। গুলবদন বেগমের হুমায়ুন নামাও এক মূল্যবান ঐতিহাসিক রচনা। জাহাঙ্গীরের আত্মজীবনী—তুজুক-ই-জাহাঙ্গীরি, মুতামদ খাঁর ইকবালনামা, আলাউদ্দীন ইস্পাহানীর পাদশানামা গুরুত্বপূর্ণ ঐতিহাসিক রচনা। শেষের গ্রন্থটি শাহজাহানের রাজত্বকাল সম্পর্কে লিখিত। ঔরঙ্গজেবের রুকাৎ বা পত্রাবলী, ফুতুহা-ই-আলমগীরি বা মুসলিম আইনের গ্রন্থ, খাফি খাঁর নাসির উল আলমগীরি বিখ্যাত রচনা। এছাড়া ভীমসেনের দিলখুসা, সুজন রায়ের খুসলাৎ থেকেও মারাঠা ও রাজপুতদের কথা জানা যায়।

ইতিহাস

মুঘল যুগে আঞ্চলিক ভাষায় সাহিত্যের বিকাশ ঘটে। হিন্দী ভাষায় তুলসী দাসের রামচরিত মানস অত্যন্ত প্রসিদ্ধ কাব্য গ্রন্থ। সুরদাসের সুরসাগরের ভজন সঙ্গীত, মীরা বাঈয়ের ভজন, আবদুর রহিম খান-ই-খানানের হিন্দী রচনা হিন্দী সাহিত্যকে সমৃদ্ধ করে। উর্দু সাহিত্যে মহম্মদ কুলি, মীর্জাজান-ই-জানান, মীরতাকির নাম উল্লেখ্য। বাংলা সাহিত্যে পদাবলী সাহিত্য রচনায় জ্ঞান দাস, গোবিন্দ দাস, লোচন দাস, বলরাম দাস খ্যাতি পান। ভক্তি সাহিত্য ও চরিত কথা রচনায় মুরারি গুপ্ত, নরহরি সরকার প্রভৃতির নাম করা যায়। কাশীরাম দাস বাংলায় মহাভারত রচনা করেন। বাংলায় মঙ্গল কাব্যে কবিকঙ্কন মুকুন্দরামের চন্ডীমঙ্গল, দ্বিজ হরিরামের অজিদ্রামঙ্গল প্রভৃতি কাব্যেরও নাম করা যায়। এছাড়া গুজরাটী সাহিত্যে বিজয় সেন, শ্রীধর, মারাঠী সাহিত্যে তুকারাম, বামন পণ্ডিত, অহমীয়া সাহিত্যে শঙ্করদেব প্রভৃতিও খ্যাতি পান।

আঞ্চলিক সাহিত্য
হিন্দী প্রভৃতি

---

## প্রথম অধ্যায়

## মুঘল সাম্রাজ্যের পতন

## ( Decline and Disintegration of the Mughal Empire )

**প্রথম পরিচ্ছেদ : মুঘল সাম্রাজ্যের ভাঙন ও তার পতন ( The decline and disintegration of the Mughal Empire ) :** মুঘল সম্রাটরা প্রায় দুই শতাব্দী ধরে ভারতের বিভিন্ন অঞ্চলের উপর মুঘল শাসন, আইন ও বিচার-ব্যবস্থা বজায় রাখতে সমর্থ হন। কিন্তু ঔরঙ্গজেবের মৃত্যুর পর মুঘল সাম্রাজ্য বহু সমস্যায় ভারাক্রান্ত হয় এবং উপযুক্ত শাসকের অভাবে সিংহাসনের ক্ষমতা দ্রুত ক্ষয় পায়। অষ্টাদশ শতকের মধ্যভাগে মুঘল সাম্রাজ্যে ভাঙনের চিহ্ন প্রকটিত হয়। বিভিন্ন প্রাদেশিক সুবাদাররা নামেমাত্র সম্রাটের প্রতি বশ্যতা জানিয়ে কার্যতঃ স্বাধীনভাবে নিজ নিজ অঞ্চলে বংশানুক্রমিক শাসন প্রতিষ্ঠা করে। মুঘল সাম্রাজ্যের আয়তন ক্ষয় পেতে থাকে। শেষ পর্যন্ত দিল্লী ও তার নিকটবর্তী কয়েকটি গ্রামের মধ্যে মুঘল সম্রাটের প্রত্যক্ষ শাসন সীমাবদ্ধ হয়। ১৮০৩ খ্রীঃ ব্রিটিশ সেনাপতি লর্ড লেক দিল্লী অধিকার করে মুঘল বাদশাহ দ্বিতীয় শাহ আলমকে কোম্পানীর অধীনে আনলে মুঘল সাম্রাজ্যের চূড়ান্ত পতন ঘটে।

**দ্বিতীয় পরিচ্ছেদ : মুঘল সাম্রাজ্যের পতনের কারণ ( The Factors leading to the disintegration of the Mughal Empire ) :** কোন কোন ঐতিহাসিকের মতে, ঔরঙ্গজেবের আমলে তাঁর গৃহীত নীতিগুলির যে প্রতিক্রিয়া দেখা দেয় তার ফলেই মুঘল সাম্রাজ্যের দ্রুত পতন ঘটে। ঔরঙ্গজেবের রাজত্বকালে ঘন ঘন বিদ্রোহ এবং অবিরাম যুদ্ধ-বিগ্রহের ফলে কৃষি ও বাণিজ্যের উন্নতির পথ বন্ধ হয়। যুদ্ধের খরচা মেটাতে ও জাগীরদারদের দাবি মেটাবার জন্য রায়ত বা কৃষকের উপর করের চাপ অত্যন্ত বাড়ে। ঔরঙ্গজেবের আমলে করের হার ফসলের $\frac{1}{2}$ অংশের অনেক বেশী আদায় হত।

ঔরঙ্গজেবের দায়িত্ব ; বিভিন্ন অঞ্চলে বিদ্রোহ

তাছাড়া ঔরঙ্গজেবের আমলে সাম্রাজ্যের সর্বত্র বিদ্রোহের প্রবণতা স্পষ্ট হয়ে উঠে। শিখ, জাঠ, বুন্দেলা, রাজপুতদের ঔরঙ্গজেব দমন করলেও তাদের আনুগত্য হারিয়ে ফেলেন। রাজপুতদের মিত্রতা ছিল মুঘল সাম্রাজ্যের প্রধান স্তম্ভ। ঔরঙ্গজেব রাজপুতদের সঙ্গে যুদ্ধে প্রবৃত্ত হয়ে রাজপুত মিত্রতা হারান। পার্সিভ্যাল স্পিয়ারের মতে, মুঘল সাম্রাজ্য যে ৪টি থামের উপর দাঁড়িয়েছিল তার মধ্যে প্রধান ছিল ধর্ম-সহিষ্ণুতা ও সকল সম্প্রদায়ের প্রতি সমদর্শী নীতি। ঔরঙ্গজেব এই নীতি ত্যাগ করায় মুঘল সাম্রাজ্যের প্রধান ভিত্তি নষ্ট হয়। তাঁর শাসন নীতির বিরুদ্ধে সৎনামী, শিখ, জাঠ, বুন্দেলা, রাজপুত বিদ্রোহ দেখা দেয়। ঔরঙ্গজেবের আগে মুঘল সাম্রাজ্যে কখনও এরূপ ব্যাপক বিদ্রোহ দেখা যায় নাই। ঔরঙ্গজেবের নীতির ফলে মুঘল শাসনব্যবস্থার প্রতি আস্থা নষ্ট হয়ে যায়।

যদিও ঔরঙ্গজেবের মৃত্যুর পর পরবর্তী বাদশাহরা জিজিয়া প্রভৃতি বৈষম্যমূলক কর লোপ করেন ও হিন্দু অভিজাতদের সমমর্যাদা দেওয়ার চেষ্টা করেন, কিন্তু তাতে কোন ফল হয় নাই। তাছাড়া ঔরঙ্গজেব দক্ষিণে মুঘল সাম্রাজ্যের বিস্তৃতি ঘটিয়ে শাসনব্যবস্থার উপর অত্যধিক চাপ বাড়ান। মুঘল সাম্রাজ্য ছিল এমনিতেই বিশাল। তৎকালে যোগাযোগের ব্যবস্থা এত খারাপ ছিল যে, এই সাম্রাজ্যের সর্বত্র রাজধানী থেকে নিয়ন্ত্রণ রাখা সম্ভব ছিল না। ঔরঙ্গজেব সেই সাম্রাজ্যের সীমানা আরও বাড়িয়ে সমস্যা বাড়ান। ঔরঙ্গজেব যদি মারাঠা জাতির স্বায়ত্ব শাসনের দাবি মেনে নিতেন এবং রাজপুতদের স্বায়ত্ত্ব-শাসনের অধিকারে হস্তক্ষেপ না করতেন তাহলে সাম্রাজ্যে এত ভাঙন দেখা দিত না। আকবর রাজপুতদের আঞ্চলিক স্বায়ত্ব-শাসনের অধিকার দিয়ে রাজপুতদের বশ্যতা ও মিত্রতা পান। ঔরঙ্গজেবের এরূপ রাজনৈতিক দূরদর্শিতা ছিল না।

ঔরঙ্গজেবের আমল হতে নিরন্তর যুদ্ধ-বিগ্রহের ফলে রাজকোষের অর্থ ক্ষতি হতে থাকে। ঔরঙ্গজেবের মৃত্যুর পর মারাঠা যুদ্ধ চলতে থাকে। তাছাড়া সিংহাসনের উত্তরাধিকার নিয়েও মুঘল রাজপুত্রদের মধ্যে যুদ্ধ-বিগ্রহ চলে। জমিদার ও বিদ্রোহী প্রজারা সরকারকে খাজনা প্রদান বন্ধ করে। কেন্দ্রীয় শাসন দুর্বল হয়ে পড়ায় প্রাদেশিক সুবাদাররা নিয়মিত রাজস্ব প্রদান বন্ধ করে। খালিসা জমির পরিমাণও দ্রুত হ্রাস পায়। এইভাবে মুঘল সরকারের রাজস্বের পরিমাণ কমতে থাকে। এদিকে নিরন্তর যুদ্ধের দরুণ খরচা বৃদ্ধি পায়।

নিরন্তর যুদ্ধ ও রাজস্ব বায়

মুঘল সম্রাটদের আমলে জাগীর প্রথার প্রসারণ এই সাম্রাজ্যের পতনের পথ তৈরী করে। ঔরঙ্গজেবের আমলে মনসবদারদের সংখ্যা অত্যধিক বাড়ে। মনসবদারদের সংখ্যা ও পদমর্যাদা অনুপাতে জাগীর ছিল না। ফলে মনসবদারদের মধ্যে জাগীর লাভের জন্য প্রতিদ্বন্দ্বিতা ও রেষারেষি বাড়তে থাকে। এদিকে দক্ষিণের জাগীরে মারাঠা হামলার দরুণ জাগীরদাররা দক্ষিণের জাগীরের বদলে উত্তরের নিরাপদ জাগীর চায়। উত্তরে যে সকল জাগীরদার ছিল তারা তাদের জাগীর ছাড়তে রাজী না হলে বিবাদ ও দ্বন্দ্ব দেখা দেয়। এছাড়া পুরাতন জাগীরগুলিকে ভাগ করে দেওয়ার ব্যবস্থা করায় জাগীরের আয় কমে যায়। এর ফলে জাগীরদারদের মধ্যে অসন্তোষ দেখা দেয়। যেহেতু জাগীরের সংখ্যা ও জমির পরিমাণ কমতে থাকে সেহেতু জাগীরদাররা জাগীর থেকে যতটা সম্ভব বাড়তি টাকা আদায় করে তাদের খরচা-পত্র মিটাবার চেষ্টা করে। ঐতিহাসিক ইরফান হাবিবের মতে, জাগীরগুলি কয়েক বছর অন্তর বদলি করা হত। সুতরাং জাগীরের উপর অধিকার স্থায়ী না হওয়ায়, জাগীরদার জাগীর ছাড়ার আগে জাগীরটি শোষণ করে মরুভূমিতে পরিণত করত। কৃষকের উপর দারুণ নির্যাতন হত। জাগীরদাররা অনেক সময় নিজেরা রাজস্ব আদায় না করে জাগীর ইজারা দিয়ে দিত। ইজারাদাররা জাগীরগুলিকে যথেচ্ছ শোষণ করত। এর ফলে কৃষকরা

জাগীরদারী প্রথার সঙ্কট

জমি ছেড়ে পালাত। গ্রাম ও ক্ষেতগুলি জঙ্গলে পরিণত হত। এইভাবে জাগীরদারী ব্যবস্থার সঙ্কটের ফলে মুঘল যুগে কৃষি ও রাজস্ব-ব্যবস্থা ধ্বংসের পথে চলে যায়।

মুঘল দরবারে দল ও গোষ্ঠী দ্বন্দ্ব

মুঘল সাম্রাজ্যের প্রশাসন তার অভিজাতদের দক্ষতা ও আনুগত্যের উপর নির্ভর করত। অভিজাতরা যাতে অত্যন্ত ক্ষমতাশালী না হয়, এজন্য মুঘল সম্রাটরা বিভিন্ন অভিজাত গোষ্ঠীর মধ্যে শক্তিসাম্য রাখতেন। আকবরের আমলে মুসলিম বিশেষতঃ উজবেগী অভিজাতদের বিরুদ্ধে আকবর রাজপুত অভিজাতদের সাহায্য নেন। কিন্তু বাদশাহের ব্যক্তিত্বের ফলে কোন গোষ্ঠী বাদশাহের ক্ষমতা খর্ব করতে পারত না। ঔরঙ্গজেবের আমল থেকে অভিজাতশ্রেণীর মধ্যে গোষ্ঠী দ্বন্দ্ব প্রবল হয়ে ওঠে। অভিজাতরা রাষ্ট্রের সেবা ও বাদশাহের প্রতি আনুগত্যের বদলে নিজ নিজ গোষ্ঠীর স্বার্থরক্ষার জন্য ব্যস্ত হয়ে পড়ে। অভিজাতরা তাদের ক্ষমতা, জাগীর, আয় ও পদমর্যাদা বাড়াবার জন্য এক একটি গোষ্ঠী গড়ে। বিভিন্ন গোষ্ঠীর মধ্যে দ্বন্দ্ব দরবারের রাজনীতিকে বিষময় করে। প্রত্যেক গোষ্ঠী নিজ গোষ্ঠীর স্বার্থে বাদশাহকে হাতের পুতুলে পরিণত করার চেষ্টা করে। আচার্য যদুনাথ সরকারের মতে, মুঘল সাম্রাজ্যের শেষদিকে আবদুর রহিম খান-ই-খানান, মুজাফ্ফর খান, ইসলাম খান, মহব্বত খান প্রভৃতির মত সুযোগ্য মনসবদারের নাম পাওয়া যায় না। পরবর্তী মুঘল যুগের মনসবদাররা যুদ্ধ-বিগ্রহ পরিচালনা, সীমান্ত রক্ষা, বিদ্রোহ দমন ও প্রশাসন পরিচালনার কাজে অমনোযোগী ছিল। তারা বিলাসী, আড়ম্বরপ্রিয় ও দরবারে নিজ ক্ষমতা রক্ষায় ব্যস্ত থাকত। এদের মধ্যে যারা কিছু যোগ্যতা রাখত তারা নিজ গোষ্ঠী স্বার্থ রক্ষায় তাদের ক্ষমতা ব্যয় করত। এইভাবে মুঘল অভিজাতদের মধ্যে ক্ষমতার দ্বন্দ্ব ও গোষ্ঠী দ্বন্দ্ব মুঘল শাসনব্যবস্থার পতনের ঘণ্টা বাজিয়ে দেয়।

বিভিন্ন গোষ্ঠী ও প্রতিদ্বন্দ্বিতা

অধ্যাপক সতীশ চন্দ্রের মতে, ঔরঙ্গজেবের আমলেই দরবারের অভিজাতরা ইরাণী, তুরাণী ও হিন্দুস্থানী এই তিন পরস্পর-বিরোধী গোষ্ঠীতে বিভক্ত হয়। এই গোষ্ঠীগুলির নেতাদের পরিচয়ে বিভিন্ন গোষ্ঠীগুলি পরিচিত ছিল। যেমন, ইরাণী গোষ্ঠীর নেতা ছিলেন আসাদ খান ও তাঁর পুত্র জুলফিকার খান। যদিও এই গোষ্ঠীতে পাঠান ও রাজপুত অভিজাতরাও যোগ দেয় তবুও গোষ্ঠীর নেতার পরিচয়ে এই গোষ্ঠীর নাম ছিল ইরাণী। কারণ জুলফিকার খানের পূর্ব পুরুষের আদি বাস ছিল ইরাণে। এইভাবে তুরাণী গোষ্ঠীর নেতা ছিলেন গাজীউদ্দিন ফিরোজ জং। ইনি তুরাণ থেকে আগত ছিলেন। হিন্দুস্থানী গোষ্ঠীর নেতা ছিলেন দুই সৈয়দ ভ্রাতা, হুসেন আলি ও আবদুল্লা খান। এই গোষ্ঠীগুলিকে সম্রাট ঔরঙ্গজেব মোটামুটি নিয়ন্ত্রণে রাখেন এবং একের বিরুদ্ধে অপরকে ব্যবহার করে শক্তি-সাম্য রক্ষা করেন।

ঔরঙ্গজেবের মৃত্যুর পর দরবারে অভিজাতদের গোষ্ঠী দ্বন্দ্ব মারাত্মক আকার ধরে। বিভিন্ন গোষ্ঠীর অভিজাতরা সিংহাসনে তৈমুর বংশীয় নিজ সমর্থিত প্রার্থীকে

## পঞ্চম অধ্যায় [খ]

## ইঙ্গ-মহীশূর সম্পর্ক

## ( Anglo-Mysore Relations )

**প্রথম পরিচ্ছেদ : ইঙ্গ-মহীশূর সম্পর্ক ও ম্যাঙ্গালোরের সন্ধি, ১৭৬৬-১৭৮৪ খ্রীঃ ( Anglo-Mysore relations upto the Treaty of Mangalore, 1766-1784 ) :** মহীশূরের হিন্দু দলওয়াই বা মন্ত্রী নানরাজকে পদচ্যুত করে মহীশূরের অশ্বারোহী বাহিনীর নায়ক হায়দর আলি মহীশূরের সিংহাসন অধিকার করেন। ( বিশদ বিবরণ দ্বিতীয় অধ্যায় [ক] পৃঃ ২০৭ দ্রষ্টব্য )। হায়দর আলি মহীশূরের সেনাদলকে ঢেলে সাজান এবং তিনি রায়তওয়ারী বন্দোবস্ত ও জরিপ প্রথা চালু করে ভূমি-রাজস্বের উন্নতি ঘটান। হায়দর সেরা, বেদনুর, গুটি প্রভৃতি প্রতিবেশী অঞ্চল ও দুর্গগুলি অধিকার করে শক্তি বাড়ান। পেশবা প্রথম মাধব রাওয়ের মৃত্যুর পর তিনি রাজ্য বিস্তারে মন দেন এবং দাক্ষিণাত্যে এক প্রবল উদীয়মান শক্তিরূপে আত্মপ্রকাশ করেন।

হায়দর আলির শক্তি বৃদ্ধি

হায়দরের এই শক্তি বৃদ্ধি মাদ্রাজের ইংরাজ শক্তি ঈর্ষার চোখে দেখে। হায়দরকে মিত্রহীন ও দুর্বল করার জন্য গভর্ণর জেনারেল ওয়ারেন হেস্টিংস মারাঠা, নিজাম ও ইংরাজের ত্রিশক্তি জোট গড়ে হায়দরকে ( ১৭৬৬ খ্রীঃ ) আক্রমণ করেন। কূটনীতিবিদ্ হায়দর মারাঠাকে অর্থ দ্বারা জোট চ্যুত করেন এবং মেরুদণ্ডহীন অথচ ধূর্ত নিজাম যুদ্ধের গতি লক্ষ্য করার জন্য আপাততঃ নিষ্ক্রিয় হন। হায়দরের বাহিনী কর্ণাটকে ঢুকে পড়লে নিজাম তাঁর সেনা সহ ইংরাজ বাহিনীর সঙ্গে যোগ দিয়ে বাঙ্গালোর অভিমুখে অভিযান চালান। কিন্তু হায়দর ইংরাজ সেনাকে সম্মুখ যুদ্ধ না দিয়ে, ইংরাজ সেনার পাশ কাটিয়ে অকস্মাৎ ইংরাজের শক্তিকেন্দ্র অরক্ষিত মাদ্রাজ নগরীর সামনে চলে আসেন। ভীত সন্ত্রস্ত মাদ্রাজের গভর্ণর মাদ্রাজ রক্ষার জন্য হায়দরের শর্ত অনুযায়ী ১৭৬৯ খ্রীঃ মাদ্রাজের সন্ধি স্বাক্ষর করেন। এই সন্ধির দ্বারা স্থিতাবস্থা বহাল করা হয়। অপর কোন তৃতীয় শক্তি অর্থাৎ মারাঠা হায়দরকে আক্রমণ করলে কোম্পানী হায়দরকে সাহায্য দিতে অঙ্গীকার করে।

প্রথম ইঙ্গ-মহীশূর যুদ্ধ : মাদ্রাজের সন্ধি

হায়দর আলি

মাদ্রাজের সন্ধির দ্বারা ইঙ্গ-মহীশূর দ্বন্দ্বের অর্থাৎ কর্ণাটকে ইংরাজ বা মহীশূর কোন শক্তি আধিপত্য করবে এই প্রশ্নের কোন মীমাংসা হয় নাই। গভর্ণর জেনারেল ওয়ারেন হেস্টিংস এই সন্ধিকে ইংরাজের

স্বার্থ-বিরোধী বলে মনে করতেন। ফলে ইঙ্গ-মহীশূর সম্পর্কে অবনতি ঘটতে থাকে।

দ্বিতীয় ইঙ্গ-মহীশূর যুদ্ধের কারণ

১৭৭১ খ্রীঃ মারাঠারা মহীশূরে আক্রমণ করলে মাদ্রাজের সন্ধির শর্ত অনুসারে ইংরাজ শক্তি মারাঠার বিরুদ্ধে মহীশূরকে সাহায্য না করে নিরপেক্ষ থাকায়, হায়দর আলি বিরক্ত হন। ইংরাজ শক্তি তাঁর রাজ্যভুক্ত ফরাসী বন্দর মাহে তাঁর বিনা অনুমতিতে অধিকার করায় হায়দর ইংরাজের সঙ্গে সন্ধি ভেঙে গেছে বুঝতে পারেন।

ইংরাজের সঙ্গে মারাঠার প্রথম ইঙ্গ-মারাঠা যুদ্ধ আরম্ভ হলে, হায়দর আলি ইংরাজের বিরুদ্ধে মারাঠার সঙ্গে মৈত্রী জোট গড়েন। মারাঠারা পশ্চিম ভারতে ইংরাজকে যুদ্ধে ব্যস্ত রাখলে, সেই সুযোগে হায়দরের অশ্বারোহী সেনা ইংরাজ আশ্রিত কর্ণাটককে ছারখার করে দেয়। ওয়ারেন হেস্টিংস একযোগে মারাঠা ও মহীশূরকে পরাস্ত করা অসম্ভব দেখে, মারাঠার সঙ্গে সলবাইয়ের (১৭৮২ খ্রীঃ) সন্ধি স্থাপন করলে মারাঠারা যুদ্ধ ত্যাগ করে। মিত্রহীন হায়দরকে ইংরাজ সেনাপতি স্যার আয়ার কূট পোর্টোনোভো ও ত্রিনোমলির যুদ্ধে পরাস্ত করলেও হায়দরের সামরিক শক্তি অক্ষুণ্ণ থাকে। ইতিমধ্যে ফরাসী নৌসেনাপতি সাফ্রেন দক্ষিণে হায়দরের সাহায্যে এসে পড়েন।

দ্বিতীয় ইঙ্গ-মহীশূর যুদ্ধ : হায়দরের মৃত্যু

ইতিমধ্যে কর্কট রোগে হায়দরের (১৭৮২ খ্রীঃ) মৃত্যু হয়। স্যার আয়ার কূটও দেহত্যাগ করেন। ফরাসী সেনাপতি নিজ দেশে ফিরে যান। হায়দরের পুত্র টিপু পিতার মতই পরাক্রম সহকারে কিছুকাল যুদ্ধ চালান। শেষ পর্যন্ত উভয় পক্ষ যুদ্ধে ক্লান্ত হয়ে পড়ে। মাদ্রাজের গভর্ণর লর্ড ম্যাকার্টনে ১৭৮৪ খ্রীঃ ম্যাঙ্গালোরের সন্ধির দ্বারা দ্বিতীয় ইঙ্গ-মহীশূর যুদ্ধের অবসান ঘটান। ম্যাঙ্গালোরের সন্ধির দ্বারা দুই পক্ষের মধ্যে স্থিতাবস্থা ফিরিয়ে আনা হয়। পরস্পরের অধিকৃত স্থান ফিরিয়ে দেওয়া হয়। টিপুর রাজ্য সীমা অক্ষুণ্ণ থাকে। কোম্পানী প্রমাণ করে যে, দাক্ষিণাত্যে তার রাজ্য রক্ষায় কোম্পানী সক্ষম।

ম্যাঙ্গালোরের সন্ধি

**দ্বিতীয় পরিচ্ছেদ: তৃতীয় ও চতুর্থ ইঙ্গ-মহীশূর যুদ্ধ: মহীশূরের পতন (The Third and the Fourth Anglo-Mysore Wars: Fall of Mysore):** ম্যাঙ্গালোরের সন্ধি কোম্পানীর স্বার্থের বিরোধী ছিল। কারণ এই সন্ধির দ্বারা দক্ষিণ ভারতে টিপু সুলতানের ক্ষমতা খর্ব করা যায় নাই। এদিকে টিপু ইংরাজকে বিশ্বাস করতেন না। তিনি তাঁর শক্তি বাড়াবার জন্য ফ্রান্স ও তুরস্কের সাহায্য লাভের চেষ্টা করেন। ফরাসী জ্যাকোবিন দল টিপুকে নৈতিক সমর্থন জানায়। কিন্তু ফ্রান্সে বিপ্লবের দরুণ কোন কার্যকরী সামরিক সাহায্য ফ্রান্স থেকে টিপু পান নাই। বড়লাট লর্ড কর্ণওয়ালিস, টিপুর কার্য-কলাপের প্রতি তীক্ষ্ম নজর রাখেন। তিনি টিপুকে মিত্রহীন করে টিপুর বিরোধী জোট

তৃতীয় ইঙ্গ-মহীশূর যুদ্ধের কারণ

বসিয়ে তাঁর মাধ্যমে সকল ক্ষমতা হস্তগত করার চেষ্টা করে। ইরাণী, তুরাণী ও হিন্দুস্থানী গোষ্ঠী নিজেদের প্রার্থীকে সিংহাসনে বসিয়ে ক্ষমতা লাভের জন্য খোলাখুলি যুদ্ধ-বিগ্রহ আরম্ভ করে।

ঔরঙ্গজেবের মৃত্যুর পর তাঁর জ্যেষ্ঠ পুত্র আজম, ইরাণী গোষ্ঠীর নেতা জুলফিকার খানের সাহায্যে বাহাদুর শাহ নাম নিয়ে সিংহাসনে বসেন। তিনি তাঁর দুই ভাই আজম ও কামবক্সকে যুদ্ধে পরাস্ত করেন। বাহাদুর শাহ ৬৫ বছর বয়সে সিংহাসনে বসেন। তিনি বিজ্ঞ হলেও বয়সের ভারে অশক্ত ছিলেন। প্রশাসনের উপর তাঁর পুরো নিয়ন্ত্রণ ছিল না। লোকে তাঁকে শাহ-ই-বেখবর বলত। জুলফিকার খান তাঁর উজীর হিসাবে প্রায় অধিকাংশ ক্ষমতা অধিকার করেন। বৃদ্ধ বাদশাহ বাহাদুর শাহের মৃত্যুর পর তাঁর পুত্রদের মধ্যে সিংহাসন নিয়ে বিবাদ দেখা দেয়। ইরাণী গোষ্ঠীর নেতা জুলফিকার খানের সাহায্যে জাহান্দার শাহ সিংহাসনে বসেন।

বাহাদুর শাহ ও জুলফিকার খান

জাহান্দার শাহ ছিলেন অযোগ্য শাসক। তিনি তাঁর নর্তকী লাল কুনওয়ার বা লাল কুমারীর প্রতি আসক্ত হয়ে রাজকার্যে অবহেলা করেন। দরবারের সকল ক্ষমতা জুলফিকার খানের হাতে চলে যায়। জুলফিকার খান জিজিয়া কর রহিত করেন এবং রাজপুতদের উচ্চপদে ফিরিয়ে আনেন। তিনি জাগীর ব্যবস্থার দুর্নীতি ও জাগীর প্রদান নিয়ন্ত্রণ করার চেষ্টা করেন। এর ফলে তাঁর বিরুদ্ধে অন্য গোষ্ঠী চক্রান্ত করে।

জাহান্দার শাহ

হিন্দুস্থানী গোষ্ঠীর নেতা সৈয়দ ভ্রাতাদ্বয় ১৭১৩ খ্রীঃ আগ্রার যুদ্ধে জুলফিকার খান, জাহান্দার শাহ ও লাল কুনওয়ারকে নিহত করে ইরাণী গোষ্ঠীর পতন ঘটায়। সৈয়দ ভ্রাতাদের সাহায্যে ফাররুখশিয়ার সিংহাসনে বসেন। এর ফলে দরবারে হিন্দুস্থানী গোষ্ঠীর প্রভাব বাড়ে। ফাররুখশিয়ার সৈয়দ ভ্রাতাদের বিতাড়নের চেষ্টা করলে ১৭১৯ খ্রীঃ সৈয়দ ভ্রাতারা তাঁকে নিহত করেন। দুই সৈয়দ ভ্রাতা উজীর ও মীর বক্সীর দুই গুরুত্বপূর্ণ পদ অধিকার করেন। তাঁরা এর পর তৈমুর বংশের দুই বালক উত্তরাধিকারী রফি-উদ্-দরাজাৎ ও রফি-উদ্-দৌলাকে পর পর সিংহাসনে বসান। সৈয়দ ভ্রাতারা নিজ ক্ষমতা অক্ষুণ্ণ রাখার জন্য বাদশাহকে হাতের পুতুলে পরিণত করেন। যদিও সৈয়দ ভ্রাতারা ধর্ম-নিরপেক্ষ ও উদার শাসন প্রবর্তনের চেষ্টা করেন, কিন্তু তাঁদের গোষ্ঠীতন্ত্রের ও একনায়কত্বের ফলে দরবারে দারুণ বিশৃঙ্খলা দেখা দেয়।

সৈয়দ ভ্রাতাদের উত্থান : ফাররুখশিয়ার

সৈয়দ ভ্রাতারা অবশেষে মহম্মদ শাহকে মুঘল সিংহাসনে বসান। কিন্তু তুরাণী গোষ্ঠীর নেতা নিজাম-উল-মুলক হিন্দুস্থানী গোষ্ঠীর একচেটিয়া ক্ষমতা বৃদ্ধিতে অসন্তুষ্ট হন। সৈয়দ ভ্রাতারা সম্রাট ফাররুখশিয়ারকে নিহত করায় তাঁদের বিরুদ্ধে জনমত প্রবল হয়। সৈয়দ ভ্রাতাদের লোকে "নমক হারাম" বা বিশ্বাসঘাতক রূপে গণ্য করে। এই সুযোগে

মহম্মদ শাহ : হিন্দুস্থানী গোষ্ঠীর পতন

সম্রাট মহম্মদ শাহ, তুরাণী নেতা নিজাম-উল-মুলকের সাহায্যে ১৭২০ খ্রীঃ সৈয়দ ভ্রাতাদের নিহত করেন।

মহম্মদ শাহ প্রায় ৩০ বছর রাজত্ব করেন। তিনি যদি দৃঢ়হাতে শাসন পরিচালনা করতেন ও সংস্কার চালু করে দুর্নীতি উচ্ছেদ করতেন তাহলে মুঘল সাম্রাজ্য রক্ষা পেতে পারত। তখনও বাদশাহের সিংহাসনের মর্যাদা অক্ষুণ্ণ ছিল। তখনও উত্তর ভারতে মারাঠা আক্রমণ হয় নাই। কিন্তু সাম্রাজ্যকে রক্ষার জন্য পরিশ্রম করা অপেক্ষা সাহিত্য, কাব্যচর্চা ও আমোদ-প্রমোদে মহম্মদ শাহ কালক্ষেপ করেন। এজন্য লোকে তাঁকে "রঙ্গিলা" বাদশাহ বলত। তাঁর উজীর হিসাবে নিজাম-উল-মুলক যে সংস্কার পরিকল্পনা তৈরী করেন, মহম্মদ শাহ তা সমর্থন না করায় নিজাম হতাশ হয়ে দিল্লী থেকে দক্ষিণে চলে যান। মুঘল সাম্রাজ্যকে বাঁচাবার শেষ চেষ্টা বিফল হয়।

মহম্মদ শাহের দুর্বলতা

(১) নিজাম-উল-মুলক ১৭২৪ খ্রীঃ উজীরের পদে ইস্তফা দিয়ে দক্ষিণে হায়দরাবাদকে কেন্দ্র করে তাঁর নিজামশাহী রাজ্য স্থাপন করেন। নিজাম বুঝতে পারেন যে, কেন্দ্রীয় মুঘল শক্তি শীঘ্রই ভেঙে পড়বে। এই সুযোগে তিনি পাদশাহের প্রতি নামেমাত্র বশ্যতা জানিয়ে দক্ষিণে কার্যতঃ একটি স্বাধীন সরকার গঠন করেন। নিজেকে মুঘল সুবাদার রূপে ঘোষণা করলেও তিনি ছিলেন কার্যতঃ স্বাধীন। ফলে দক্ষিণে মুঘল অধিকার বিনষ্ট হয়। অন্যান্য অভিজাতরাও নিজামের দৃষ্টান্ত দ্রুত অনুসরণ করেন। পাদশাহের প্রতি মৌখিক বশ্যতা জানিয়ে বিভিন্ন সুবায় বংশানুক্রমিকভাবে স্বাধীন শাসন গড়ে উঠে। এইভাবে মুঘল সাম্রাজ্যের বিচ্ছিন্নতা-বাদ ও ভাঙন প্রবল হয়। (২) বাংলায় নবাব মুর্শিদকুলি খাঁর বংশধরেরা একটি স্বাধীন নবাবী গঠন করেন। (৩) অযোধ্যায় মুঘল অভিজাত সাদাত খান বুরহান-উল-মুলক একটি স্বাধীন নবাবী গড়েন। (৪) পাঞ্জাবে শিখ শক্তি স্বাধীনতা ঘোষণা করে। (৫) মহারাষ্ট্রে সৈয়দ ভ্রাতাদের আমল থেকে এক সন্ধির দ্বারা ছত্রপতিকে শিবাজীর স্বরাজ্যে কার্যতঃ স্বাধীন হিসাবে স্বীকার করা হয়। দক্ষিণের ছয়টি সুবার উপরেও ছত্রপতির তরফে পেশবা চৌথ আদায়ের অধিকার পান। (৬) স্থানীয় হিন্দু রাজা ও জমিদাররাও কেন্দ্রীয় সরকারের দুর্বলতার সুযোগে বিদ্রোহ ঘোষণা করেন এবং কর প্রদান বন্ধ করেন। (৭) রাজপুত রাজারাও কর প্রদান বন্ধ করেন। এইভাবে মুঘল সম্রাটের কর্তৃত্ব কমে গিয়ে দিল্লীর সংলগ্ন অঞ্চলে সীমাবদ্ধ হয়।

প্রাদেশিক শাসন কর্তাদের স্বাধীনতা ঘোষণা

এই সুযোগে পারস্যের অধিপতি নাদির শাহ ভারত আক্রমণ করেন। ভারতের প্রভূত ধনরত্ন ও মুঘল দরবারের ঐশ্বর্যের লোভে নাদির তাঁর সেনাদলসহ ভারত সীমান্ত পার হন। শাহজাহানের আমল থেকে উত্তর-পশ্চিম সীমান্তে কান্দাহার মুঘল হাতছাড়া হওয়ার ফলে উত্তর-পশ্চিম সীমান্ত দুর্বল হয়ে পড়ে। ঔরঙ্গজেব বা পরের কোন পাদশাহ কান্দাহার পুনরুদ্ধারের চেষ্টা করেন নাই। ফলে নাদির সহজে

পাঞ্জাবে ঢুকে পড়েন। গোষ্ঠী দ্বন্দ্বে দীর্ণ মুঘল অভিজাত ও সেনাদলের পক্ষে নাদির শাহকে বাধা দান সম্ভব হয় নাই। কার্ণালের যুদ্ধে (১৭৩৯ খ্রীঃ) মুঘল বাহিনী পরাজিত হলে সম্রাট মহম্মদ শাহ পারসীক সেনার হাতে বন্দী হন। দিল্লীর লোকেরা কয়েকজন ইরাণী সেনাকে মারলে প্রতিশোধ গ্রহণের জন্য নাদির ব্যাপক গণহত্যার আদেশ দেন। তিন দিন রক্ত স্নানের পর নাদিরের ক্রোধ প্রশমিত হয়। তিনি মুঘল রাজকোষ লুঠ করেন ও পাদশাহের পাগড়ীর কোহিনুর মণি এবং ময়ূর সিংহাসন লুঠ করেন। দিল্লী নগরীও তিনি লুঠ করেন। প্রায় ৭০ কোটি টাকা, বহু হীরা, মুক্তা, সোনা, হাতি, ঘোড়া ও বহু দক্ষ কারিগর সঙ্গে নিয়ে তিনি পারস্যে ফিরে যান। সিন্ধু নদের পশ্চিম তীরের সকল অঞ্চল মহম্মদ শাহ এই আক্রমণকারীকে ছেড়ে দিতে বাধ্য হন। নাদির শাহের আক্রমণের ফলে মুঘল প্রশাসন ভেঙে পড়ে। সকল স্থানে পাদশাহকে অস্বীকার করার মনোভাব দেখা দেয়। দক্ষিণের মারাঠারা পাদশাহের দুরবস্থা দেখে উত্তরে আক্রমণ চালায়। মনসবদারদের জাগীরগুলি নষ্ট হয়। তারা ক্ষতিপূরণের জন্য অবশিষ্ট জাগীরের উপর প্রচন্ড শোষণ চালায়। নাদির শাহের উত্তরাধিকারী রূপে কাবুলের আহম্মদ শাহ আবদালী পাঞ্জাবের উপর আধিপত্য স্থাপন করেন এবং দিল্লীতে তাঁর প্রতিনিধি পাঠিয়ে কর আদায় করতে থাকেন।

নাদির শাহের আক্রমণ ও ফলাফল

নাদির শাহ

উপরোক্ত কারণগুলি ছাড়া মুঘল সাম্রাজ্যের পতনের জন্য মুঘল সামরিক সংগঠনের দুর্বলতা দায়ী ছিল। মুঘল সম্রাটের স্থায়ী কেন্দ্রীয় বেতনভোগী সেনার (আহাদী ও দাখিলী ফৌজ) সংখ্যা ছিল কম। মনসবদাররা যে অশ্বারোহী সেনার যোগান দিত তার উপরেই সম্রাটের সামরিক শক্তি নির্ভর করত। জাগীর প্রথার সংকটের ফলে মনসবদাররা নির্দিষ্ট সংখ্যক সেনা ও ঘোড়া রাখত না। ফলে সেনার যোগান কম হত। দ্বিতীয়তঃ, বিভিন্ন মনসবদারের সেনার মধ্যে সামরিক শিক্ষার মান সমান ছিল না। কোন কেন্দ্রীয় শিক্ষা শিবিরে তালিমের ব্যবস্থা না থাকায় সেনাদলে সংহতি ও সম্রাটের প্রতি আনুগত্যবোধ ছিল না। তৃতীয়তঃ, মুঘল সরকারের উপযুক্ত নৌ-বাহিনী গড়ার চেষ্টা না থাকায় উপকূল ও ভারতের দরিয়ায় তাঁদের আধিপত্য নষ্ট হয়। ক্রমে ইওরোপীয় নৌ-জাতিগুলি ভারতের উপকূলে বাণিজ্যকেন্দ্র স্থাপন করে। এই নৌ-জাতিগুলি ক্রমে ভারতের বহির্বাণিজ্যকে দখল করে নেয় এবং উপকূল অঞ্চল যথা বাংলা, মাদ্রাজ, বোম্বাইয়ে তাদের আধিপত্য স্থাপন করে। সমুদ্রে পিঠ রেখে তারা ধীরে ধীরে

মুঘল দরবারের সামরিক দুর্বলতা ও অন্যান্য কারণ

ভারতের ভিতরে অনুপ্রবেশ করে। ইংরাজ ইস্ট ইণ্ডিয়া কোম্পানীকে বাধাদানের মত নৌ-শক্তি না থাকায় ভারতের উপকূল ও বহির্বাণিজ্য রক্ষায় তাঁরা বিফল হন। চতুর্থতঃ, মুঘল সাম্রাজ্যের ঐক্য সম্রাটের প্রতিভা, ব্যক্তিত্ব ও সমদর্শী নীতির উপর নির্ভর করত। তখনকার যুগে জনগণের মধ্যে জাতীয়তাবাদী ঐক্যবোধ প্রবল ছিল না। সুতরাং সামান্য আঘাতে সাম্রাজ্য ভেঙে পড়ে।

---

## দ্বিতীয় অধ্যায় [ক]

# আঞ্চলিক শক্তির উদ্ভব : বাংলা, মহীশূর, শিখ প্রভৃতি

## ( The Growth of Regional Powers : Bengal, Mysore, Sikh etc. )

**প্রথম পরিচ্ছেদ : বাংলায় নবাবী শাসনের উত্থান ( The Rise of Nawabi Government in Bengal ) :** ঔরঙ্গজেবের রাজত্বকালে তাঁর বিশ্বাসভাজন কর্মচারী মুর্শিদকুলি খাঁ বাংলার দেওয়ান নিযুক্ত হন। তিনি ১৭০৫ খ্রীঃ বাংলার সুবাদার নিযুক্ত হন।[১] ক্রমে কেন্দ্রীয় শক্তির দুর্বলতার সুযোগে তিনি দেওয়ানী পদ ও সুবাদারী পদকে সংযুক্ত করে নবাব উপাধি নেন। যদিও মুর্শিদকুলি দিল্লীর পাদশাহকে নিয়মিত রাজস্ব পাঠাতেন, কিন্তু তিনি কার্যতঃ স্বাধীন নবাবে পরিণত হন। তিনি জমিদার সীতারাম রায়, উদয় নারায়ণ ও গুলাম মহম্মদের বিদ্রোহ দমন করেন। মুর্শিদকুলি বাংলার জাগীর জমিগুলি খালসা জমিতে পরিণত করেন। রাজস্ব আদায়ের সুবিধার জন্য তিনি বাংলাকে তেরটি চাকলা ও চাকলাগুলিকে পরগণায় বিভক্ত করেন। তিনি জরিপ চালু করে জমির উৎপাদনের ভিত্তিতে রাজস্ব ধার্য করেন এবং রাজস্ব কর্মচারীদের সঠিক হারে রাজস্ব আদায়ের দায়িত্ব দেন। তিনি বাঙালী ইজারাদারদের জমিগুলি বন্দোবস্ত দেন। এই ইজারাদাররা জমিদারীগুলি ভোগ করে ক্রমে বাংলার বিখ্যাত জমিদার পরিবারগুলির পত্তন করে। মুর্শিদকুলি বাঙালী হিন্দু, মুসলমানদের রাজস্ব বিভাগের কর্মচারী হিসাবে ও জমিদার হিসাবে নিয়োগ করেন। এইভাবে তিনি এক ভূমি-কেন্দ্রিক বাঙালী অভিজাত শ্রেণীর সৃষ্টি করেন। তিনি থানা ও চৌকী বসিয়ে আইন-শৃঙ্খলা রক্ষা ও ব্যবসা-বাণিজ্যের নিরাপত্তার ব্যবস্থা করেন। স্যার জে. এন. সরকার মুর্শিদকুলি খানকে "এক মহান অসামরিক কর্মচারী, কিন্তু রাষ্ট্রনীতিবিদ হিসাবে নিকৃষ্ট" বলেছেন। কারণ মুর্শিদকুলি তাঁর রাজস্ব ব্যবস্থার দ্বারা নিয়মিত রাজস্ব

মুর্শিদকুলি খান

১. Advanced History of India. P. 538.

আদায়ের ব্যবস্থা করলেও প্রজাদের উপর নির্মম অত্যাচার রহিত করার কোন ব্যবস্থা করেন নাই। তিনি রাজধানী মুর্শিদাবাদে ভুগর্ভে "রত্ন ভাণ্ডার" নির্মাণ করে তা ধন-রত্ন দ্বারা পূর্ণ করলেও, বাংলার দরিদ্র প্রজার ঘরে "হা-অন্ন" রব উঠে। তিনি মুদ্রা সঙ্কট দূর করতে না পারায় ব্যবসা-বাণিজ্যে সঙ্কট ও প্রজাদের অশেষ দুর্গতি হয়। তাছাড়া তিনি ব্যয় সঙ্কোচের জন্য বাংলার পাইক দ্বারা বা বিহারের ছত্রী ও বক্সারের পাঠানদের দ্বারা লড়াকু বাহিনী গঠনে বিরত থাকেন। ফলে বাংলার নবাবের কোন উল্লেখযোগ্য সামরিক ক্ষমতা গড়ে উঠে নাই। এই কারণে পলাশীর যুদ্ধে কোম্পানী হেলায় নবাব সিরাজকে পরাজিত করে।

মুর্শিদকুলির পর তাঁর জামাতা সুজাউদ্দিন খান ১৭৩৯ খ্রীঃ পর্যন্ত রাজত্ব করেন। তিনি তাঁর পূর্ববর্তী নবাবের নীতি অনুসরণ করেন। তাঁর পুত্র সরফরাজ খান ১৭৩৯ খ্রীঃ বাংলার মসনদে বসেন। সরফরাজ ছিলেন মদ্যপ ও ইন্দ্রিয়-পরায়ণ। তাঁর সভাসদ হাজি আহমদ ও আলিবর্দী খান চক্রান্ত করে তাঁকে নিহত করেন। আলিবর্দী খান ১৭০৯ ৪০ খ্রীঃ বাংলার সিংহাসনে বসার পর দিল্লীর বাদশাহের ফর্মাণ দ্বারা নিজ দাবিকে বৈধ করেন। তিনি দক্ষ প্রশাসক ছিলেন। তাঁর আমলে বাংলায় বর্গীর হাঙ্গামা ও বিহারে আফগান বিদ্রোহ ঘটে। আলিবর্দী ১৭৫১ খ্রীঃ মারাঠাদের উড়িষ্যা ছেড়ে দিয়ে সন্ধি স্থাপন করেন। আলিবর্দীর কোন পুত্র সন্তান না থাকায় তাঁর কনিষ্ঠা কন্যা আমিনা বেগমের পুত্র সিরাজউদ্দৌলা ১৭৫৬ খ্রীঃ আলিবর্দীর মৃত্যুর পর বাংলার সিংহাসনে বসেন।

সুজাউদ্দিন ও আলিবর্দী খান

**দ্বিতীয় পরিচ্ছেদঃ হায়দরাবাদে স্বাধীন নিজাম শাহী শাসন প্রতিষ্ঠা (Independent Nizam Shahi Kingdom in Hyderabad):** দিল্লীর দরবারে তুরাণী গোষ্ঠীর নেতা আসফ ঝা, নিজাম-উল-মুলক ছিলেন এক দক্ষ অভিজাত। সামরিক ও প্রশাসনিক উভয়বিধ দক্ষতার তিনি অধিকারী ছিলেন। তিনি পাদশাহ মহম্মদ শাহকে সৈয়দ ভ্রাতাদের অশুভ প্রভাব থেকে তাঁর সামরিক ক্ষমতার দ্বারা মুক্ত করেন। বিনিময়ে তিনি দক্ষিণের সুবাদারী পদের দ্বারা পুরস্কৃত হন। ১৭২০-১৭২২ পর্যন্ত তিনি দক্ষিণের বিদ্রোহী জমিদার, পলিগারদের দমন করে তাঁর ক্ষমতা প্রতিষ্ঠা করেন। ১৭২৪ খ্রীঃ তিনি দিল্লীর দরবারের রাজনীতিতে শ্রদ্ধা হারিয়ে দক্ষিণে চলে আসেন এবং হায়দরাবাদে তাঁর প্রশাসনিক সংস্কার সমূহ চালু করেন। যদিও তিনি মৌখিকভাবে মুঘল সম্রাটের প্রতি বশ্যতা জানাতেন, কার্যতঃ তিনি স্বাধীনভাবে যুদ্ধবিগ্রহ, সন্ধি স্থাপন, জাগীর প্রদান ও খেতাব প্রদান করতেন। এইভাবে তিনি এক স্বাধীন নিজাম শাহী সরকার স্থাপন করেন।

**তৃতীয় পরিচ্ছেদঃ মহীশূর রাজ্যের উত্থান (The Rise of Mysore):** দাক্ষিণাত্যে পতনশীল মুঘল সাম্রাজ্যের উপর নিজাম শাহী রাজ্য ছাড়া মহীশূর রাজ্যেরও উত্থান ঘটে। সুলতানি যুগের শেষ দিকে স্বাধীন

বিজয়নগর রাজ্যের অভ্যুত্থান ঘটে। (বিশদ বিবরণ আগে পৃঃ ১৩৫ দ্রষ্টব্য)। পরবর্তী-কালে বিজয়নগর রাজ্যের পতন হলে, একটি হিন্দু রাজবংশ মহীশূর অঞ্চলে শাসন করত। এই রাজবংশ মুঘলের প্রতি বশ্যতা স্বীকার করে স্বায়ত্ব-শাসন ভোগ করত। অষ্টাদশ শতকে নানরাজ ও দেবরাজ নামে দুই মন্ত্রী সর্বাধিকারী ও দলওয়াইয়ের পদ অধিকার করে সকল ক্ষমতা নিজেদের হাতে নেয়। তারা মহীশূরের প্রাচীন হিন্দু রাজবংশের রাজা চিক্কাকৃষ্ণকে ঠুঁটো জগন্নাথে পরিণত করে। নানরাজ এইভাবে ক্ষমতা অধিকার করার ফলে তিনি জনসমর্থন হারান। নানরাজের অধীনে হায়দর আলি নামে এক ব্যক্তি অশ্বারোহী বাহিনীর সাধারণ হাবিলদারের চাকুরী নেন। হায়দর আলি ছিলেন জন্মসূত্রে পারসীক। হায়দর আলি নিজ যোগ্যতার জোরে দ্রুত পদোন্নতি লাভ করেন এবং দিন্দিগুলে এক অস্ত্রাগার স্থাপন করে ফরাসী সেনাপতির সাহায্যে নিজ সেনাদের প্রশিক্ষণ দেন। ১৭৬১ খ্রীঃ তিনি নানরাজকে পদচ্যুত করে মহীশূরের শাসনভার নিজ হাতে নেন এবং মহীশূরের স্বাধীন নবাব হিসাবে খেতাব গ্রহণ করেন। (হায়দর আলি সম্পর্কে বিস্তৃত বিবরণ পঞ্চম অধ্যায় দ্রষ্টব্য)।

**চতুর্থ পরিচ্ছেদ : অযোধ্যার স্বাধীন নবাবীর প্রতিষ্ঠা (Foundation o the Independent Kingdom of Oudh) :** মুঘল দরবারের অন্যতম ক্ষমতাবান অভিজাত ছিলেন সাদাৎ খান বুরহান-উল-মুলক। ১৭২২ খ্রীঃ পাদশাহ তাঁকে অযোধ্যার সুবাদার নিযুক্ত করেন। সাদাৎ খান অযোধ্যার বিদ্রোহী জমিদারদের কড়া হাতে দমন করেন এবং জমিদারদের বেসরকারী সেনাদল ভেঙে দেন। তিনি বিদ্রোহী জমিদারদের দমন করার পর তাদের জমিদারী ফিরিয়ে দেন। ১৭২৩ খ্রীঃ তিনি অযোধ্যায় জরিপ চালিয়ে নূতন করে রাজস্ব ধার্য করেন। তিনি হিন্দু-মুসলিমদের প্রতি সমদর্শী নীতি নেন। ১৭৩৯ খ্রীঃ তাঁর মৃত্যুর আগে অযোধ্যার নবাবীকে তিনি কার্যতঃ স্বাধীন সরকারে পরিণত করেন। তাঁর আরব্ধ কাজ তাঁর উত্তরাধিকারী সফদর জঙ্গ চালিয়ে যান। তিনি রুহেলা ও বাঙ্গাস পাঠানদের স্বাধিকার-প্রমত্ততা দমন করেন। এজন্য তিনি মারাঠা পেশবার সামরিক সাহায্য লাভের উদ্দেশ্যে একটি চুক্তি করেন। তিনি অযোধ্যাকে দীর্ঘ শান্তি ও সুশাসন দান করে সমৃদ্ধিশালীনি করেন এবং তাঁর আমলে অযোধ্যা কার্যতঃ স্বাধীন রাজ্যে পরিণত হয়।

**পঞ্চম পরিচ্ছেদ : শিখ সম্প্রদায়ের উত্থান : গুরু গোবিন্দ (The Rise of the Sikhs up to Guru Govind) :** পঞ্চদশ শতকের শেষে গুরু নানকের বাণী শিখ ধর্মের ভিত্তি স্থাপন করে। গুরু নানকের একেশ্বরবাদ ও সর্বধর্ম সমন্বয় তত্ত্বকে আশ্রয় করে শিখ সম্প্রদায়ের উদ্ভব হয়। 'শিখ' কথাটি 'শিষ্য' কথা থেকে এসেছে। গুরুর ভাবধারায় যারা দীক্ষিত তাদেরই 'শিখ' বা শিষ্য বলা হয়। ১৫৩৮ খ্রীঃ গুরু নানকের মৃত্যুর পর অঙ্গদ গুরুর আসনে বসেন। অঙ্গদের পর অমরদাস তৃতীয় গুরুর

নানক : রামদাস

পদ পান। গুরু অঙ্গদ ও অমরদাস তাঁদের নীতিবোধ ও সংগঠন শক্তির দ্বারা শিখ জাতিকে উদ্বুদ্ধ করেন। চতুর্থ গুরু ছিলেন রামদাস। সম্রাট আকবর গুরু রামদাসকে অমৃতসরে পুষ্করিণী সমেত একটি স্থান দান করেন। রামদাস এই স্থানে বিখ্যাত স্বর্ণমন্দির নির্মাণ করেন এবং পুষ্করিণীকে সংস্কার করে অমৃতসরকে শিখ তীর্থে পরিণত করেন। তাঁর আমল থেকে গুরুর পদ বংশানুক্রমিক হয়।

পঞ্চম গুরুর পদে বসেন অর্জুন (১৫৮১-১৬০৬ খ্রীঃ)। তাঁর ব্যক্তিত্ব ও পরিচালনা শক্তির প্রভাবে বহু জাঠ কৃষক শিখ ধর্ম গ্রহণ করেন এবং পাঞ্জাবের বিভিন্ন অঞ্চলে শিখ ধর্মের প্রভাব ছড়িয়ে পড়ে। তিনি গুরু নানক এবং তাঁর পূর্ববর্তী ৪ গুরুর বাণী ও হিন্দু-মুসলিম সন্তদের বাণী সঙ্কলন করে 'আদি গ্রন্থ' রচনা করেন। এই গ্রন্থটি শিখ সম্প্রদায়ের প্রধান ধর্মগ্রন্থে পরিণত হয়। প্রতি ধর্মপ্রাণ শিখ গুরুবাণী শুনে সান্ত্বনা পান। গুরু অর্জুন প্রতি শিখকে শিখ গুরুদ্বার বা ধর্মমন্দিরের রক্ষা ও পরিচালনার ব্যয় নির্বাহের জন্য বাধ্যতামূলক চাঁদা বা 'মসন্দ' দানের নিয়ম চালু করেন। এর ফলে শিখপন্থের হাতে একটি নিয়মিত ও নির্দিষ্ট পরিমাণ অর্থ জমা হতে থাকে। গুরু অর্জুন পাঞ্জাবের সাধারণ শিখ চাষীর দুঃখ-কষ্টের প্রতি নজর দিতেন। মুঘল সুবাদারের অত্যাচার ও পাঞ্জাবে মুঘল সেনার উপস্থিতির ফলে খাদ্যদ্রব্যের মূল্য বৃদ্ধির জন্য তিনি বাদশাহের কাছে অভিযোগ জানান। জাহাঙ্গীর শিখ সম্প্রদায়ের সংগঠন ও ক্ষমতা বৃদ্ধি ভাল চোখে দেখেন নাই। তিনি একটি অজুহাতে গুরু অর্জুনকে রাজদ্রোহের অভিযোগে বন্দী করেন এবং ১৬০৬ খ্রীঃ পাদশাহের আদেশে তাঁকে হত্যা করা হয়। গুরু অর্জুনের প্রতি নিষ্ঠুর আচরণ শিখ সম্প্রদায়ের মনে গভীর অসন্তোষ সৃষ্টি করে। মুঘল-শিখের বিরোধের সূচনা এইভাবে হয়।

গুরু অর্জুন

অর্জুনের পুত্র গুরু হরগোবিন্দকে (১৬০৬-১৬৪৫ খ্রীঃ) পাদশাহ তাঁর পিতার উপর আরোপিত জরিমানা আদায় দিতে বলেন। গুরু বলেন যে, তাঁর নিজস্ব কোন অর্থ নেই। এজন্য তাঁকে কিছুকাল গোয়ালিয়র দুর্গে বন্দী রাখা হয়। ১৬২৮ খ্রীঃ তিনি শাহজাহানের পাঠান সেনাদলের সঙ্গে যুদ্ধে পরাস্ত হন এবং কাশ্মীরের পার্বত্য অঞ্চলে আশ্রয় নেন। হরগোবিন্দের পর হররায় গুরুর আসনে বসেন। ১৬৬১ খ্রীঃ হররায়ের মৃত্যুর পর হরকিষেণ এবং হরকিষেণের পর তেগ বাহাদুর নবম গুরুর আসনে বসেন। এই গুরুরা, গুরু অর্জুনের প্রবর্তিত 'মসন্দ' প্রথা চালু রেখে শিখপন্থের সমৃদ্ধি ঘটান।

হরগোবিন্দ : হররায়

নবম গুরু তেগ বাহাদুর মুঘলের আক্রমণের ভয়ে আনন্দপুরে তাঁর গদী স্থাপন করেন। তাঁর সঙ্গে সম্রাট ঔরঙ্গজেবের ধর্মনীতি সম্পর্কে গুরুতর মতভেদ দেখা দেয়। কাশ্মীরের ব্রাহ্মণ সম্প্রদায়কে তিনি মুঘলের বিরুদ্ধে বিদ্রোহে সমর্থন জানান। ঔরঙ্গজেব শিখ পন্থের ক্ষমতার বৃদ্ধি ভাল চোখে দেখতেন না। তিনি গুরু তেগ বাহাদুরকে বন্দী করেন এবং হয় তাঁকে ইসলাম ধর্ম গ্রহণ অথবা প্রাণ দিতে বলেন। গুরু শেষের পথ বেছে নেন। লালকেল্লার অদূরে

তেগ বাহাদুর

তাঁর শিরচ্ছেদ করা হয়। শিখরা এজন্য বলেন যে, "গুরু শির দিয়া, সার অর্থাৎ ধর্ম না দিয়া।" কোন কোন ঐতিহাসিক এই কাহিনীকে অলীক মনে করেন।

এর পর তেগ বাহাদুরের পুত্র গুরু গোবিন্দ দশম গুরুর আসনে বসে শিখ সম্প্রদায়ের মধ্যে অসাধারণ সংগঠন গড়ে তুলেন। প্রাচীন স্পার্টার সমাজ বিধান প্রণেতা লাইকারগাসের মত তিনি শিখ সম্প্রদায়ের জন্য সামাজিক ও ধর্মীয় সংবিধান গড়ে তুলেন। (১) তিনি শিখদের মধ্যে জাতিভেদ দূর করার জন্য সকলকে সিং বা সিংহ উপাধি নিতে বলেন। (২) তিনি প্রতি শিখকে পঞ্চ 'ক'কার ধারণ করার নির্দেশ দেন, যথা :—(ক) কেশ, (খ) কাঙ্গা (চিরুণী), (গ) কৃপাণ, (ঘ) কাচ্ছা, (ঙ) কড়া (লোহার বালা)। (৩) তিনি পাহুল বা দীক্ষা প্রথা চালু করেন। (৪) তিনি শিখদের সাধারণ সভা বা সরবৎ খালসার প্রবর্তন করেন। (৫) 'খালসা' বা পবিত্র শিখ বাহিনী ছিল শিখপন্থের সেবায় উৎসর্গীকৃত প্রাণ। ইংলণ্ডের অলিভার ক্রমওয়েল যেভাবে আদর্শে উদ্দীপিত "আয়রণ সাইড" ( Iron sides ) বাহিনী গড়েন, গুরু গোবিন্দও সেরূপ খালসা বাহিনী গড়েন। (৬) তিনি আদি গ্রন্থ ছাড়া দেওয়ান পাদশা কা গ্রন্থ নামে অপর একটি ধর্ম গ্রন্থ সংকলন করেন। তিনি মুঘল সম্রাট বাহাদুর শাহকে দক্ষিণ অভিযানে সাহায্য করেন। এই স্থানে এক পাঠান আততায়ীর হাতে তাঁর মৃত্যু হয়।

গুরু গোবিন্দ

---

## দ্বিতীয় অধ্যায় [খ]

# মারাঠা পেশবাতন্ত্রের উত্থান-পতন : তৃতীয় পানিপথের যুদ্ধ

## ( Rise and Decline of the Marathas : Third Battle of Panipath )

**প্রথম পরিচ্ছেদ : পেশবা বালাজী বিশ্বনাথ ( Peshwa Balaji Vishwanath ) :** উজীর জুলফিকার খানের পরামর্শে বাহাদুর শাহ, শম্ভুজীর পুত্র শাহুকে বন্দীদশা হতে মুক্ত করেন। শাহু মহারাষ্ট্রে ফিরে এলে সিংহাসনের অধিকার নিয়ে শিবাজীর পুত্র রাজারামের বিধবা তারাবাঈয়ের সঙ্গে শাহুর গৃহযুদ্ধ আরম্ভ হয়। তারাবাঈ তাঁর শিশুপুত্র তৃতীয় শিবাজীর পক্ষ নিয়ে শাহুর সঙ্গে যুদ্ধ চালান। মারাঠা সর্দাররা দুই পক্ষে বিভক্ত হয়ে গৃহযুদ্ধ আরম্ভ করে। গৃহযুদ্ধে শাহুর পরাজয়ের উপক্রম হলে বালাজী বিশ্বনাথ নামে এক কোংকনী চিতপাবন ব্রাহ্মণ তাঁর মন্ত্রীর পদ নিয়ে কূটনৈতিক প্রভাব দ্বারা বিভিন্ন মারাঠা সর্দারকে শাহুর পক্ষে আনেন। বিখ্যাত মারাঠা নৌ সেনাপতি কাহ্নোজি আংরের সমর্থনও তিনি পান। মহারাষ্ট্রের ধনকুবের শ্রেণীদের কাছ থেকে তিনি শাহুর

সেনাদলের জন্য অর্থ যোগাড় করেন। ফলে শাহ্ ছত্রপতির পদ লাভ করেন এবং তৃতীয় শিবাজী কোলাপুরের মহারাজার পদ পেয়ে সন্তুষ্ট থাকেন। কৃতজ্ঞ শাহ্ বালাজী বিশ্বনাথকে পেশবা বা প্রধান মন্ত্রীর পদে ( ১৭১৪ খ্রীঃ ) বসান। এই পদে বসার পর বালাজী বিশ্বনাথ কার্যতঃ সকল ক্ষমতা হস্তগত করেন। তিনি তাঁর দপ্তর পুণায় স্থাপন করেন। ছত্রপতি নামেমাত্র রাজার ক্ষমতা ভোগ করে সাতারায় বাস করতে থাকেন। বালাজী বিশ্বনাথের আমল থেকে পেশবাই মারাঠা রাষ্ট্রের প্রকৃত শাসনকর্তার ক্ষমতা পান। এর ফলে পেশবাতন্ত্র প্রতিষ্ঠিত হয়। বালাজী বিশ্বনাথ মারাঠা সেনাপতিদের শৃঙ্খলায় আনেন এবং মারাঠা সামন্তদের তিনি পেশবার নেতৃত্ব মানতে বাধ্য করেন। বালাজী বিশ্বনাথ বুঝেছিলেন যে, মুঘল সাম্রাজ্য ধ্বংসের পথে চলেছে। এজন্য তিনি দাক্ষিণ ভারতে ক্ষয়িষ্ণু মুঘল শক্তির স্থলে মারাঠা শক্তিকে দৃঢ়ভাবে প্রতিষ্ঠার লক্ষ্য নেন। তিনি দিল্লীর দরবারে একচ্ছত্র ক্ষমতাভোগী সৈয়দ ভ্রাতা দাক্ষিণের সুবাদার হুসেন আলির সঙ্গে এক সন্ধি ( ১৭১৪ খ্রীঃ ) স্থাপন করেন।[১] (১) এই সন্ধির দ্বারা শিবাজীর স্বরাজ্য শাহুকে ফিরিয়ে দেওয়া হয়। শিবাজীর স্বরাজ্যে শাহুর স্বাধীনতা স্বীকার করা হয়। (২) মারাঠারা মুঘলের কাছ থেকে খান্দেশ, গন্ডোয়ানা ও বেরার পায়। (৩) মারাঠারা দাক্ষিণে মুঘলের ছয়টি সুবা থেকে চৌথ ও সরদেশমুখী আদায়ের অধিকার পায়। (৪) শাহু বাদশাহকে বছরে ১০ লক্ষ টাকা কর দিতে অঙ্গীকার করেন। (৫) শাহু হুসেন আলিকে ১৫ হাজার মারাঠা অশ্বারোহী সেনা সাহায্য করতে অঙ্গীকার করেন। স্যার রিচার্ড টেম্পলের মতে, মারাঠা সাম্রাজ্যের উত্থানের ক্ষেত্রে ১৭১৪ খ্রীঃ সন্ধি ছিল একটি 'ম্যাগনা কার্টা' বিশেষ। দাক্ষিণের ছয়টি সুবা এর ফলে কার্যতঃ মারাঠাদের হাতে চলে যায়। মারাঠা সেনা হুসেন আলির সঙ্গে দিল্লীতে গিয়ে দরবারের দলাদলি ও বাদশাহের দুরবস্থা লক্ষ্য করে। উচ্চাকাঙ্খী মারাঠারা শীঘ্রই এর সুযোগ নেয়।

বালাজী বিশ্বনাথ : আভ্যন্তরীণ সংগঠন

মুঘলের সঙ্গে সন্ধি

১৭২০ খ্রীঃ বালাজী বিশ্বনাথের মৃত্যুর পর তাঁর পুত্র প্রথম বাজীরাও পুণায় পেশবার গদীতে বসেন। বাজীরাও ছিলেন অত্যন্ত সমরকুশলী, গেরিলা যুদ্ধে পারদর্শী ও কূটনীতিতে দক্ষ। তিনি মুঘল সাম্রাজ্যের পতনশীল অবস্থা বুঝতে পেরে, উত্তর ভারতে মারাঠা আধিপত্য স্থাপনের লক্ষ্য নেন। বাজীরাও জানতেন যে, মারাঠারা উত্তর ভারত জয়ের চেষ্টা করলে, উত্তরের হিন্দু এবং মুসলিম রাজা ও নবাবরা প্রাণপণে বাধা দিবেন। উত্তর ভারতের রাজপুত, বুন্দেলা প্রভৃতি হিন্দু শক্তিগুলি যাতে মারাঠাদের মিত্র হিসাবে নেয় এজন্য তিনি হিন্দু-পাদ-পাদশাহীর আদর্শ প্রচার করেন। এই আদর্শ ছিল এক ধোঁয়াটে, ভিত্তিহীন আদর্শ। কিন্তু উত্তরের হিন্দু রাজারা এই

প্রথম বাজীরাও : হিন্দু-পাদ-পাদশাহী

১. এই সন্ধির বিভিন্ন তারিখ দেখা যায়। ১৭১৪ খ্রীঃ বেশীর ভাগ পণ্ডিত মেনে নেন ( Vide—Advanced History P. 1020) ; ১৭১৭ খ্রীঃ গ্রান্ট ডাফে দেখা যায়।

ভাবধারায় প্রলুব্ধ হন। এর ফলে বাজীরাও উত্তর ভারতে দ্রুত ক্ষমতা বিস্তারে সক্ষম হন।

প্রথম রাজীরাও উত্তরে যাওয়ার আগে পিছনে মুখ ফিরিয়ে দক্ষিণে মারাঠার প্রথম শত্রু নিজামের দিকে তাকান। তিনি পালক্ষেতের যুদ্ধে নিজামকে পরাস্ত করে তাঁর উপর মাঙ্গশিব গাঁওয়ের সন্ধি চাপিয়ে দেন। এই সন্ধির দ্বারা দক্ষিণের ছয়টি সুবায় পেশবার চৌথ আদায়ের অধিকার নিজাম মেনে নেন। এর পর নর্মদা পার হয়ে মারাঠা অশ্বারোহী বাহিনী উত্তরের প্রান্তরে ছুটে চলে। অম্বর, মালব ও গুজরাটের হিন্দু রাজারা মারাঠা সেনার সহায়তায় মুঘল শাসনকর্তাদের বিতাড়িত করেন। এই সকল অঞ্চলে মারাঠার নিয়ন্ত্রণ স্থাপিত হয়। বুন্দেলখণ্ডে বুন্দেলরাজ ছত্রশাল হিন্দু-পাদ-পাদশাহীর আদর্শে প্রভাবিত হয়ে এক খোলা দরবারে বাজীরাওকে সম্বর্ধনা জানান এবং এক উইল দ্বারা বুন্দেলখণ্ডের একাংশ তাঁকে দান করেন। বুন্দেলখণ্ডের ভিতর দিয়ে বাজীরাও দিল্লীর দিকে আগালে পাদশাহ মহম্মদ শাহ ভীত হয়ে দক্ষিণ থেকে নিজামকে আত্মরক্ষার জন্য ডেকে পাঠান। কিন্তু ভূপালের যুদ্ধে বাজীরাও নিজামের শক্তি চূর্ণ করে তাঁর উপর দুরহা সরাইয়ের সন্ধি চাপিয়ে দেন। এই সন্ধির দ্বারা নিজাম, শাহুকে মালব এবং নর্মদা থেকে চম্বল পর্যন্ত স্থান ছেড়ে দেন। প্রথম বাজীরাও জিঞ্জিবার, সিদ্দী ও উপকূলে পর্তুগীজদের দমন করেন। তিনি পর্তুগীজদের কাছ থেকে সলসেট ও বেসিন অধিকার করেন। বাজীরাও, সিন্ধিয়া, ভোঁসলে, গাইকোয়াড় প্রভৃতি মারাঠা সামন্তকে পেশবার অধীনে এনে মারাঠা রাষ্ট্রমণ্ডলকে মজবুত করেন।

প্রথম বাজীরাওয়ের উত্তরে অভিযান

প্রাশিয়ার সাম্রাজ্যের প্রতিষ্ঠাতা ফ্রেডারিক দি গ্রেটের সঙ্গে প্রথম বাজীরাওয়ের তুলনা করা হয়। তিনি দক্ষিণের মারাঠা শক্তিকে এক সর্বভারতীয় শক্তিতে পরিণত করেন। তবে তাঁর প্রতিষ্ঠিত সাম্রাজ্যে কোন শাসনগত ও ভাবগত ঐক্য ছিল না। বালির বাঁধের মত এই সাম্রাজ্য শীঘ্রই ধ্বসে যায়। হিন্দু-পাদ-পাদশাহীর আদর্শ ছিল ভ্রান্ত। বহু সম্প্রদায়ের দেশ ভারতে তিনি হিন্দু রাজত্বের আদর্শ প্রতিষ্ঠার কথা ঘোষণা করে মুসলিমদের আতঙ্কিত করেন। ফলে তিনি মুসলিমদের আস্থা হারান। হিন্দুরাও তাঁর ভুয়া আদর্শের কথা শীঘ্রই বুঝতে পারে। বাজীরাওয়ের সেনাদলের পশ্চাতে কামান প্রভৃতি ভারী অস্ত্রের ব্যবস্থা না থাকায়, আবদালীর সঙ্গে যুদ্ধে হাল্কা মারাঠা বাহিনী পরাস্ত হয়। ডঃ আর. এন. দিঘের মতে, বাজীরাও তাঁর শাসনব্যবস্থায় সামন্ত সর্দারদের প্রভাব নিয়ন্ত্রণের চেষ্টা করেন নাই।

প্রথম বাজীরাওয়ের কৃতিত্ব

১৭৪০ খ্রীঃ প্রথম রাজীরাওয়ের মৃত্যুর পর তাঁর পুত্র বালাজী বাজীরাও পিতার গদীতে বসেন। তিনি পিতার মত উচ্চাকাঙ্খী হলেও তাঁর মত কূটনৈতিক বুদ্ধি ও সামরিক ক্ষমতার অধিকারী ছিলেন না। বালাজী বাজীরাও পিতার মতই উত্তরে রাজ্য বিস্তারের কাজে দৃষ্টি দেন। তিনি 'কটক থেকে আটক' পর্যন্ত মারাঠা সাম্রাজ্য

বিস্তারের লক্ষ্য নেন। তিনি মুখে হিন্দু-পাদ-পাদশাহীর কথা বললেও উত্তর ভারতের হিন্দু রাজাদের উপর চৌথ ধার্য করে তাঁদের সমর্থন হারান। বালাজী উদ্‌গিরের

যুদ্ধে নিজামকে পরাস্ত করে বিজাপুর, বুরহানপুর ও দৌলতাবাদ পান। তাঁর নির্দেশে রঘুজী ভোঁসলে বাংলায় বার্গীর আক্রমণ চালান। শেষ পর্যন্ত বাংলার নবাব আলিবর্দী খান ১৭৫১ খ্রীঃ এক সন্ধির দ্বারা মারাঠাদের উড়িষ্যা ছেড়ে দিয়ে

সন্ধি করেন। বালাজীর নির্দেশে মারাঠা সেনা দিল্লী থেকে আফগান নাজেবউদ্দৌলাকে বিতাড়িত করে। এর পর মারাঠা সেনাপতি রঘুনাথ রাও পাঞ্জাব আক্রমণ করলে আফগানিস্থানের বাদশাহ আহমদ শাহ আবদালীর সঙ্গে মারাঠা শক্তির সংঘাত বাধে। নাজেবউদ্দৌলা ও অযোধ্যার নবাব সাদাত আলি, আহমদ শাহকে মারাঠার বিরুদ্ধে আহবান করেন। আবদালী বরারিঘাটের যুদ্ধে মারাঠাদের পরাস্ত করে দিল্লীর দিকে আগালে পেশবা বালাজী বাজীরাও এক বিরাট বাহিনী তাঁর ভ্রাতা সদাশিব রাও এবং পুত্র বিশ্বাস রাওয়ের নেতৃত্বে পাঠান। এই বাহিনী পানিপথের প্রান্তরে আবদালীর গতিরোধ করে।

বালাজী বাজীরাও : রাজ্য জয়

তৃতীয় পানিপথের যুদ্ধে (১৭৬১ খ্রীঃ, ১৪ই জানুয়ারী) আবদালীর কামান বাহিনী ও শিক্ষিত অশ্বারোহী সেনার আক্রমণে ৪৫ হাজার মারাঠা সেনা ছিন্নভিন্ন হয়। সেনাপতি সদাশিব রাও এবং বিশ্বাস রাও ও অন্যান্য প্রবীণ সেনাপতিরা নিহত হন। মারাঠাদের বহু ধনরত্ন, ঘোড়া, হাতী, উট শত্রুপক্ষ অধিকার করে। যুদ্ধে বিপর্যয়ের সংবাদ পেশবাকে একটি সংক্ষিপ্ত বার্তায় পাঠান হয়। যথা, "দুইটি মুক্তা নষ্ট হয়েছে, ২২টি সোনার মোহর খোয়া গিয়েছে এবং সোনা ও রূপার ক্ষয়ক্ষতির কথা গণনা করা অসম্ভব।" এই সংবাদ পেয়ে পেশবা বালাজী বাজীরাও ভগ্ন হৃদয়ে প্রাণত্যাগ করেন। স্যার জে. এন. সরকারের মতে, "তৃতীয় পানিপথের যুদ্ধ ছিল ইংলণ্ডের ইতিহাসে ফ্লডেনফিল্ডের যুদ্ধের মতই লোকক্ষয়কারী।" মারাঠাদের সকল নেতৃস্থানীয় লোক এই যুদ্ধে মারা পড়েন এবং বহু সংখ্যক সাধারণ মারাঠা সেনার মৃত্যু হয়। উত্তর ভারতে মারাঠা শক্তির আধিপত্য ধ্বংস হয়। ঐতিহাসিক সরদেশাই এই অভিমত স্বীকার করেন না। তিনি বলেন যে, "পানিপথ ছিল একটি ক্ষণস্থায়ী চলমান ঝড় মাত্র।" স্বল্প দিনের জন্য মারাঠারা উত্তর ভারত থেকে এই যুদ্ধে পরাস্ত হয়ে পিছু হঠে। শীঘ্রই পেশবা প্রথম মাধব রাওয়ের নেতৃত্বে ও সেনাপতি মহাদজী সিন্ধিয়া প্রভৃতির সাহায্যে মারাঠারা পুনরায় উত্তর ভারতে ফিরে আসে এবং দিল্লীতে ক্ষমতা প্রতিষ্ঠা করে। বীর প্রসবিনী মহারাষ্ট্র শীঘ্রই পানিপথের লোকক্ষয় পূরণ করে ও নূতন নেতার জন্ম দেয়। মারাঠা রাষ্ট্রমণ্ডলের ঐক্য অব্যাহত থাকে। যদি পানিপথে মারাঠা শক্তি প্রকৃতই ধ্বংস হত, তবে ইংরাজ কোম্পানীকে মারাঠার বিরুদ্ধে তিনটি যুদ্ধ করতে হত না। স্যার জে এন সরকার এই মত খণ্ডন করে বলেছেন যে, পানিপথের পর মারাঠারা আর কোনদিন তাদের পূর্ব গৌরব ফিরে পায় নাই। পানিপথের পর মারাঠা রাষ্ট্রমণ্ডল ও সামন্তদের উপর পেশবার নিয়ন্ত্রণ শিথিল হয়। মহাদজী সিন্ধিয়া অনেকাংশে স্বাধীন রাজার মত আচরণ করেন। তাছাড়া পানিপথের পর যখন মারাঠারা তাদের ক্ষত নিরাময়ে ব্যস্ত ছিল সেই সুযোগে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী বাংলা, বিহার, উড়িষ্যা ও কোরামণ্ডলে তাদের ক্ষমতা দৃঢ়ভাবে প্রতিষ্ঠা করে। বাংলায় বকসারের যুদ্ধে ও দক্ষিণে কর্ণাটের যুদ্ধে জিতে

তৃতীয় পানিপথের যুদ্ধ ও ফলাফল

ইংরাজ শক্তি দৃঢ়মূল হয়। পরে যখন মারাঠারা উত্তর ভারতে ফিরে আসে তখন আর ইংরাজ শক্তিকে আটক করার মত ক্ষমতা মারাঠার ছিল না। এই কারণে স্যার জে. এন. সরকার "পানিপথের যুদ্ধকে এক যুগান্তকারী ঘটনা" ( Turning point ) বলেছেন। পানিপথের বিজয়ী আবদালীও তাঁর ক্ষমতা ভারতে রক্ষা করতে পারেন নাই। মারাঠার পতন ও আবদালীর অনুপস্থিতির সুযোগে ইংরাজরাই লাভবান হয়।

---

## তৃতীয় অধ্যায়

## ইওরোপীয় বণিক কোম্পানীর উত্থান: ইঙ্গ-ফরাসী প্রতিদ্বন্দ্বিতা

## ( Growth of European Commerce and Anglo-French Conflict )

**প্রথম পরিচ্ছেদ: ভারতে ইওরোপীয় বণিকদের ক্ষমতা বিস্তার ও তাদের মধ্যে দ্বন্দ্ব (Growth of European Commerce and Conflict among European trading Companies):** ১৪৯৮ খ্রীঃ পর্তুগীজ অভিযানকারী ভাস্কো-দা-গামা দক্ষিণ ভারতের কালিকট বন্দরে নামার পর থেকে ভারতে আসার জলপথ ইওরোপীয় বণিক জাতিগুলির জানা হয়ে যায়। এই পথ ধরে পর্তুগীজ, ডাচ, ইংরাজ ইস্ট ইণ্ডিয়া কোম্পানী ও ফরাসী ইন্দো-ওরিয়েণ্টাল কোম্পানী ভারতে বাণিজ্যের জন্য চলে আসে। ষোড়শ ও সপ্তদশ শতকের ইওরোপীয় অর্থনৈতিক চিন্তায় মার্কাণ্টাইলবাদের বিশেষ প্রাধান্য ছিল। মার্কান্টাইলবাদের বিভিন্ন দিক ছিল। তার মধ্যে একটি দিক ছিল যে, কোন জাতিকে সম্পদশালী হতে হলে বিশ্বের ব্যবসা-বাণিজ্যের উপর একচেটিয়া অধিকার স্থাপন করতে হবে। অন্য কোন শক্তিকে তাতে ভাগ দিলে চলবে না। সুতরাং এই ইওরোপীয় বণিক জাতিগুলি ভারত থেকে যে মাল রপ্তানি করত তার উপর নিজ দেশের একচেটিয়া অধিকার বিস্তারের জন্য পরস্পরের সঙ্গে দ্বন্দ্বে লিপ্ত হয়। ( বিশদ বিবরণ মুঘল যুগ দ্বিতীয় অধ্যায় [চ] পৃঃ ১৮৭ দ্রষ্টব্য )। পর্তুগীজদের সুরাটের নৌ-যুদ্ধে পরাস্ত করার পর পর্তুগীজ শক্তির পতন হয়। ডাচ বণিকরা ইন্দোনেশিয়ার বা মশলা দ্বীপের বাণিজ্যে একচেটিয়া অধিকার স্থাপন করে। ফলে ভারতে ইংরাজ ও ফরাসী বণিকরা একচেটিয়া অধিকার লাভের জন্য সংগ্রামে রত হয়। মুঘল সাম্রাজ্যের পতনশীলতা বুঝতে পেরে এই দুই শক্তি রাজনৈতিক অধিকার স্থাপন করে তার আশ্রয়ে একচেটিয়া বাণিজ্য স্থাপনের লক্ষ্য নেয়।

ইওরোপীয় বণিকদের ভারতে আগমন ও প্রতিদ্বন্দ্বিতা

**দ্বিতীয় পরিচ্ছেদ: ইঙ্গ-ফরাসী দ্বন্দ্বের কারণ ও কর্ণাটকে প্রতিদ্বন্দ্বিতা ( The Causes of the Anglo-French Conflict in the Carnatic ):** ভারতে আগত বিভিন্ন ইওরোপীয় বণিক জাতিগুলির

মধ্যে পর্তুগীজ শক্তির পতন এবং ডাচ বণিকদের মশলা দ্বীপপুঞ্জ বা ইন্দোনেশিয়ায় একচেটিয়া বাণিজ্যের অধিকার লাভের ফলে ভারতে ইংরাজ ও ফরাসী কোম্পানীর মধ্যে দ্বিমুখী প্রতিদ্বন্দ্বিতার ক্ষেত্র তৈয়ারী হয়। উভয় দেশের বণিকরা মার্কাণ্টাইল-বাদী অর্থনীতির প্রভাবে নিজ দেশের একচেটিয়া বাণিজ্য স্থাপনকেই একমাত্র লক্ষ্য বলে মনে করত। কারণ মার্কাণ্টাইলবাদ অনুসারে মনে করা হত যে, অপর কোন শক্তিকে ভাগ না দিয়ে একাই একচেটিয়া বাণিজ্যের অধিকার স্থাপন করলে তবেই সমৃদ্ধি লাভ সম্ভব। তাছাড়া ইওরোপের রাজনীতিতে ইংলণ্ড ও ফ্রান্স ছিল দীর্ঘ-কাল পরস্পরের শত্রু। সুতরাং এই দুই দেশের বণিক ও নাবিকরা স্বভাবতই পরস্পরের বিরুদ্ধে প্রতিদ্বন্দ্বিতার মনোভাব পোষণ করত। ইতিমধ্যে মুঘল সাম্রাজ্যের পতনশীল অবস্থা দেখা দিলে এই দুই দেশের বণিকরা এই সুযোগে নিজ নিজ দেশের বাণিজ্যিক অধিকারকে বিস্তারের জন্য চেষ্টা চালায়। ফলে উভয় কোম্পানীর মধ্যে প্রতিদ্বন্দ্বিতা দেখা দেয়।

মার্কান্টাইলবাদী একচেটিয়া বাণিজ্য ও ইওরোপীয় দ্বন্দ্ব

ইংরাজ কোম্পানীর প্রধান বাণিজ্যকেন্দ্র ছিল বাংলায় কলিকাতা, কোরামণ্ডল উপকূলে মাদ্রাজ ও পশ্চিম উপকূলে বোম্বাই। ফরাসী কোম্পানীর প্রধান বাণিজ্য কেন্দ্র ছিল বাংলায় চন্দননগর এবং দক্ষিণে মাদ্রাজের নিকটে পণ্ডিচেরী। কিন্তু ইংরাজ ও ফরাসী শক্তি তাদের প্রতিদ্বন্দ্বিতার প্রধান ক্ষেত্র হিসাবে কর্ণাটক বা দক্ষিণ উপকূলকে বেছে নেয়। এর কারণ হিসাবে বলা যায় যে—
(১) মারাঠা শক্তির অভ্যুত্থানের ফলে পশ্চিম ভারতে ইংরাজ বা ফরাসী শক্তির ক্ষমতা বিস্তারের সুযোগ ছিল না।
(২) পূর্ব ভারতে, অর্থাৎ বাংলায় নবাব আলিবর্দী খানের কঠোর শাসনের ফলে ইংরাজ ও ফরাসী শক্তির ক্ষমতালাভের সুযোগ ছিল না। তুলনামূলকভাবে দক্ষিণ ভারতে মুঘলের মুষ্টি ছিল শিথিল। হায়দরাবাদের নিজাম আসফ ঝার মৃত্যুর পর দক্ষিণে রাজনৈতিক বিশৃঙ্খলা দেখা দেয়। মারাঠারা এই সুযোগে কর্ণাটকে হানা দিয়ে মাঝে মাঝে চৌথ আদায় করত। কর্ণাটকের এই বিশৃঙ্খল অবস্থার সুযোগ নিয়ে ফরাসী ও ইংরাজ কোম্পানী তাদের ক্ষমতা বিস্তারের চেষ্টা করে। এই কারণে তারা কর্ণাটককে তাদের প্রতিদ্বন্দ্বিতার ক্ষেত্র হিসাবে বেছে নেয়। হায়দরাবাদের নিজাম আসফ ঝার সুবেদারী এলাকার মধ্যে আর্কট বা কর্ণাটক অঞ্চল অবস্থিত ছিল। আইনতঃ আর্কটের নবাব ছিলেন নিজামের অধীন। ইংরাজ বাণিজ্যকেন্দ্র মাদ্রাজ ও ফরাসী বাণিজ্যকেন্দ্র পণ্ডিচেরী ছিল আর্কটের অন্তর্ভুক্ত। এই দুই স্থানে ইংরাজ ও ফরাসীদের দুর্গ থাকায় তাদের আত্মরক্ষার ব্যবস্থা যথেষ্ট দৃঢ় ছিল।

কর্ণাটকে ইঙ্গ-ফরাসী দ্বন্দ্ব আরম্ভ হওয়ার কারণ

ইওরোপে ইঙ্গ-ফরাসী দ্বন্দ্বের অন্যতম কারণ ছিল ফরাসী অভিজাত শ্রেণী ইংলণ্ডকে তাদের দেশের শত্রু বলে মনে করত। সপ্তদশ শতক থেকে ইওরোপে ফ্রান্সের আধিপত্য লাভের বিরুদ্ধে, ইংলণ্ড ইওরোপীয় শক্তি জোট গঠন করে।

তাছাড়া আমেরিকা ও কানাডায় আধিপত্য লাভের জন্য ইংরাজ ও ফরাসী নাবিকেরা সমুদ্রের বুকে ও আমেরিকার গহন বনে দ্বন্দ্বে রত হয়। ইতিমধ্যে ভারতে মুঘল সাম্রাজ্যের পতন আসন্ন বুঝতে পেরে দুই কোম্পানীর কর্মকর্তারা এই সুযোগে নিজ নিজ আধিপত্য বিস্তারের চেষ্টা করে। এই কারণে ইংরাজ ও ফরাসী বণিকদের মধ্যে প্রতিদ্বন্দ্বিতা দেখা দেয়।

ইঙ্গ ফরাসী ঔপনিবেশিক দ্বন্দ্ব: মুঘল সাম্রাজ্যের পতনশীলতা

ইতিমধ্যে ১৭৪০ খ্রীঃ ইওরোপে অষ্ট্রিয়ার উত্তরাধিকারের যুদ্ধ আরম্ভ হয়। এই যুদ্ধে ইওরোপের প্রধান শক্তিগুলি দুপক্ষে ভাগ হয়ে যুদ্ধে রত হয়। ইংলণ্ড ও ফ্রান্স ছিল পরস্পরের শত্রু। স্বভাবতই ইংলণ্ড অষ্ট্রিয়ার পক্ষে ও ফ্রান্স প্রাশিয়ার পক্ষে যোগ দেয়। ইওরোপের যুদ্ধের জের ভারতে দেখা দেয়। ১৭৪০-১৭৪৮ খ্রীঃ পর্যন্ত অষ্ট্রিয়ার উত্তরাধিকারের যুদ্ধ উপলক্ষে ভারতেও ইংরাজ-ফরাসী যুদ্ধ চলে। ১৭৪৮ খ্রীঃ এ-লা-শাপেলের সন্ধির দ্বারা এই যুদ্ধের অবসান হলে ভারতে ইংরাজ ও ফরাসীদের মধ্যে শান্তি স্থাপিত হয় এবং স্থিতাবস্থা ফিরে আসে। ১৭৪৮-১৭৫৬ খ্রীঃ পর্যন্ত ভারতে ইংরাজ ও ফরাসীদের মধ্যে বেসরকারী যুদ্ধ চলে। ১৭৫৬-১৭৬৩ খ্রীঃ পর্যন্ত সপ্তবর্ষের যুদ্ধ উপলক্ষ করে পুনরায় ইঙ্গ-ফরাসী যুদ্ধ আরম্ভ হয়। পরিণামে ফরাসী শক্তির পতন ঘটে। ১৭৬৩ খ্রীঃ প্যারিসের সন্ধির দ্বারা ইঙ্গ-ফরাসী যুদ্ধের সমাপ্তি ঘটে।

অষ্ট্রিয়ার উত্তরাধিকারের যুদ্ধ ও সপ্তবর্ষের যুদ্ধ

**তৃতীয় পরিচ্ছেদ: ইঙ্গ-ফরাসী দ্বন্দ্ব ও ভারতীয় শক্তির প্রতিক্রিয়া (The Anglo-French Conflict and reactions of the Carnatic Rulers):** আর্কটের নবাব দোস্ত আলি মারাঠা পেশবাকে চৌথ আদায় দিতে অস্বীকার করায় ১৭৪০ খ্রীঃ মারাঠারা দোস্ত আলিকে যুদ্ধে নিহত করে এবং তাঁর উত্তরাধিকারী জামাতা চাঁদাসাহেব বা হুসেন দোস্তখানকে মারাঠা কারাগারে বন্দী করে। আর্কটের নবাবের সিংহাসন এর ফলে শূন্য হলে, হায়দরাবাদের নিজাম আসফ ঝা, আনোয়ারউদ্দিন নামে তাঁর এক মনোনীত লোককে আর্কটের সিংহাসনে বসান। অনেকে মনে করত যে, আনোয়ারউদ্দিনের আর্কটের সিংহাসনের উপর বৈধ দাবি ছিল না। এই দাবি ছিল চাঁদাসাহেবের।

ইতিমধ্যে অষ্ট্রিয়ার উত্তরাধিকারের যুদ্ধ উপলক্ষে ভারতে ইংরাজ ও ফরাসী বণিকদের মধ্যে সংঘাত বাধে। পণ্ডিচেরীর শাসনকর্তা যোসেফ দুপ্লে কর্ণাটকে ইংরাজ বাণিজ্যকেন্দ্র মাদ্রাজকে অবরোধ করে এক সপ্তাহের মধ্যে দখল করে নেন। মাদ্রাজ ছিল আর্কটের নবাবের রাজ্যের ভিতর। তাঁর বিনা অনুমতিতে ফরাসীরা মাদ্রাজ আক্রমণ করায় আনোয়ারউদ্দিন বিরক্ত হন। চতুর দুপ্লে নবাবকে আশ্বাস দেন যে, তিনি শীঘ্রই মাদ্রাজ নবাবের হাতে তুলে দিবেন। ফরাসীরা মাদ্রাজ অধিকার করে নবাবকে বঞ্চিত করলে, আনোয়ারউদ্দিন ফরাসীদের

প্রথম কর্ণাটের যুদ্ধ: আনোয়ারউদ্দিনের প্রতিক্রিয়া

বিরূদ্ধে এক বিরাট সেনাদল পাঠান। মাদ্রাজের অদূরে স্যানথোমের যুদ্ধে অল্প সংখ্যক ফরাসী বাহিনী নবাবের বিরাট সেনাদলকে ছত্রভঙ্গ করে দেয়। ইতিমধ্যে ইংলণ্ড থেকে নূতন নৌবহর এলে ইংরাজরা ফরাসী ঘাঁটি পণ্ডিচেরী অবরোধ করে। ইতিমধ্যে ১৭৪৮ খ্রীঃ এ-লা-শাপেলের সন্ধির দ্বারা উভয় পক্ষে শান্তি স্থাপিত হয়। উভয় পক্ষ পরস্পরের অধিকৃত স্থান ফিরিয়ে দেয়। প্রথম কর্ণাটের যুদ্ধ শেষ হয়।

এ-লা-শাপেলের সন্ধির দ্বারা ইংলণ্ড ও ফ্রান্সের মধ্যে সরকারীভাবে যুদ্ধ বন্ধ হলেও, ভারতে ইংরাজ ও ফরাসী বণিকদের মধ্যে প্রতিদ্বন্দ্বিতার মীমাংসা হয় নাই।

ডুপ্লের পরিকল্পনা
চাঁদাসাহেবের ভূমিকা

পণ্ডিচেরীর ফরাসী শাসনকর্তা দুপ্লে দেখেন যে, কর্ণাটকের দেশীয় রাজবংশগুলির মধ্যে সিংহাসন নিয়ে বিরোধ চলছে। তিনি দুই প্রতিপক্ষের মধ্যে কোন এক পক্ষকে সমর্থন দিয়ে ফরাসী বণিকদের ক্ষমতা বিস্তার ও বাণিজ্যের সুবিধা লাভের পরিকল্পনা করেন। স্যানথোমের যুদ্ধে মুষ্টিমেয় ফরাসী সেনা আনোয়ারউদ্দিনের বিশাল সেনাদলকে পরাজিত করায়, দুপ্লে দেশীয় শক্তিগুলির সামরিক দুর্বলতার কথা বুঝতে পারেন। তিনি ইওরোপীয় কায়দায় শিক্ষিত দেশীয় সিপাহী সেনা তৈরী করে দেশীয় রাজাদের হঠিয়ে দেওয়ার পরিকল্পনা করেন। ফরাসী সমর্থনপুষ্ট দেশীয় রাজাকে সিংহাসনে হাতের পুতুলে পরিণত করে তিনি ইংরাজ কোম্পানীকে কোণঠাসা করার সঙ্কল্প নেন।

ডুপ্লে

আর্কটের সিংহাসনে আনোয়ারউদ্দিনের বিরূদ্ধে চাঁদাসাহেবকে এবং হায়দরাবাদের সিংহাসনে নাসির জঙ্গের স্থলে মুজাফ্ফর জঙ্গকে স্থাপন করে দুপ্লে তাঁর পরিকল্পনা সিদ্ধ করার আয়োজন করেন। ১৭৪৯ খ্রীঃ ফরাসী, চাঁদাসাহেব ও মুজাফ্ফর জঙ্গের সম্মিলিত বাহিনী আম্বুরগড়ের যুদ্ধে আনোয়ারউদ্দিনকে পরাস্ত ও নিহত করে। এই যুদ্ধের পর আনোয়ারউদ্দিনের পুত্র মহম্মদ আলি ত্রিচিনোপল্লী দুর্গে আশ্রয় নেন। বিজয়ী চাঁদাসাহেব ফরাসী বাহিনীর সাহায্যে আর্কটের সিংহাসনে বসেন। চাঁদাসাহেব আর্কটে ফরাসীদের বহু বাণিজ্যিক অধিকার ও ৮০টি গ্রাম দান করেন।

দ্বিতীয় কর্ণাটের যুদ্ধ : চাঁদাসাহেবের সিংহাসন লাভ

ফরাসীদের ক্ষমতা বাড়ায় ইংরাজরা আতঙ্কিত হয়ে পড়ে। তারা ত্রিচিনোপল্লী দুর্গে মহম্মদ আলিকে রক্ষার জন্য সামরিক সাহায্য পাঠায় এবং মহম্মদ আলিকেই আর্কটের নবাব বলে স্বীকার করে। ইংরাজ কোম্পানী হায়দরাবাদের নিজাম নাসির জঙ্গের নিকটেও সাহায্যের আবেদন জানায়। নাসির জঙ্গ এক বিরাট সেনাদল

সহ আর্কটে এলে দুপ্লের নির্দেশে ফরাসী সেনাপতি বুসি এক অতর্কিত আক্রমণে নাসির জঙ্গকে নিহত করে। এর পর দুপ্লের নির্দেশে ফরাসী সেনাপতি মুজাফ্ফর জঙ্গকে হায়দরাবাদের সিংহাসনে বসাবার জন্য যাত্রা করেন। পথিমধ্যে মুজাফ্ফর জঙ্গের মৃত্যু হলে, বুসি তাঁর ভ্রাতা সলাবৎ জঙ্গকে নিজামের সিংহাসনে বসান। হায়দরাবাদেও ফরাসী ক্ষমতা ব-কলমে প্রতিষ্ঠিত হয়। সলাবৎ জঙ্গ উত্তর সরকার অঞ্চলের রাজস্ব ফরাসীদের দান করেন।

নাসির জঙ্গের পতন: ফরাসী শক্তির সাময়িক জয়

হায়দরাবাদে ক্ষমতা পাকা করার পর দুপ্লে ত্রিচিনোপল্লী দুর্গে মহম্মদ আলিকে অবরোধ করেন। কিন্তু ইংরাজ সেনার বাধাদানের ফলে দুপ্লে ত্রিচিনোপল্লী দুর্গ দখলে ব্যর্থ হন। ইতিমধ্যে ত্রিচিনোপল্লীর উপর ফরাসী চাপ কমাবার জন্য ইংরাজ সেনাপতি কর্ণেল রবার্ট ক্লাইভ চাঁদাসাহেবের অরক্ষিত রাজধানী আর্কট দুর্গ অধিকার করেন। আর্কট উদ্ধারের জন্য ত্রিচিনোপল্লী থেকে বেশীর ভাগ ফরাসী সেনা আর্কটে ছুটে যায়। ত্রিচিনোপল্লীতে ফরাসী অবরোধ দুর্বল হয়ে পড়ে। এই সুযোগে ইংরাজ বাহিনী প্রচণ্ড আক্রমণ দ্বারা ত্রিচিনোপল্লীতে ফরাসী সেনাপতি 'ল'কে পরাস্ত করে ও চাঁদাসাহেবকে বন্দী করে। মহম্মদ আলির আদেশে চাঁদাসাহেব নিহত হন। চাঁদাসাহেবের মৃত্যু ও ত্রিচিনোপল্লী অধিকারে ব্যর্থতার জন্য দুপ্লের পরিকল্পনা বিফল হয়। ফরাসী সরকারের আদেশে তাঁকে স্বদেশে ফিরে যেতে হয়। ভারতে ফরাসী সাম্রাজ্য স্থাপনের স্বপ্ন বিলীন হয়ে যায়। ১৭৫৪ খ্রীঃ ইংরাজ ও ফরাসীর মধ্যে অস্থায়ী শান্তি স্থাপিত হয়। মহম্মদ আলি আর্কটের নবাবের পদ পান।

ত্রিচিনোপল্লী অবরোধ; ক্লাইভের আর্কট দখল; চাঁদাসাহেবের পতন

১৭৫৬ খ্রীঃ ইওরোপে সপ্তবর্ষের যুদ্ধ আরম্ভ হলে এই উপলক্ষে ইংরাজ ও ফরাসীর মধ্যে যুদ্ধ-বিগ্রহ আরম্ভ হয়। এই যুদ্ধে ইংলণ্ড পক্ষ পরিবর্তন করে প্রাশিয়ার পক্ষে যোগ দেয় এবং ফ্রান্স যোগ দেয় অষ্ট্রিয়ার পক্ষে। ইওরোপের যুদ্ধকে কেন্দ্র করে ভারতে ও আমেরিকায় ইংরাজ এবং ফরাসী শক্তির মধ্যে যুদ্ধ আরম্ভ হয়। ইংলণ্ডের প্রধান মন্ত্রী উইলিয়াম পিট ইওরোপের যুদ্ধে ফ্রান্সকে লিপ্ত রেখে ভারত ও আমেরিকায় ইংরাজের জয়ের পথ প্রশস্ত করেন। তিনি বলেন যে, "আমি জার্মানীর এলব নদীর তীরে ভারত ও নূতন জগৎ জয় করে নিব।"

তৃতীয় কর্ণাটের যুদ্ধ

বাংলায় ইংরাজ কেন্দ্র কলিকাতা থেকে কর্ণেল ক্লাইভ চন্দননগরে ফরাসী কুঠী ও দুর্গ ১৭৫৬ খ্রীঃ দখল করেন। ক্লাইভের চক্রান্তে বাংলার নবাব সিরাজউদ্দৌলা ১৭৫৭ খ্রীঃ পলাশীর যুদ্ধে পরাস্ত হলে, বাংলায় ইংরাজ অধিকার স্থাপিত হয়। বাংলার অর্থ ও রসদের সাহায্যে কর্ণাটকে ফরাসীদের বিরুদ্ধে ইংরাজের জয়লাভের পথ প্রশস্ত হয়। কর্ণাটকে ফরাসী সেনাপতি লালী মাদ্রাজ নগর অবরোধ করেন এবং নিজ শক্তি বাড়াবার জন্য তিনি হায়দরাবাদ হতে বুসিকে ডেকে নেন।

হায়দরাবাদ হতে বুসি চলে আসার ফলে হায়দরাবাদে ফরাসী প্রভাব বিনষ্ট হয়। ইংরাজরা দ্রুত হায়দরাবাদে তাদের প্রভাব স্থাপন করে। ইতিমধ্যে ইংলণ্ড হতে নূতন নৌবহর ভারতে এলে ফরাসীদের মাদ্রাজ থেকে হঠিয়ে দেওয়া হয়। ইংরাজ সেনাপতি স্যার আয়ার কূট বন্দীবাসের যুদ্ধে ফরাসী সেনাপতি লালীকে শোচনীয়ভাবে পরাস্ত করেন। বাংলা থেকে ইংরাজ সেনা কর্ণেল ফোর্ডের নেতৃত্বে রাজমান্দ্রী ও মসুলিপটমের যুদ্ধে ফরাসীদের পরাস্ত করলে দক্ষিণে ফরাসী শক্তি একেবারেই হতবল হয়। ইংরাজরা পণ্ডিচেরী অধিকার করে।

বাংলা ও হায়দরাবাদে ইংরাজের জয় : ফরাসীদের চূড়ান্ত পরাজয়

**চতুর্থ পরিচ্ছেদ : ইঙ্গ-ফরাসী দ্বন্দ্বের ফলাফল (The Results of the Anglo-French Conflict) :** ইঙ্গ-ফরাসী দ্বন্দ্ব ১৭৪০-১৭৬৩ খ্রীঃ পর্যন্ত চলে। ১৭৬৩ খ্রীঃ প্যারিসের সন্ধির দ্বারা সপ্তবর্ষের যুদ্ধের অবসান হয়। এই সন্ধির শর্ত অনুসারে ভারতে ইংরাজ ও ফরাসী বণিকদের মধ্যে শান্তি স্থাপিত হয়। বিজয়ী ইংরাজ শক্তি ফরাসীদের বাণিজ্য কেন্দ্রগুলি যথা চন্দননগর, পণ্ডিচেরী প্রভৃতি ফিরিয়ে দেয়। ফরাসীরা প্রতিশ্রুতি দেয় যে, এই সকল স্থানে তারা কোন দুর্গ নির্মাণ বা সেনা সংস্থাপন করবে না। ফরাসীরা ইংরাজের রক্ষণাধীনে ভারতে কেবল-মাত্র বাণিজ্য করতে রাজী হয়। তারা সাম্রাজ্য স্থাপনের সকল চেষ্টা ত্যাগ করে। এইভাবে প্যারিসের সন্ধির দ্বারা ভারতে ফরাসী সাম্রাজ্য স্থাপন ও হস্তক্ষেপের সকল সম্ভাবনা দূর হয়।

প্যারিসের সন্ধির শর্ত

ইঙ্গ-ফরাসী দ্বন্দ্ব ও কর্ণাটের যুদ্ধের ফলে দক্ষিণে আর্কটে মহম্মদ আলি ও হায়দরাবাদে সলাবৎ জঙ্গ ইংরাজের সামরিক নিয়ন্ত্রণে ইংরাজের হাতের পুতুল রূপে সিংহাসনে বসেন। ইংরাজ সেনা তাঁদের রাজ্য রক্ষার দায়িত্ব নেয়। নিজাম ও আর্কটের নবাব ইংরাজের আশ্রিত হিসাবে রাজত্ব করতে থাকেন। মাদ্রাজ ও অন্ধ্রে কার্যতঃ ইংরাজ আধিপত্য স্থাপিত হয়।

দক্ষিণে ইংরাজ অধিকার স্থাপন

ইঙ্গ-ফরাসী যুদ্ধ ও ভারতীয় রাজাদের প্রতিক্রিয়া থেকে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী শিক্ষা নেয় যে, ভারতীয় রাজবংশের লোকেদের মধ্যে দেশপ্রেম ও জাতীয়তাবাদের প্রভাব নেই। সুতরাং সিংহাসনের অধিকার নিয়ে এক প্রার্থী অন্য প্রার্থীর বিরুদ্ধে ইংরাজের সাহায্য নিতে দ্বিধা করে না। আর্কটে মহম্মদ আলি ও হায়দরাবাদে সলাবৎ জঙ্গের আচরণ একথা প্রমাণিত করে। দেশীয় রাজবংশের এই বিবাদ ও স্বার্থপরতার সুযোগ নিয়ে কোম্পানী বিভিন্ন স্থানের সিংহাসনে বিভিন্ন প্রার্থীকে সমর্থন করে তাদের নিজ ক্ষমতা ও প্রতিপত্তি বাড়াবার সংকল্প নেয়। এই নীতিকে পার্সিভ্যাল স্পিয়ার 'আর্কটের পুতুল সরকার' প্রথা বলেছেন। বাংলায় ইংরাজ সেনাপতি রবার্ট ক্লাইভ ইংরাজ বিরোধী সিরাজউদ্দৌলার স্থলে

পুতুল সরকার প্রতিষ্ঠার নীতি : বাংলায় মীরজাফর ও মীরকাশিমের শাসন

ইংরাজের আশ্রিত মীরজাফরকে সিংহাসনে (১৭৫৭ খ্রীঃ) বসায়। বাংলায় কোম্পানী আর্কটের পুতুল সরকার প্রথা চালু করে। মীরজাফর ইংরাজের বিরোধিতা করলে তাঁকে সরিয়ে পুতুল মীরকাশিমকে বাংলার মসনদে বসান হয়।

কোম্পানী ইঙ্গ-ফরাসী যুদ্ধে দেশীয় রাজাদের সামরিক ক্ষমতার দুর্বলতা বুঝতে পারে। মুষ্টিমেয় পাশ্চাত্য যুদ্ধে দক্ষ সেনা বৃহৎ ভারতীয় সেনাদলকে ছত্রভঙ্গ করতে সক্ষম এই সত্য ক্লাইভ প্রভৃতি সেনাপতি বুঝতে পারেন। তাঁরা ভারতীয় সিপাহী সেনাকে পাশ্চাত্য যুদ্ধে শিক্ষিত করে ইংরাজ সেনাপতির নেতৃত্বে পরিচালিত করে ইংরাজের সামরিক শক্তি বিলক্ষণ বাড়িয়ে ফেলেন। এর পর থেকে এই সামরিক শক্তির জোরে ভারতে ব্রিটিশ সাম্রাজ্য স্থাপনের পথ প্রস্তুত হয়।

দেশীয় রাজাদের সামরিক দুর্বলতা প্রকটিত হওয়া

সর্বশেষে, ভারতে ইংরাজ একচেটিয়া বাণিজ্যের অধিকার লাভ করে। ভারতের দরিয়া ও উপকূলের উপর ব্রিটিশ নৌ-বহরের একচ্ছত্র অধিকার প্রতিষ্ঠিত হলে ভারতের বহির্বাণিজ্য ইংরাজ বণিকদের হাতে চলে যায়। বাংলা ও দক্ষিণ ভারতের অন্তর্বাণিজ্যেও কোম্পানী হস্তক্ষেপ করে। যে স্থানীয় রাজা বিরোধিতা করে কোম্পানী তাকে উচ্ছেদ করে। এইভাবে ইংরাজের অর্থনৈতিক সাম্রাজ্যবাদকে রক্ষা করতে রাজনৈতিক সাম্রাজ্যবাদ গ্রহণ করা হয়। "বণিকের মানদণ্ড দেখা দিল পোহালে শর্বরী রাজদণ্ড রূপে।"

ইংরাজের একচেটিয়া বাণিজ্যের অধিকার লাভ ও সাম্রাজ্য গঠন

**পঞ্চম পরিচ্ছেদঃ ফরাসীদের পতনের কারণ (The Causes of the French failure):** ভারতে ইঙ্গ-ফরাসী দ্বন্দ্বে ফরাসীদের পরাজয়ের প্রধান কারণ ছিল নৌ-শক্তির অভাব। ইংরাজ ও ফরাসী দুটিই ছিল সামুদ্রিক শক্তি। তারা দীর্ঘ সমুদ্র পথ পার হয়ে ভারতে আসে। সমুদ্রে আধিপত্য ছাড়া স্বদেশের সঙ্গে যোগাযোগ রক্ষা ও বাণিজ্য পরিচালনা করা সম্ভব ছিল না। তাছাড়া মাদ্রাজ ও পণ্ডিচেরী দুটিই ছিল সামুদ্রিক বন্দর। সমুদ্র পথে এই স্থানে পরস্পরকে আক্রমণ করা সহজ ছিল। বঙ্গোপসাগরে ইংরাজ নৌ-বহরের আধিপত্যের দরুণ ফরাসীরা পণ্ডিচেরী রক্ষা করতে পারে নাই এবং ফরাসী বাণিজ্য নষ্ট হয়ে যায়। পলাশীর যুদ্ধের পর ইস্ট ইণ্ডিয়া কোম্পানী বাংলাদেশে আধিপত্য পায়। বাংলার অর্থ ও রসদপত্রের সাহায্যে তাদের পক্ষে কর্ণাটকের যুদ্ধে জয়লাভ সহজ-সাধ্য হয়। দক্ষিণে ফরাসীদের এমন কোন আয় ছিল না যার দ্বারা তারা যুদ্ধের বিরাট ব্যয় মেটাতে পারে। ফরাসী সেনাপতি লালী এজন্য অর্থাভাবে কষ্ট পান। কিন্তু ইংরাজ কোম্পানী বাংলার রাজস্ব দক্ষিণের যুদ্ধে ব্যয় করে। কোন কোন ঐতিহাসিক বলেছেন যে, ইংরাজ বাংলা ও সমুদ্রে আধিপত্য স্থাপন করার পর স্বয়ং আলেকজাণ্ডার বা নেপোলিয়নের পক্ষে পণ্ডিচেরী থেকে ভারত জয় করা সম্ভব ছিল না।

ফরাসীদের নৌ-শক্তির অভাব : ইংরাজের বাংলায় আধিপত্য

তাছাড়া ফরাসী কোম্পানী তাদের সরকারের কাছ থেকে প্রয়োজনীয় সেনা, নৌ ও অর্থ সাহায্য পায় নাই। দুপ্লে এজন্য তাঁর পরিকল্পনাকে কার্যকরী করতে পারেন নাই। সেনাপতি লালীও সপ্তবর্ষের যুদ্ধের সময় প্রয়োজনীয় সাহায্য নিজ সরকারের কাছ থেকে পান নাই। ফরাসী অভিজাতরা ছিল ফরাসী সরকারের নীতি নির্ধারণকারী। তারা ইওরোপ মহাদেশের যুদ্ধকে গুরুত্ব দিত, উপনিবেশ রক্ষায় তাদের আগ্রহ ছিল অপেক্ষাকৃত কম। কারণ ফরাসী উপনিবেশে ফরাসী বুর্জোয়াদের স্বার্থ জড়িত ছিল। বুর্জোয়া শ্রেণীর কোন প্রভাব-প্রতিপত্তি না থাকায়, শাসক অভিজাত শ্রেণী তাদের স্বার্থ রক্ষায় সচেষ্ট হয় নাই। অপর দিকে, ইংলণ্ডের সরকার উপনিবেশ রক্ষাকে বিশেষ গুরুত্ব দেন। ইস্ট ইণ্ডিয়া কোম্পানী অর্থ, সেনা ও নৌবহরের সাহায্য তাদের সরকারের কাছ থেকে নিয়মিত পায়। এজন্য ফরাসীদের পক্ষে ইংরাজের সঙ্গে এঁটে ওঠা সম্ভব হয় নাই। তাছাড়া ইংরাজ কোম্পানী ছিল একটি বেসরকারী প্রতিষ্ঠান। এই কোম্পানীর আভ্যন্তরীণ কাজকর্মে সরকার হস্তক্ষেপ করত না। এজন্য ইংরাজ কোম্পানী স্বাধীনভাবে কাজ করতে পারে। অপর দিকে, ফরাসী কোম্পানী ছিল সরকারের অধীনে পরিচালিত। সুতরাং এই কোম্পানীর কর্তারা স্বাধীনভাবে নীতি নির্ধারণ করতে পারতেন না। সরকারের অনুমোদন ছাড়া রাজ্য বিস্তারের কাজে হাত দেওয়ায় দুপ্লে সরকারের বিরাগ ভাজন হন।

ফরাসী বণিকদের সাহায্যে সরকারের অবহেলা ঃ ফরাসী কোম্পানীর দুর্বল সংগঠন

দুপ্লে দ্বিতীয় কর্ণাটকের যুদ্ধে কয়েকটি ভুল করেন। এজন্য ফরাসীদের পরাজয় ঘটে। প্রথমতঃ, ত্রিচিনোপল্লী দুর্গে মহম্মদ আলি আশ্রয় নিলে তাঁকে আক্রমণ করতে দুপ্লে বহু দেরী করেন। এই সুযোগে ইংরাজরা ত্রিচিনোপল্লী দুর্গে ঢুকে পড়ে এবং মহম্মদ আলিকে রক্ষা করে। যদি ইংরাজ আসার আগে তিনি ত্রিচিনোপল্লী দখল করতেন তবে মহম্মদ আলির পতন হত। দুপ্লে ছিলেন দাম্ভিক ও উগ্র প্রকৃতির লোক। দুপ্লের 'দুবাস' বা সহকারী কর্মচারী আনন্দ রঙ্গ পিল্লাইয়ের মতে, দুপ্লেকে তাঁর সহকর্মীরা ভয় করতেন, কিন্তু ভালবাসতেন না। তিনি এজন্য তাঁর সহকর্মী ও সেনাপতিদের কাছে প্রাণ ঢালা সহযোগিতা পান নাই।

দুপ্লের নেতৃত্বের দুর্বলতা ও নীতিগত ত্রুটি

ফরাসী সেনাপতিরা ইংরাজ সেনাপতিদের তুলনায় অপদার্থ ছিলেন। দুপ্লে তাঁর সাম্রাজ্য স্থাপনের মহতী পরিকল্পনাকে রূপ দিতে উপযুক্ত সেনাপতি যোগাড় করতে পারেন নাই। দুপ্লে নিজে যুদ্ধ বিদ্যায় অজ্ঞ ছিলেন, যদিও তিনি ছিলেন কূটনীতিতে দক্ষ। অপর দিকে, ইংরাজ পক্ষে ক্লাইভ, লরেন্স, আয়ার কূট প্রভৃতি অত্যন্ত দক্ষ সেনাপতি ছিলেন। ক্লাইভ ছিলেন একাধারে কূটনীতিবিদ ও সমর-নায়ক। রাজনৈতিক পরিকল্পনা রচনা ও তার রূপায়ণে সামরিক প্রতিভা দুদিকেই তাঁর ছিল সমান দক্ষতা।

ইংরাজ সেনাপতিদের যোগ্যতা

---

## চতুর্থ অধ্যায়

# বাংলায় ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর বাণিজ্য ও সাম্রাজ্য স্থাপন : দেওয়ানী লাভ

# (The Growth of English East India Company's Commerce and Political Power in Bengal : Dewani)

**প্রথম পরিচ্ছেদ : বাংলায় ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর বাণিজ্য বিস্তার : বাংলার নবাবদের প্রতিক্রিয়া (Growth of English trade in Bengal and frictions with Bengal Nawabs) :** ইস্ট ইণ্ডিয়া কোম্পানী বাদশাহের ফর্মাণের বলে কলিকাতায় ১৬৯০ খ্রীঃ প্রথম কুঠী নির্মাণ করে। সুতানুটী, গোবিন্দপুর ও কলিকাতা এই তিনখানি গ্রাম নিয়ে প্রথমে কোম্পানীর কুঠী স্থাপিত হয়। কোম্পানীর এলাকায় বাণিজ্যের নিরাপত্তা ও আইন-শৃঙ্খলা এবং জিনিষপত্রের দরদামের ব্যাপারে কারচুপি না থাকায় কোম্পানীর ব্যবসা শীঘ্রই জমে উঠে। কোম্পানী জন সুরম্যান নামে এক দূত দিল্লীতে পাঠিয়ে পাদশাহ ফাররুখ্‌শিয়ারের কাছ থেকে ১৭১৭ খ্রীঃ এক ফর্মাণ পায়। এই ফর্মাণকে বাংলায় কোম্পানীর বাণিজ্যের ম্যাগনা কার্টা বলা চলে।

১৭১৭ খ্রীঃ ফর্মাণ লাভ : ফর্মাণের মর্ম সম্পর্কে বিরোধ

১৭১৭ খ্রীঃ ফর্মাণের বলে : (১) কোম্পানী কলিকাতার নিকটে ৩৮ খানি গ্রাম স্থানীয় জমিদারের কাছ থেকে ক্রয় করার অধিকার পায়। (২) বাংলায় কোম্পানী বিনা শুল্কে বাণিজ্যের অধিকার পায়। (৩) কোম্পানী কলিকাতায় টাঁকশাল স্থাপনের অধিকার পায়। বাংলার নবাব মুর্শিদকুলি খান কোম্পানীর এই অধিকার লাভকে সন্দেহের চক্ষে দেখেন। কারণ এই ফর্মাণের বলে কোম্পানী নবাবকে শুল্ক ফাঁকি দিয়ে বিনা শুল্কে বাণিজ্যের অধিকার লাভ করে। নবাব মুর্শিদকুলি ১৭১৭ খ্রীঃ ফর্মাণের ব্যাখ্যা দেন যে—(১) কোম্পানী বাংলা থেকে যে মাল কিনে বিদেশে রপ্তানি করবে তাতে শুল্ক দিতে হবে না। কিন্তু কোম্পানী দেশের ভিতর বিনা শুল্কে বাণিজ্য করতে পারবে না।[1] কিন্তু এক্ষেত্রে কয়েকটি প্রশ্ন অমীমাংসিত থাকায় ভবিষ্যতে দারুণ গণ্ডগোল দেখা দেয়। প্রথমতঃ, বাদশাহ কোম্পানীকে বিনা শুল্কে বাণিজ্যের জন্য দস্তক বা ফর্মাণ দেন। কিন্তু কোম্পানীর কর্মচারীরা মনে করত যে, তারাও এই ফর্মাণের বলে তাদের ব্যক্তিগত ব্যবসায় বিনা শুল্কে করতে পারে। বাংলার নবাবরা এই অন্যায় দাবী মেনে নিতে রাজী ছিলেন না। দ্বিতীয়তঃ, নবাব মুর্শিদকুলি খান ফর্মাণের ব্যাখ্যা দেন যে, কোম্পানী রপ্তানি মালের উপর শুল্ক ছাড় পাবে। কিন্তু কোম্পানী এই ব্যাখ্যা চূড়ান্ত বলে মেনে নেয় নাই। তৃতীয়তঃ, কোম্পানীর বাণিজ্যের শুল্ক আদায়ের নিয়ম সম্পর্কে কোম্পানীর সঙ্গে বাংলার নবাবদের সংঘাত ঘটে।

---

১. S. Bhattacharya—East India Company and Bengal Nawabs.

মুর্শিদকুলি ছিলেন প্রতাপশালী নবাব। তিনি তাঁর আদর্শ অনুসারে কাজ করেন এবং কোম্পানীকে তার বাণিজ্য শুল্ক বাবদ মাঝে মাঝে মোটা অর্থ সরকারে আদায় দিতে বাধ্য করেন। পরবর্তী নবাব সুজাউদ্দিনও একই নীতি নেন। তিনি কোম্পানীর কর্মচারীদের দস্তকের অপব্যবহার বন্ধ করার জন্য কড়া ব্যবস্থা নেন। তিনি কোম্পানীর লবণ আটক করে বহু টাকা শুল্ক বাবদ আদায় করেন।[১] সরফরাজের দুর্বল শাসনের পর নবাব আলিবর্দী খানের আমলে বাংলায় মারাঠা বর্গীর আক্রমণ হয়। কোম্পানী সেই সুযোগে কলিকাতার চারদিকে 'মারাঠা খাত' নামে বেষ্টনী খাল খোদাই করে খালের ধারে কামান সাজিয়ে কলিকাতাকে সুরক্ষিত করে।

মুর্শিদকুলি, সুজাউদ্দিন ও আলিবর্দীর নীতি

কলিকাতার শাসনব্যবস্থা, আইন-শৃঙ্খলার সুনাম ছড়ালে উচ্চ শ্রেণীর বাঙালী ভদ্রলোকেরা কলিকাতায় বসবাস করতে আসেন। মারাঠা আক্রমণের ভয়ে অনেকে কলিকাতায় আশ্রয় নেয়। আলিবর্দী জানতেন যে, দক্ষিণ ভারতের আর্কটে ইংরাজ শক্তি রাজনৈতিক ক্ষমতা দখলের চেষ্টা করছে। কিন্তু আলিবর্দী নানা সমস্যায় জর্জরিত থাকায়, কোম্পানীর দস্তকের অপব্যবহারের বিরুদ্ধে উপযুক্ত ব্যবস্থা নেন নাই। তিনি বলতেন যে, "ইংরাজরা হল মৌমাছির জাত। বিরক্ত করলে এরা হুল বিঁধিয়ে দিবে।"

**দ্বিতীয় পরিচ্ছেদ : কোম্পানীর সঙ্গে নবাব সিরাজ-উদ্দৌলার সংঘাত : পলাশীর যুদ্ধ ( Conflict between the English and Siraj from 1756 : Plassey ) :** নবাব আলিবর্দী খানের আমল থেকে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী বাংলায় দক্ষিণ ভারতের আর্কটের মত রাজনৈতিক ক্ষমতা বিস্তারের কথা ভাবতে থাকে। এই নবাবের আমলে কোম্পানী ১৭১৭ খ্রীঃ ফর্মাণের বলে পাওয়া দস্তকের ব্যাপক অপব্যবহার করতে থাকে। ১৭৫৬ খ্রীঃ বৃদ্ধ নবাব আলিবর্দীর অপুত্রক অবস্থায় মৃত্যু হলে তাঁর কনিষ্ঠা কন্যা আমিনা বেগমের পুত্র সিরাজউদ্দৌলা বাংলার মসনদে বসেন।

সিরাজউদ্দৌলা

সিরাজ বাংলার সিংহাসনে বসার পর থেকেই কোম্পানীর সঙ্গে তাঁর সম্পর্কের দ্রুত অবনতি ঘটে। সিরাজের সঙ্গে কোম্পানীর বিরোধের কয়েকটি রাজনৈতিক কারণ থাকলেও, বিরোধের মূল প্রধানতঃ অর্থনৈতিক কারণ ছিল বলা যায়। সিরাজ সিংহাসনে বসার পর সকলেই তাঁর প্রতি প্রথামত আনুগত্য জানালেও, কলিকাতার ইংরাজ কোম্পানী নজরানা দিয়ে আনুগত্য জানাতে যথেষ্ট বিলম্ব করে। নবাবের ধারণা জন্মায় যে, তাঁর মাসী ঘসেটি বেগম তাঁর সিংহাসন লাভের

১. Ibid.

বিরুদ্ধে যে চক্রান্ত করেন কোম্পানী তার সঙ্গে পরোক্ষভাবে জড়িত ছিল। এখন ঘসেটির চক্রান্ত ব্যর্থ হওয়ায় তারা তাঁকে আনুগত্য জানায়। ঢাকার নায়েব দেওয়ান রাজবল্লভ ছিলেন ঘসেটির চক্রান্তের মূলে। সিরাজ আদেশ দেন যে, ঢাকার রাজস্বের হিসাবপত্র ও বকেয়া অর্থসহ যেন রাজবল্লভ মুর্শিদাবাদে নবাব দরবারে হাজিরা দেন। রাজবল্লভ তাঁর সঞ্চিত ধনরত্ন ও পরিবারের লোকজনদের পুত্র কৃষ্ণবল্লভের নেতৃত্বে কলিকাতায় পাঠিয়ে দেন এবং নিজে নবাব দরবারে হাজিরা দেন। কলিকাতার গভর্ণর ড্রেক কৃষ্ণবল্লভকে আশ্রয় দেন। কৃষ্ণবল্লভকে মুর্শিদাবাদে ফিরিয়ে দেওয়ার জন্য নবাব ড্রেককে বারবার অনুরোধ করলেও ড্রেক তাহাতে কর্ণপাত করেন নাই। কোম্পানী কলিকাতায় নবাবের অধীনে জমিদারী স্বত্বভোগ করত। সুতরাং মুঘল আইনে কোম্পানী নবাবের বিরোধী কোন ব্যক্তিকে আশ্রয় দানের অধিকারী ছিল না। কিন্তু ড্রেক এমন ভাব দেখান যে, কোম্পানী কলিকাতায় স্বাধীনভাবে রাজত্ব করার অধিকারী। নবাব বুঝতে পারেন যে, কোম্পানী তাঁকে মান্য করতে ইচ্ছুক নয় এবং তারা নবাবের বিরোধিতা করতে বদ্ধপরিকর।

কৃষ্ণবল্লভ সমস্যা

ইতিমধ্যে নবাব খবর পান যে, তাঁর বিনা অনুমতিতে কোম্পানী কলিকাতায় ফোর্ট উইলিয়াম দুর্গের সংস্কার ও আংশিক পুনর্নির্মাণ করছে। নবাব কোম্পানীকে এই দুর্গ নির্মাণ বন্ধ করতে বার বার পত্র দেন। কোম্পানী প্রথমে অজুহাত দেখায় যে, ফরাসীদের আক্রমণ থেকে আত্মরক্ষার জন্য এই দুর্গ তৈরী হচ্ছে। পরে ড্রেক নবাবের পত্রের জবাব দেওয়ার দরকার মনে করেন নাই। সিরাজ বুঝতে পারেন যে, তাঁকে যদি বাংলার স্বাধীন নবাব হিসাবে থাকতে হয়, তবে দুর্গ নির্মাণ বন্ধ করতে হবে নতুবা কর্ণাটকের মত বাংলায় ইংরাজ শক্তি এই দুর্গের সাহায্যে তাদের আধিপত্য স্থাপনের চেষ্টা করবে।

কলিকাতায় বে-আইনী দুর্গ নির্মাণ

এক্ষেত্রে মূল সমস্যা ছিল যে, ইস্ট ইণ্ডিয়া কোম্পানী বাংলায় স্বাধীনভাবে ইচ্ছামত একচেটিয়া বাণিজ্য করার লক্ষ্য নেয়। কোম্পানী বিলাতের পার্লামেণ্টের সদস্য ও রাজনীতিকদের ৮০ হাজার পাউণ্ড দিয়ে ইংলণ্ডের সরকারের কাছ থেকে ভারতে বাণিজ্যের সনদ নূতন করে পায়। এই সনদকে কাজে লাগাবার জন্য তারা বাংলায় স্বাধীন ও একচেটিয়া বাণিজ্য স্থাপনে মরিয়া হয়ে উঠে। ১৭১৭ খ্রীঃ ফর্মাণে কোম্পানীকে বিনা শুল্কে যে বাণিজ্যের অধিকার দেওয়া হয় তারা সেই অধিকারের ব্যাপক অপপ্রয়োগ করতে থাকে। কোম্পানীর কর্মচারীদের ব্যক্তিগত ব্যবসায়ের ক্ষেত্রেও দস্তক বা বিনা শুল্কে বাণিজ্যের দাবি করা হয়। এমন কি কোম্পানী এই দস্তক বিক্রী করতে থাকে। নবাব বারে বারে প্রতিবাদ পত্র পাঠালেও ড্রেক তা অগ্রাহ্য করেন।

দস্তকের অপব্যবহার

আপোষের চেষ্টা ব্যর্থ হলে নবাব প্রথমে কাশিমবাজারে ইংরাজ কুঠী অধিকার করেন। এর পর তিনি কলিকাতা অভিমুখে অভিযান চালান। কোম্পানী নবাবের কাছে বশ্যতা স্বীকার না করে তাঁর বিরুদ্ধে যুদ্ধ চালায়। সারাদিন অবিশ্রান্ত

যুদ্ধের পর নবাবী সেনা ২০শে জুন, ১৭৫৬ খ্রীঃ কলিকাতার ফোর্ট উইলিয়াম দুর্গ অধিকার করে। ফোর্ট উইলিয়াম দুর্গ দখল করে নবাব ১৪৬ জন ইংরাজকে বন্দী করেন। হলওয়েল নামে এক প্রত্যক্ষদর্শী ইংরাজ লেখকের মতে, এই ১৪৬ জন বন্দীকে ১৮×১৪—১০″ একটি কক্ষে আবদ্ধ রাখায় ১২৩ জন বন্দী শ্বাসরুদ্ধ হয়ে মারা যায়। এই ঘটনাকে 'অন্ধকূপ হত্যা' বা Black Hole Tragedy বলা হয়। এই ঘটনার সত্যতা সম্পর্কে অনেকে সন্দেহ প্রকাশ করেন। গভর্ণর ড্রেক দুর্গের অধিকাংশ ইংরাজ নরনারী সহ কলিকাতার দক্ষিণে ফলতায় আশ্রয় নেন ও মাদ্রাজের কর্তৃপক্ষের কাছে কলিকাতার পতনের সংবাদ পাঠান। নবাব কলিকাতার নাম বদলিয়ে আলিনগর রাখেন এবং কলিকাতার শাসনভার মানিক চাঁদের হাতে দিয়ে মুর্শিদাবাদে ফিরে যান।

নবাবের কলিকাতা অভিযান ও ফোর্ট-উইলিয়াম দুর্গ দখল

ক্লাইভ

মাদ্রাজের গভর্ণর সন্ডার্স ছিলেন দৃঢ়প্রতিজ্ঞ লোক। তিনি কলিকাতা উদ্ধার ও সিরাজকে পদচ্যুত করে বাংলার সিংহাসনে হাতের পুতুল হিসাবে নূতন নবাব বসাবার জন্য কর্ণেল ক্লাইভ ও এ্যাডমিরাল ওয়াটসনকে সেনাদল সহ যুদ্ধ জাহাজ পাঠান। মানিক চাঁদের হাত থেকে ক্লাইভ বিনা যুদ্ধে কলিকাতা দখল করেন এবং নবাবের বন্দর হুগলী লুঠ করেন। ক্লাইভের আগ্রাসনের প্রতিরোধের জন্য নবাব দ্বিতীয় বার কলিকাতা অভিযান করেন। কিন্তু ক্লাইভ নবাবকে হত্যার জন্য রাতের অন্ধকারে নবাব শিবিরে এক বিফল অতর্কিত হানা দিলে নবাবের মনোবল নষ্ট হয়। সিরাজ আলিনগরের সন্ধির ( ১৭৫৭ খ্রীঃ ) দ্বারা কোম্পানীকে বিনা শুল্কে বাণিজ্যের অধিকার, কলিকাতায় টাকশাল নির্মাণ ও দুর্গ নির্মাণের অধিকার দেন।

ক্লাইভের কলিকাতা অধিকার ও আলি-নগরের সন্ধি

ক্লাইভ আলিনগরের সন্ধিকে কোন গুরুত্ব দিতে রাজী ছিলেন না। তিনি এই সন্ধির দ্বারা সিরাজকে কলিকাতা হতে মুর্শিদাবাদে ফিরিয়ে দেন, যাতে নবাব চন্দন-নগরের ফরাসী সাহায্য না নিতে পারেন। এর পরেই তিনি সন্ধি ভেঙে চন্দননগর আক্রমণ করে ফরাসী দুর্গ দখল করেন। ইতিমধ্যে ক্লাইভ মুর্শিদাবাদ দরবারের উচ্চপদস্থ কর্মচারী জগৎশেঠ, রাজবল্লভ প্রভৃতির সঙ্গে চক্রান্ত করে সিরাজের স্থলে তাঁরই মীরবক্সী বা সেনাপতি মীরজাফর আলিকে বাংলার সিংহাসনে বসাবার ব্যবস্থা করেন। ক্লাইভের সঙ্গে মীরজাফরের এজন্য গোপন চুক্তি হয়।

মীরজাফরের সঙ্গে ক্লাইভের সন্ধি

৪.৪.৪৪

এর পর আলিনগরের সন্ধি ভাঙার অজুহাতে ক্লাইভ, নবাব সিরাজউদ্দৌলার বিরুদ্ধে যুদ্ধ যাত্রা করেন। ১৭৫৭ খ্রীঃ ২৩শে জুন ভাগীরথীর তীরে পলাশীর আম বাগানে নবাব ইংরাজ সেনার পথরোধ করলে পলাশীর যুদ্ধ ঘটে। মীরজাফরের বিশ্বাসঘাতকতায় নবাবের অধিকাংশ সেনা যুদ্ধে নিস্ক্রিয় থাকে। একমাত্র মোহনলাল ও মীরমদন কিছু সেনা সহ বীরত্ব সহকারে যুদ্ধ করেন। ক্লাইভ সহজে নবাবকে পরাস্ত করেন। নবাব পলাশী হতে বিহারের দিকে পালাবার চেষ্টা করে পথিমধ্যে বন্দী হন। পলাশীর পরাজয়ে বাংলায় তথা ভারতে ইংরাজ শাসনের ভিত্তি স্থাপিত হয়।

পলাশীর যুদ্ধ

এস. সি. হিল নামক এক ইংরাজ ঐতিহাসিক ইংরাজের সঙ্গে সিরাজের সংঘাতের জন্য সিরাজকেই দোষারোপ করেছেন। তাঁর মতে (১) সিরাজ ছিলেন অত্যাচারী, খামখেয়ালী ও অপদার্থ। নবাব দরবারের হিন্দু অভিজাতরা আর মুসলিম শাসন বরদাস্ত করতে প্রস্তুত ছিলেন না। (২) কোম্পানীর অর্থ আত্মসাৎ করাই ছিল সিরাজের লক্ষ্য। (৩) সিরাজ ছিলেন অহংকারী চরিত্রের লোক। তাই তিনি কৃষ্ণবল্লভ ও দুর্গ নির্মাণের ব্যাপারে উত্তেজিত হন। বেশীর ভাগ আধুনিক গবেষক এস. সি. হিলের এই বিশ্লেষণকে পক্ষপাতদুষ্ট বলে মনে করেন। যদি হিন্দু অভিজাতরা মুসলিম শাসন না চাইবেন, তবে তাঁরা কেন মীরজাফরকে সমর্থন করেন? বিজিন গুপ্ত প্রভৃতি গবেষক বলেছেন যে, নবাবের সঙ্গে কোম্পানীর বিবাদের প্রধান কারণ ছিল অর্থনৈতিক।

এস. সি. হিলের অভিমত ও তার বিচার

**তৃতীয় পরিচ্ছেদঃ পলাশীর যুদ্ধের গুরুত্ব (Results of the Battle of Plassey):** পলাশীর যুদ্ধ সম্পর্কে কবি নবীনচন্দ্র সেন বলেছেন যে, পলাশীর যুদ্ধের দিন যখন গঙ্গার পশ্চিম পারে সূর্য অস্ত যায়, সেই সঙ্গে ভারতের স্বাধীনতা সূর্যও অস্তগামী হয়। বাংলায় ইংরাজ শাসন প্রতিষ্ঠিত হলে ক্রমে সমগ্র ভারতে ইংরাজ শাসন প্রতিষ্ঠার পথ তৈরী হয়। ভিনসেণ্ট স্মিথ অবশ্য অন্য মত পোষণ করেন। তাঁর মতে, সিরাজের পরে নবাব মীরকাশিম বাংলা থেকে ইংরাজকে হঠাবার জন্য চেষ্টা করেন। যদি কোম্পানী বক্সারের যুদ্ধে না জিতত তবে পলাশীর বিজয় মূল্যহীন হয়ে যেত। সুতরাং পলাশীর যুদ্ধে জিতে কোম্পানী বাংলায় নিরঙ্কুশ ও স্থায়ী ক্ষমতা পায় নাই। স্যার জে. এন. সরকার বলেন যে, পলাশীর যুদ্ধে নবাবের পরাজয় নিশ্চিতভাবে একথা প্রমাণ করে যে, সামরিক শক্তি ও কূটনীতি সকল দিক থেকে দেশীয় শক্তি ছিল হীনবল। সুতরাং ইংরাজ কোম্পানীর শ্রেষ্ঠত্ব ও প্রকৃত জয় পলাশীতেই স্থাপিত হয়েছিল। কোম্পানীর সামরিক মর্যাদা ও রাজনৈতিক ক্ষমতা পলাশীর পর অসাধারণ বেড়ে যায়। বাংলার রাজস্বের দ্বারা কোম্পানী এক বিরাট সিপাহী বাহিনী গড়ে তুলে। এই বাহিনী, বাংলার রাজস্ব ও রসদের দ্বারা তারা দাক্ষিণে ফরাসীদের বিরুদ্ধে ১৭৬৩ খ্রীঃ পূর্ণ জয় লাভ করে।

পলাশীর যুদ্ধের রাজনৈতিক ও সামরিক গুরুত্ব

পলাশীর যুদ্ধের পর বাংলার নবাবরা কোম্পানীর হাতের পুতুলে পরিণত হন। বাংলার অর্থনৈতিক ও প্রশাসনিক ক্ষমতা একে একে কোম্পানী দখল করে। পলাশীর পর কোম্পানী ও তার কর্মচারীরা বাংলায় বিনা শুল্কে সকল প্রকার বাণিজ্য অধিকার করে। বাংলা থেকে বাণিজ্য ও উপঢৌকন বাবদ লক্ষ লক্ষ টাকা কোম্পানীর কর্মচারীরা স্বদেশে নিয়ে যায়। বাংলাদেশে এই লুণ্ঠনকে বলা হয় "পলাশীর লুণ্ঠন" ( Plassey Plunder )। এডওয়ার্ডস ও গ্যারেটের মতে, "পাকা ফল ভর্তি গাছ নাড়ালে যেমন ফল নীচে পড়ে, বাংলার টাকার গাছ নাড়া দিয়ে কোম্পানী ও তার কর্মচারীরা টাকা কুড়ায়।" ডঃ এন. কে. সিংহের মতে, এই সময় বাংলা থেকে কত অর্থ বাইরে যায় তার সঠিক হিসাব পাওয়া সম্ভব নয়। সর্বোপরি, কোম্পানী ও তার কর্মচারীদের একচেটিয়া বাণিজ্য বাংলায় চালু হলে বাঙালী ব্যবসায়ীদের শিল্প-বাণিজ্য থেকে হাত গুটাতে হয়। চাকুরী ও চাষবাস ছাড়া বাঙালীর আর বিকল্প জীবিকা না থাকায় বাঙালী দরিদ্র হয়ে যায়। স্যার জে. এন. সরকারের মতে, পলাশীর যুদ্ধের পর-বাংলায় মধ্যযুগের অবসান হয়। বাংলায় পাশ্চাত্য শিক্ষার বিস্তারের ফলে আধুনিক যুক্তিবাদ ও রেনেসাঁসের উদ্ভব হয়।

বাংলার সম্পদ লুণ্ঠন : বাঙালীর দারিদ্র্য

**চতুর্থ পরিচ্ছেদ ঃ নবাব মীরকাশিমের সঙ্গে কোম্পানীর সম্পর্ক ঃ বক্সারের যুদ্ধ (Conflict with Mir Qasim : Buxar) ঃ** পলাশীর যুদ্ধের পর মীরজাফরের সঙ্গে গোপন চুক্তিমত কোম্পানী তাঁকে নবাবের গদীতে বসায়। মীরজাফর ক্লাইভকে ১২ লক্ষ পাউণ্ড উপঢৌকন ও ২৪ পরগণার জমিদারী দেন। ডঃ এন. কে. সিংহের মতে, কোম্পানীর কর্তারা মোট ৩০ মিলিয়ন পাউণ্ড অর্থ মীরজাফরের নিকট নেন। কোম্পানী ও তার কর্মচারীরা বিনা শুল্কে বাণিজ্য করতে থাকে। কিন্তু কলিকাতায় কোম্পানীর কর্তারা মীরজাফরের কাছে আরও অধিক অর্থ দাবি করলে তিনি তা দিতে অসমর্থ হন। এদিকে নবাব জাফর আলী খান ইংরাজ কোম্পানীর কঠোর নিয়ন্ত্রণ অসহনীয় মনে করে ওলন্দাজদের সহায়তা লাভের চেষ্টা করেন। ইংরাজ নৌ-বহর বিদারার যুদ্ধে ওলন্দাজ নৌ-বহরকে পরাস্ত করে এবং কলিকাতা কর্তৃপক্ষের নির্দেশে মীরজাফর সিংহাসনচ্যুত হন। তাঁর জামাতা মীরকাশিম কোম্পানীর সঙ্গে গোপন চুক্তির বলে ১৭৬০ খ্রীঃ বাংলার মসনদে বসেন।

মীরজাফরের সিংহাসন চ্যুতি ঃ মীরকাশিম

মীরকাশিম

মীরকাশিম কোম্পানীকে চুক্তিমত 'বর্ধমান, মেদিনীপুর ও চট্টগ্রামের রাজস্ব ছেড়ে দেন। এছাড়া তিনি কোম্পানীকে আরও দশ লক্ষ টাকা ও কলিকাতার ইংরাজ কর্তাদের ২৯

লক্ষ টাকা উপঢৌকন দেন। মীরকাশিম মনে করেন যে, চুক্তিমত টাকা মিটিয়ে দেওয়ার পর তিনি স্বাধীন নবাব হিসাবে বাংলা শাসন করতে পারবেন। কিন্তু শীঘ্রই তাঁর ভুল ভেঙে যায়। কোম্পানী তাঁকে আরও অধিক অর্থের জন্য পীড়ন করতে থাকে। নবাব বুঝতে পারেন যে, কোম্পানী তাঁকে হাতের পুতুল হিসাবে রেখে বাংলাকে পরোক্ষ ভাবে শাসন ও শোষণ করতে চায়।

মীরকাশিমের দ্বারা চুক্তি পূরণ

মীরকাশিম নিজ ক্ষমতা নিরাপদ করার জন্য সেনাদল গঠন ও রাজস্ব সংগ্রহ করার কাজে দৃষ্টি দেন। মুর্শিদাবাদ কলিকাতার কাছে হওয়ায় কলিকাতার কর্তৃপক্ষ এজন্য তাঁর দরবারের কাজে যথেচ্ছ হস্তক্ষেপ করত। নবাব রাজধানী মুঙ্গেরে সরিয়ে নেন। পাটনার দেওয়ান রামনারায়ণ ছিলেন ইংরাজের হাতের লোক। এজন্য তিনি রামনারায়ণকে পদচ্যুত করেন। মীরকাশিম, গুর্গিন খাঁ, সমরু, মার্কার প্রভৃতি বিদেশী সেনাপতিদের দ্বারা তার সেনাদলকে তালিম দেওয়ার ব্যবস্থা করেন। তিনি দৃঢ় হাতে রাজস্ব আদায় করে রাজকোষে অর্থ জমা করেন। পাদশাহের কাছ থেকে ফর্মাণ নিয়ে তিনি বাংলায় তাঁর নবাবীকে বৈধ করেন। কোম্পানীর আশ্রিত না হয়ে তিনি বাংলার বৈধ ও স্বাধীন নবাব হওয়ার পথে পা বাড়ান।

মীরকাশিমের স্বাধীনতা লাভের চেষ্টা

কলিকাতা হতে কোম্পানীর কর্তারা তীক্ষ্ন দৃষ্টিতে মীরকাশিমের কাজগুলি লক্ষ্য করেন। বাংলায় কোম্পানীর ক্ষমতা ও নবাবের স্বাধীন ক্ষমতা এই দুই সমান্তরাল ক্ষমতা সৃষ্টি হতে দিতে তাঁরা রাজী ছিলেন না। যদিও রাজনৈতিক বিষয়ে মীরকাশিমের সঙ্গে কোম্পানীর মতভেদ ঘটেছিল, অর্থনৈতিক বিবাদই চূড়ান্ত পরিণতির দিকে ঘটনাগুলিকে ঠেলে নিয়ে যায়। মীরকাশিম কোম্পানীর ও তার কর্মচারীদের দস্তকের যথেচ্ছ অপব্যবহারে অত্যন্ত বিরক্ত হন। তিনি বলেন যে, ১৭১৭ খ্রীঃ ফর্মাণ ভেঙে কোম্পানীর কর্মচারীরা বিনা শুল্কে ব্যক্তিগত ব্যবসায় করছে। তারা দেশীয় ব্যবসায়ীদের দস্তক বিক্রয় করছে। ফলে দেশীয় বণিকরা কোম্পানীর দস্তকে কোম্পানীর পতাকার আড়ালে বিনা শুল্কে বাণিজ্য করছে। কোম্পানীর লোকেরা নবাবের কর্মচারীদের দৈহিক নির্যাতন করছে এবং নুন, তেল, সুপারি প্রভৃতি দেশীয় জিনিষেও একচেটিয়া ব্যবসা করছে। তারা দেশীয় কৃষক ও বিক্রেতাদের কম দামে মাল বিক্রীতে বাধ্য করছে। মীরকাশিমের প্রতিবাদে কলিকাতায় গভর্ণর ভ্যান্সিটার্ট, মীরকাশিমের সঙ্গে একটি চুক্তি করেন যে, কোম্পানীর কর্মচারীরা ব্যক্তিগত বাণিজ্যের জন্য নবাবকে ৯% শুল্ক দিবে। কিন্তু কলিকাতা কাউন্সিল এই চুক্তি নাকচ করে। মীরকাশিম বিরক্ত হয়ে দেশীয় ও বিদেশী সকল বণিকদের উপর বাণিজ্য শুল্ক লোপ করেন। এর ফলে ইংরাজ বণিকদের বিশেষ সুবিধা নষ্ট হয়। কলিকাতা কর্তৃপক্ষ মীরকাশিমকে পদচ্যুত করার সংকল্প নেন। এদিকে পাটনার ইংরাজ কুঠিয়াল মেজর এলিসের উদ্ধত আচরণে ক্রুদ্ধ হয়ে নবাব তাঁকে শাস্তি দিলে, এই উপলক্ষে কোম্পানীর

দস্তকের প্রশ্ন সম্পর্কে ঘোর মতবিরোধ

সঙ্গে মীরকাশিমের যুদ্ধ আরম্ভ হয়। ঐতিহাসিক ডডওয়েলের মতে, "মীরকাশিমের সঙ্গে কোম্পানীর বিরোধের কারণ ছিল ব্যক্তিগত ও রাজনৈতিক।" কিন্তু বহু ভারতীয় ঐতিহাসিকের মতে, মীরকাশিম কোম্পানীর বাণিজ্যিক স্বার্থে আঘাত করায় তাঁকে হঠান হয়।

মীরকাশিম গিরিয়া, উদয়নালা ও বক্সারের যুদ্ধে তাঁর মিত্র অযোধ্যার নবাব ও বাদশাহ শাহ আলম সহ চূড়ান্তভাবে পরাজিত হন। "পলাশী ছিল কয়েকটি কামানের লড়াই, বক্সার ছিল চূড়ান্ত বিজয়।" এই যুদ্ধে জয়ের দ্বারা ইংরাজ শক্তির সামরিক শ্রেষ্ঠত্ব অবিসংবাদিতভাবে প্রতিষ্ঠিত হয়। বাংলায় কোম্পানীর ক্ষমতা দেওয়ানীর মাধ্যমে ১৭৬৫ খ্রীঃ পাকাপাকিভাবে প্রতিষ্ঠিত হয়। বাংলায় কোম্পানীর একচেটিয়া বাণিজ্য নিরঙ্কুশভাবে প্রতিষ্ঠিত হয়। বক্সারের যুদ্ধের ফলে অযোধ্যার নবাব ও বাদশাহ শাহ আলম কোম্পানীর নিয়ন্ত্রণে এসে যান। গঙ্গা-যমুনা উপত্যকায় ইংরাজের অধিকার বিস্তারের পথ তৈরী হয়।

বক্সারের যুদ্ধ ও মীরকাশিমের পতন

**পঞ্চম পরিচ্ছেদ : কোম্পানীর দেওয়ানী লাভ ১৭৬৫, খ্রীঃ (Granting of the Dewani) :** বক্সারের যুদ্ধের পর কলিকাতার কোম্পানীর কর্তৃপক্ষ বৃদ্ধ মীরজাফরকে পুনরায় সিংহাসনে বসায়। স্বল্পকালের মধ্যে বৃদ্ধ নবাবের মৃত্যু হলে তাঁর নাবালক পুত্র নজমউদ্দৌলাকে এক সন্ধির (১৭৬৫ খ্রীঃ) দ্বারা বাংলার মসনদে বসায়। এই সন্ধির দ্বারা : (ক) নবাব তাঁর সেনাদল ভেঙে দেন। (খ) কোম্পানীর দ্বারা নিযুক্ত নায়েব দেওয়ান বাংলার নিজামতি বা শাসন নবাবের তরফে চালাবার দায়িত্ব পান। (গ) কোম্পানীর বিনা অনুমতিতে এই নায়েব দেওয়ানকে নবাব বরখাস্ত করার অধিকার হারান। (ঘ) নজমউদ্দৌলা কলিকাতা কাউন্সিলকে ১৫ লক্ষ টাকা উপঢৌকন দেন।

নজমউদ্দৌলার সঙ্গে সন্ধি

ইতিমধ্যে বিলাতের কর্তৃপক্ষ বক্সারের যুদ্ধের পর ক্লাইভকে দ্বিতীয়বার কলিকাতায় গভর্ণর নিযুক্ত করে পাঠান। ক্লাইভ দেখেন যে, (১) কোম্পানী বাংলায় নজম-উদ্দৌলার সঙ্গে যে সন্ধি করেছে তার আইনগত ভিত্তি নেই। কারণ তার পশ্চাতে বাদশাহের অনুমোদন ছিল না। (২) বক্সারের যুদ্ধে বাদশাহ ও অযোধ্যার নবাব মীরকাশিমের মিত্ররূপে পরাজিত হন। তাঁদের সঙ্গে সন্ধি স্থাপনের দরকার হয়। এজন্য ক্লাইভ বাদশাহ দ্বিতীয় শাহ আলমের সঙ্গে এলাহাবাদের দ্বিতীয় সন্ধি স্বাক্ষর করেন। এই সন্ধির দ্বারা—(ক) বাদশাহকে অযোধ্যার কারা ও এলাহাবাদ প্রদেশ ছেড়ে দেওয়া হয়। (খ) বাংলা, বিহার, উড়িষ্যার দেওয়ানী বা রাজস্ব আদায়ের ক্ষমতা বাদশাহ কোম্পানীকে ছেড়ে দেন। (গ) এর বিনিময়ে কোম্পানী বাদশাহকে বছরে ২৬ লক্ষ টাকা নজরানা দিতে অঙ্গীকার করে। (ঘ) কোম্পানী বাংলার নবাব নজমউদ্দৌলাকে নিজামতি খরচার জন্য বছরে ৫৩ লক্ষ টাকা দিতে রাজী হয়।

এলাহাবাদের দ্বিতীয় সন্ধি ও দেওয়ানী লাভ

কোম্পানী অযোধ্যার নবাবের সঙ্গে অযোধ্যার প্রথম সন্ধি স্বাক্ষর করে। (১) নবাব কোম্পানীকে ৫০ লক্ষ টাকা ক্ষতি পূরণ ও কারা, এলাহাবাদ প্রদেশ ছেড়ে দেন। (২) কোম্পানী অযোধ্যার নবাবকে বৈদেশিক আক্রমণ থেকে রক্ষার দায়িত্ব নেয়।

এলাহাবাদের প্রথম সন্ধি

১৭৬৫ খ্রীঃ ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর বাংলার দেওয়ানী লাভ ছিল এক গুরুত্বপূর্ণ ঘটনা। নবাবকে নামেমাত্র বাংলার শাসনের দায়িত্ব দিয়ে কোম্পানী বাংলার রাজস্ব হস্তগত করে। নজমউদ্দৌলার সঙ্গে সন্ধির দ্বারা নবাব আগেই বাংলার নিজামতি শাসনের দায়িত্ব কোম্পানীর নিযুক্ত নায়েব দেওয়ানের হাতে ছেড়ে দেন। ফলে বাদশাহের ফর্মাণ বলে দেওয়ান হিসাবে কোম্পানী বাংলার রাজস্ব পায়। আর নজমউদ্দৌলার সন্ধির দ্বারা বাংলার বিচার ও পুলিশ বা শাসন ক্ষমতা নায়েব দেওয়ানের হাতে আসে। এই নায়েব দেওয়ান ছিলেন কোম্পানীর লোক। এদিকে বাংলায় কোম্পানীর রাজস্ব শাসন ও নবাবের নিজামতি এই দ্বৈত শাসন চলতে থাকে। বাংলায় আইন-শৃঙ্খলা ভেঙে পড়ে। (বিশদ বিবরণ ষষ্ঠ অধ্যায় প্রথম পরিচ্ছেদ দ্রষ্টব্য)। নবাবের হাতে থাকে ক্ষমতাহীন দায়িত্ব আর কোম্পানীর হাতে থাকে দায়িত্বহীন

কোম্পানীর দেওয়ানী লাভের রাজনৈতিক ও অর্থনৈতিক ফলাফল

কোম্পানীর দেওয়ানী লাভ

ক্ষমতা। এদিকে বাংলায় কোম্পানীর একচেটিয়া বাণিজ্য স্থাপিত হয়। বাংলার অন্তর্বাণিজ্য যথা চাউল, তামাক, সুপারি, লবণ প্রভৃতির পাইকারী ব্যবসায় কোম্পানী ও তার কর্মচারীদের হাতে চলে যায়। কোম্পানীর কর্মচারীরা লক্ষ লক্ষ টাকা লাভ করে ইংলণ্ডে ফিরে যায় এবং ইংলণ্ডে ভুঁইফোড় বড়লোকে পরিণত হয়। কোম্পানীর কর্তৃপক্ষ বাংলার রাজস্ব হাতে পেয়ে সেই অর্থে বাংলায় মাল খরিদ

করে ব্যবসা করতে থাকে। মাছের তেলে মাছ ভাজার মত, বাংলার রাজস্বের টাকায় বাংলায় ব্যবসা চলে এবং মুনাফার টাকা ইংলণ্ডে চলে যায়। বাংলার অর্থের লোভ স্বয়ং ব্রিটিশ সরকার ছাড়তে পারেন নাই। ১৭৬৭ খ্রীঃ তাঁরা কোম্পানীকে বাংলার আয় থেকে বছরে ৪০ হাজার পাউন্ড সরকারকে দিতে নির্দেশ দেন। এইভাবে বাংলার সম্পদের বহির্গমন হয়। এদিকে বাংলায় দ্বৈত শাসন ও অবাধ শোষণের ফলে ছিয়াত্তরের মন্বন্তর নামে এক দুর্ভিক্ষে ( ১৭৭০ খ্রীঃ ) বহু লোকের মৃত্যু হয়।

---

## পঞ্চম অধ্যায় [ক]

# ব্রিটিশ সাম্রাজ্যের বিস্তার : বশ্যতামূলক মিত্রতা নীতি : স্বত্ব-বিলোপ নীতি ( ১৭৬৭—১৮৫৭ খ্রীঃ )

## ( The Expansion of the British Empire : Policy of Subsidiary Alliance : The Doctrine of Lapse )

**প্রথম পরিচ্ছেদ : মারাঠা শক্তির উত্থান : প্রথম ইঙ্গ-মারাঠা যুদ্ধ ( First Anglo-Maratha War ) :** তিমি মাছ যেমন আহত হয়ে সমুদ্রের জলের তলায় কিছুকাল থেকে পুনরায় সমুদ্রের বুকে ভেসে উঠে, তৃতীয় পানিপথের যুদ্ধের পর মারাঠা শক্তি কিছুকাল উত্তর ভারত থেকে দক্ষিণে হঠে যায়। পানিপথের ক্ষতি পূরণ করে পেশবা প্রথম মাধব রাওয়ের নেতৃত্বে মারাঠারা আবার উত্তরে ফিরে আসে। দিল্লীতে মারাঠা সেনাদল পুনরায় ঢুকে বাদশাহ দ্বিতীয় শাহ আলমকে নিয়ন্ত্রণে নেয়। উত্তর ভারতে মারাঠা শক্তির পুনঃ-প্রতিষ্ঠায় কলিকাতার ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর শাসনকর্তা ওয়ারেন হেস্টিংস শঙ্কাবোধ করেন। কারণ পানিপথের যুদ্ধের পর কোম্পানী বাংলার দেওয়ানী লাভ এবং অযোধ্যার নবাবের সঙ্গে কোম্পানীর প্রতিরক্ষা স্থাপন করেছিল। ওয়ারেন হেস্টিংস কোম্পানীর আত্মরক্ষা দৃঢ় করার জন্য অযোধ্যার নবাবের সঙ্গে বেনারসের সন্ধি স্থাপন করেন।

উত্তর ভারতে মারাঠা শক্তির পুনঃ-প্রতিষ্ঠা : কোম্পানীর আতঙ্ক

ইতিমধ্যে পেশবা প্রথম মাধব রাওয়ের ( ১৭৭২ খ্রীঃ ) অকস্মাৎ মৃত্যু হয়। উত্তর ভারতে মারাঠা সেনাপতি মহাদজী সিন্ধিয়া মারাঠা অধিকার রক্ষা করেন। মাধব রাওয়ের মৃত্যুর পর তাঁর পুত্র নারায়ণ রাও পেশবার গদীতে বসেন। কিন্তু তিনি তাঁর পিতৃব্য রঘুনাথ রাওয়ের চক্রান্তে অপুত্রক অবস্থায় নিহত হলে, রঘুনাথ রাও পেশবার গদীতে বসেন। রঘুনাথ রাও মারাঠা সর্দারদের আনুগত্য পেতে ব্যর্থ হন।

পেশবার পদ নিয়ে গৃহ বিবাদ : রঘুনাথ রাওয়ের পদচ্যুতি

ইতিমধ্যে মৃত পেশবা নারায়ণ রাওয়ের পত্নী গঙ্গা বাঈ এক পুত্র-সন্তান প্রসব করলে পুণা দরবারের প্রধান নেতারা, যথা নানা ফড়নীশ, মহাদজী সিন্ধিয়া প্রভৃতি ছত্রপতিকে প্রভাবিত করে রঘুনাথকে পদচ্যুত করেন এবং এই বালককে পেশবা হিসাবে ঘোষণা করেন। এই বালকের নাম হয় দ্বিতীয় মাধব রাও।

রঘুনাথ রাও পেশবা পদ হারালে, পুণায় ইংরাজ প্রতিনিধির পরামর্শে তিনি বোম্বাইয়ের ইংরাজ কর্তৃপক্ষের সঙ্গে ১৭৭৫ খ্রীঃ সুরাটের সন্ধি স্বাক্ষর করেন। কোম্পানী পেশবার গদী নিয়ে বিরোধের সুযোগে পুণায় তার হাতের পুতুল হিসাবে রঘুনাথ রাওকে বসাতে সিদ্ধান্ত নেয়। রঘুনাথ সলসেট, বেসিন এবং যুদ্ধের খরচ কোম্পানীকে দিতে অঙ্গীকার করেন। কোম্পানী সেনাদল দ্বারা রঘুনাথকে পুণায় পেশবার গদীতে বসালে প্রথম ইঙ্গ-মারাঠা যুদ্ধ আরম্ভ হয়। এদিকে বোম্বাইয়ের ইংরাজ কর্তৃপক্ষ রেগুলেটিং এ্যাক্ট অনুসারে কলিকাতার সুপ্রীম কাউন্সিলের মত নিয়ে সুরাটের সন্ধি না করায় কলিকাতা কর্তৃপক্ষ সুরাটের সন্ধি নাকচ করে দেন এবং পুরন্দরের সন্ধির দ্বারা দ্বিতীয় মাধব রাওকে পেশবা হিসাবে স্বীকার করে নেন। কিন্তু বোম্বাই কর্তৃপক্ষ কলিকাতার সিদ্ধান্তের বিরুদ্ধে বিলাতে আপীল করায়, পুরন্দরের সন্ধি নাকচ করে সুরাটের সন্ধি বহাল করা হয়। ফলে পুনরায় ইঙ্গ মারাঠা যুদ্ধ আরম্ভ হয়।

কোম্পানীর রঘুনাথকে সমর্থন: সুরাটের সন্ধি

নানা ফড়নীশ মহীশুরের হায়দর আলির সঙ্গে জোট বেঁধে দুদিক থেকে ইংরাজকে আক্রমণ করেন। দীর্ঘ যুদ্ধে ইংরাজের ক্ষয়-ক্ষতির দরুণ তারা ক্লান্ত হয়ে পড়ে। অবশেষে ১৭৮২ খ্রীঃ সলবাইয়ের সন্ধির দ্বারা প্রথম ইঙ্গ-মারাঠা যুদ্ধের অবসান হয়। (১) কোম্পানী রঘুনাথ রাওয়ের পক্ষ ত্যাগ করে এবং দ্বিতীয় মাধব রাওকে পেশবা হিসাবে স্বীকৃতি দেয়। (২) কোম্পানীকে মারাঠারা সলসেট দ্বীপ ছেড়ে দেয়। (৩) পরস্পরের অধিকৃত স্থান ফিরিয়ে দেওয়া হয়। (৪) মারাঠারা হায়দর আলির পক্ষ ত্যাগ করে। (৫) মহাদজী সিন্ধিয়াকে সলবাইয়ের সন্ধির জামিনদাতা বা গ্যারাণ্টর হিসাবে স্বীকার করা হয়। সলবাইয়ের সন্ধির দ্বারা ইঙ্গ-মারাঠা দ্বন্দ্বের কোন মীমাংসা হয় নাই। পার্সিভ্যাল স্পিয়ারের মতে, কোম্প্যানী এই যুদ্ধে মারাঠা শিকারের উপর সাপের ছোবলের মত ফণা বসাইয়া দেয়। কিন্তু শক্ত মারাঠার আঘাতে কোম্পানীর দাঁত ভাঙে। মারাঠার তেমন কোন ক্ষতি হয় নাই।

প্রথম ইঙ্গ-মারাঠা যুদ্ধ ও সলবাইয়ের সন্ধি

**দ্বিতীয় পরিচ্ছেদ: দ্বিতীয় ইঙ্গ-মারাঠা যুদ্ধ (Second Anglo-Maratha War):** সলবাইয়ের সন্ধির পর মারাঠা রাষ্ট্রমণ্ডলে ভাঙন দেখা দেয়। প্রাজ্ঞ মারাঠা নেতাগণ যথা মহাদজী সিন্ধিয়া, নানা ফড়নীশ প্রভৃতির মৃত্যু হলে মারাঠা নেতৃত্বে শূন্যতা দেখা দেয়। নবীন নেতারা যথা, পেশবা দ্বিতীয় বাজীরাও, দৌলতরাও সিন্ধিয়া প্রভৃতি ছিলেন অদূরদর্শী। এদিকে হোলকার বংশের উত্তরাধিকারী

মারাঠা নেতাদের গৃহযুদ্ধ

যশোবন্তরাও হোলকারের সঙ্গে পেশবা দ্বিতীয় বাজীরাও ও সিন্ধিয়ার ঘোরতর বিবাদ আরম্ভ হয়। ক্রুদ্ধ হোলকার পুণার যুদ্ধে পেশবাকে পরাজিত করে সিংহাসনে তাঁর মনোনীত অমৃত রাওকে বসিয়ে দেন।

মারাঠা নেতাদের এই আত্মঘাতী গৃহযুদ্ধের সুযোগ নিয়ে ইংরাজ শক্তি মারাঠা শক্তিকে ধ্বংস করার চক্রান্ত করে। পুণায় ইংরাজ দূত ক্যাপ্টেন মর্সাটনের পরামর্শে পদচ্যুত পেশবা দ্বিতীয় বাজীরাও ইংরাজের সাহায্য নিয়ে তাঁর পদ পুনরুদ্ধার করার সংকল্প নেন। বড়লাট লর্ড ওয়েলেসলি এই সময় বশ্যতামূলক মিত্রতা নীতির জালে ভারতের দেশীয় রাজশক্তিগুলিকে আটক করে ইংরাজের পদানত করার নীতি নেন। ওয়েলেসলির নির্দেশে বোম্বাইয়ের ইংরাজ কর্তৃপক্ষ ১৮০২ খ্রীঃ পেশবা দ্বিতীয় বাজীরাওয়ের সঙ্গে বেসিনের সন্ধি স্বাক্ষর করেন। এই সন্ধির দ্বারা (১) কোম্পানী দ্বিতীয় বাজীরাওকে পেশবা হিসাবে স্বীকার করে এবং তাঁর সিংহাসন লাভের জন্য সাহায্য দিতে রাজী হয়। (২) কোম্পানীকে বেসিন ও ভারুচ ছেড়ে দেওয়া হবে। (৩) পেশবাকে রক্ষার জন্য ৬ হাজার ইংরাজ সেনা তাঁর রাজধানীতে থাকবে। (৪) এই সেনার ব্যয় নির্বাহের জন্য হয় নগদ অর্থ নয় তাঁর রাজ্যের একাংশ পেশবা ছেড়ে দিবেন। (৫) ইংরাজের বিনা অনুমতিতে পেশবা অন্য কোন শক্তির সঙ্গে যোগাযোগ রাখতে পারবেন না। পেশবার বৈদেশিক নীতি ইংরাজের নির্দেশে চলবে। (৬) পেশবা তাঁর সেনাদলে কোম্পানীর অনুমতি ছাড়া কোন ইওরোপীয়কে রাখতে পারবেন না। (৭) পেশবার সঙ্গে মারাঠা সামন্তদের বিবাদ হলে কোম্পানী বাধ্যতামূলক মধ্যস্থতা করবে। বেসিনের সন্ধি ছিল সোনার গিল্টি করা লোহার শিকল। পেশবা দ্বিতীয় বাজীরাও এই শিকল গলায় পরে মারাঠার স্বাধীনতা বিক্রী করে দেন।[১] ঐতিহাসিক এডওয়ার্ডসের মতে, "বেসিনের সন্ধির দ্বারা ভারতের অভ্যন্তরস্থ ব্রিটিশ সাম্রাজ্য ভারতীয় ব্রিটিশ সাম্রাজ্যে পরিণত হয়।"

দ্বিতীয় বাজীরাওয়ের বেসিনের সন্ধি স্বাক্ষর

অন্য মারাঠা সামন্তরা বেসিনের সন্ধি মানতে রাজী না হলে দ্বিতীয় ইঙ্গ-মারাঠা যুদ্ধ আরম্ভ হয়। ওয়েলেসলি এই যুদ্ধের জন্য প্রস্তুত ছিলেন। তাঁর মধ্যম ভ্রাতা সেনাপতি আর্থার ওয়েলেসলি দক্ষিণে অসইয়ের যুদ্ধে ভোঁসলে ও সিন্ধিয়াকে পরাস্ত করেন। ভোঁসলে যুদ্ধ ত্যাগ করে কোম্পানীর সঙ্গে দেওগাঁওয়ের সন্ধি (১৮০৩ খ্রীঃ) স্বাক্ষর করেন। তিনি বেসিনের সন্ধির শর্ত মেনে নেন এবং নিজ রাজ্যের কিছু অংশ কোম্পানীকে ছেড়ে দেন ও নিজে বশ্যতামূলক মিত্রতা গ্রহণ করেন। উত্তর ভারতে ইংরাজ সেনাপতি লর্ড লেক প্রতাপগঞ্জ ও লাসওয়ারির যুদ্ধে সিন্ধিয়াকে পরাস্ত করেন। সুর্যি অর্জন গাঁওয়ের সন্ধির (১৮০৩ খ্রীঃ) দ্বারা সিন্ধিয়া (১) বেসিনের সন্ধির শর্ত মেনে নেন। (২) নিজে বশ্যতামূলক মিত্রতা গ্রহণ করেন। (৩) সিন্ধিয়া তাঁর রাজ্যের বড় অংশ কোম্পানীকে ছেড়ে দেন। (৪) সিন্ধিয়া বাদশাহ শাহ

দ্বিতীয় ইঙ্গ-মারাঠা যুদ্ধ : দেওগাঁও ও সুর্যি অর্জনগাঁওয়ের সন্ধি

---

১. Sardesai—New History of the Maratha People. Vol. III.

আলমের উপর নিয়ন্ত্রণ তুলে নেন। বাদশাহ কোম্পানীর নিয়ন্ত্রণে চলে যান। স্যার জে. এন. সরকারের মতে, সুর্যি অর্জন গাঁওয়ের সন্ধির দ্বারা প্রকৃতপক্ষে মুঘল সাম্রাজ্যের চূড়ান্ত পতন হয়।

যশোবন্তরাও হোলকার নিরপেক্ষ থাকার পর এখন মারাঠা স্বাধীনতা বিপন্ন দেখে ভরতপুরের রাজার সঙ্গে যোগ দিয়ে যুদ্ধ ঘোষণা করেন। লর্ড লেক দিগের যুদ্ধে ভরতপুরের রাজাকে পরাস্ত করেন। মিত্রহীন হোলকার কিছুকাল যুদ্ধ চালাবার পর ১৮০৬ খ্রীঃ রাজপুরঘাটের সন্ধির দ্বারা যুদ্ধ ত্যাগ করেন। হোলকারকে তাঁর রাজ্যের কিছু অংশ ফিরিয়ে দেওয়া হয়। তিনিও বশ্যতামূলক শর্ত গ্রহণ করেন। দ্বিতীয় ইঙ্গ-মারাঠা যুদ্ধ এবং বেসিনের সন্ধি ও সহকারী সন্ধিগুলির ফলে মারাঠা শক্তির কার্যতঃ পতন ঘটে। সিন্ধিয়া, ভোঁসলে, হোলকার প্রভৃতি পেশবার নিয়ন্ত্রণ মুক্ত হয়ে ইংরাজের আশ্রিত হয়ে পড়েন। পেশবাকে বেসিনের সন্ধির দ্বারা পদে পদে নিয়ন্ত্রিত করে তাঁর ক্ষমতা খর্ব করে ফেলা হয়।

হোলকারের পরাজয় : রাজপুরঘাটের সন্ধি

**তৃতীয় পরিচ্ছেদ : তৃতীয় ইঙ্গ-মারাঠা যুদ্ধ ও মারাঠা শক্তির চূড়ান্ত পতন ( Third Anglo-Maratha War : Final fall of the Marathas ) :** বেসিনের সন্ধির ( ১৮০২ খ্রীঃ ) পর পেশবা দ্বিতীয় বাজীরাও ইংরাজ দূত এলফিনষ্টোনের হাতের পুতুলে পরিণত হন। বরোদার মন্ত্রী গঙ্গাধর শাস্ত্রীকে হত্যার দায়ে এলফিনষ্টোন পেশবার মন্ত্রী ত্রিম্বকজী ডিংলেকে দায়ী করে বন্দী করেন। এই উপলক্ষে পেশবার সঙ্গে কোম্পানীর মন কষাকষি হয়। এদিকে কোম্পানী পিণ্ডারী দস্যুদের দমনের প্রাক্কালে যাতে পেশবা পিণ্ডারীদের পক্ষ না নেন, এজন্য পুণার সন্ধির ( ১৮১৭ খ্রীঃ ) দ্বারা পেশবার পদ লোপ করেন। পেশবা দ্বিতীয় বাজীরাওকে ইংরাজের আশ্রিত ভাতাভোগীতে পরিণত করা হয়। এই স্বৈরাচারী নীতির বিরুদ্ধে তৃতীয় ইঙ্গ-মারাঠা যুদ্ধ আরম্ভ হয়। পেশবা কোরেগাঁও ও অষ্টির যুদ্ধে পরাস্ত হন। ভোঁসলে সীতাবলদি ও হোলকার মাহিদপুরের যুদ্ধে পরাস্ত হন। মারাঠা শক্তির চূড়ান্ত পতন হয়। পেশবাকে বিঠুরে নজরবন্দী রাখা হয়। পেশবা পদ লুপ্ত হয়।

**চতুর্থ পরিচ্ছেদ : মারাঠার বিরুদ্ধে ইংরাজদের জয়লাভের কারন ( Causes of English victory against the Marathas ) :** অষ্টাদশ শতকে মারাঠা শক্তির বিরুদ্ধে ইংরাজ শক্তির জয়লাভের জন্য প্রধানতঃ মারাঠা রাষ্ট্রব্যবস্থার দুর্বলতা দায়ী ছিল। স্যার জে. এন. সরকারের মতে কোন রাষ্ট্রকে স্থায়ী করতে হলে সেই রাষ্ট্রের পশ্চাতে একটি আদর্শবাদ ও নৈতিক ভিত্তি থাকা দরকার। কিন্তু পেশবাদের আমল থেকে মারাঠারা অন্য রাজ্য আক্রমণ ও লুণ্ঠনকেই তাদের প্রধান নীতিতে পরিণত করে। মারাঠা সরকার চৌথ প্রভৃতি জবরদস্তি মূলক কর আদায় দ্বারা উত্তর ভারতের জনসাধারণের শ্রদ্ধা হারায়। মারাঠা শাসন তার নৈতিক ভিত্তি হারিয়ে ফেলে। মারাঠা সাম্রাজ্যের স্থায়িত্ব

নেতাদের ব্যক্তিগত প্রতিভার উপর নির্ভরশীল ছিল। কিন্তু মহাদজী সিন্ধিয়া ও নানা ফড়নীশের মৃত্যুর পর মহারাষ্ট্রে কোন যোগ্য নেতা ছিলেন না। মহারাষ্ট্রের নবীন নেতারা যথা দৌলতরাও সিন্ধিয়া, যশোবন্তরাও হোলকার ও পেশবা দ্বিতীয় বাজীরাও ছিলেন স্বার্থপর, অদূরদর্শী। ঐতিহাসিক সরদেশাইয়ের মতে, দ্বিতীয় বাজীরাওয়ের ষড়যন্ত্র-প্রবণতা, স্বার্থপরতাই মারাঠাদের পতনের জন্য প্রধানতঃ দায়ী ছিল। (৩) পেশবা পদের উত্তরাধিকার নিয়ে বিরোধ মারাঠা পতনকে ত্বরান্বিত করে। ইংরাজ এই বিরোধের সুযোগে ভেদ-নীতি খাটায় এবং পেশবা দ্বিতীয় বাজীরাওকে বেসিনের সন্ধি স্বাক্ষরে প্রলোভিত করে। বেসিনের সন্ধি স্বাক্ষর করার ফলে দ্বিতীয় বাজীরাও কার্যতঃ মারাঠা জাতির স্বাধীনতা বিকিয়ে দেন। (৪) মারাঠা রাষ্ট্রের অর্থনীতি ছিল ত্রুটিপূর্ণ। মহারাষ্ট্রের অর্থনীতি উন্নত করার জন্য পেশবাগণ সেচ-ব্যবস্থা গঠন ও উন্নত কৃষি প্রবর্তন করেন নাই। তাঁরা শিল্প-বাণিজ্যের উন্নতির দিকে নজর দেন নাই। তাঁরা অন্য রাষ্ট্র হতে জবরদস্তি কর চৌথ আদায়ের উপর নির্ভর করেন। এই করের দ্বারা এত বৃহৎ রাষ্ট্র ও সেনাদলের খরচা মেটান সম্ভব ছিল না। (৫) মারাঠা রাষ্ট্রে জায়গীর ও সামন্ত প্রথার প্রভাব রাষ্ট্রের ঐক্য ভেঙে দেয়। (৬) মারাঠারা তাদের জাতীয় রণকৌশল অশ্বারোহী সেনার দ্বারা গেরিলা যুদ্ধ ত্যাগ করে অষ্টাদশ শতকে পাশ্চাত্য কায়দায় কামান, বন্দুকের দ্বারা সেনাদলকে লড়তে শিক্ষা দিয়ে ভুল করে। কারণ এই নূতন যুদ্ধের কৌশল তারা ভাল করে রপ্ত করতে পারে নাই। এই যুদ্ধ-কৌশল শেখাবার মত উপযুক্ত ইওরোপীয় সেনাপতির সাহায্য তারা পায় নাই। ফলে ইংরাজের পটু, সুশিক্ষিত বাহিনী ও উন্নত কামান শ্রেণীর আক্রমণে মারাঠারা ছত্রভঙ্গ হয়ে যায়। (৭) ইংরাজের পক্ষে ছিলেন স্যার আর্থার ওয়েলেসলি ও লর্ড লেক প্রভৃতি বিখ্যাত সেনাপতিরা। তাঁরা রণ-পরিকল্পনা ও পরিচালনায় ছিলেন অসাধারণ। তাঁদের হাতে ছিল ঘোড়ায় টানা উন্নত মানের কামান। এর সামনে মারাঠাদের কোন উল্লেখযোগ্য সেনাপতি বা সমর সম্ভার ছিল না।

---

গঠনের কাজে হাত দেন। প্রথমতঃ, তিনি টিপুর প্রতিবেশী সীমান্তবর্তী রাজ্য ত্রিবাংকুরকে চুক্তির দ্বারা কোম্পানীর আশ্রিত রাজ্যে পরিণত করেন। দ্বিতীয়তঃ, মাসুলিপটমের সন্ধির দ্বারা লর্ড কর্ণওয়ালিস নিজামকে বালাঘাট জেলার অধিকার দিতে রাজী হন। যদিও এর আগে ম্যাঙ্গালোরের সন্ধির দ্বারা কোম্পানী বালাঘাট জেলায় টিপুর আধিপত্য স্বীকার করেছিল; এখন সেই শর্ত কোম্পানী ভঙ্গ করে। বিনিময়ে নিজাম কোম্পানীকে গুন্টুর জেলা ছেড়ে দেন। তৃতীয়তঃ, কর্ণওয়ালিস মারাঠা ও নিজামের সঙ্গে টিপু-বিরোধী সামরিক জোট গড়েন; নিজামকে কোম্পানীর মিত্রদের যে তালিকা দেওয়া হয় তাতে ইচ্ছা করে টিপুর নাম বাদ দেওয়া হয়।

টিপু সুলতান

টিপু তাঁর দূত দ্বারা সকল কথা জানতে পেরে ইংরাজের মিত্ররাজ্য ত্রিবাঙ্কুর আক্রমণ করলে তৃতীয় ইঙ্গ-মহীশূর যুদ্ধ আরম্ভ হয়। অধিকাংশ ঐতিহাসিকের মতে, এই যুদ্ধের জন্য কর্ণওয়ালিসের আগ্রাসনমুখী নীতিই দায়ী ছিল। কর্ণওয়ালিস নিজে টিপুর রাজধানী শ্রীরঙ্গপত্তন অবরোধ করলে ১৭৯২ খ্রীঃ টিপু বাধ্য হয়ে শ্রীরঙ্গপত্তনের সন্ধির দ্বারা যুদ্ধের অবসান ঘটান। টিপু তাঁর রাজ্যের অর্ধাংশ ও ৩৩০ লক্ষ টাকা ক্ষতিপূরণ দেন। টিপুর রাজ্যের কিছু অংশ মারাঠাদের দেওয়া হয়। বাকী অংশ কোম্পানীর রাজ্যভুক্ত হয়।

তৃতীয় ইঙ্গ-মহীশূর যুদ্ধ: শ্রীরঙ্গপত্তনের সন্ধি

শ্রীরঙ্গপত্তনের সন্ধির দ্বারা তাঁর রাজ্যের অর্ধাংশ হারিয়ে টিপু ক্ষুব্ধ হন। তিনি তাঁর নষ্ট ক্ষমতা পুনরুদ্ধারের চেষ্টা চালান। তিনি ইংরাজের বিরুদ্ধে ফরাসী সাহায্য লাভের জন্য মরিসাসে দূত মিশন পাঠান। কিন্তু মরিসাসের ফরাসী শাসন কর্তা মিলোটিনের কাছ থেকে তিনি কোন উল্লেখ্য সাহায্য লাভে বঞ্চিত হন। টিপু তুরস্কের সুলতান ও আফগানিস্থানের জামান শাহের সঙ্গেও যোগাযোগ করেন। এদিকে বড়লাট লর্ড ওয়েলেসলি টিপুর ফরাসী সাহায্য প্রার্থনাকে ইংরাজের প্রতি শত্রুজনোচিত কাজ বলে মনে করেন। তিনি ভুলে যান যে, স্বাধীন রাজ্য হিসাবে টিপুর এই সাহায্য চাওয়ার অধিকার ছিল। ডঃ মহিবুল হাসানের মতে, টিপু প্রকৃত কোন ফরাসী সাহায্য না পেলেও এই অজুহাতে ওয়েলেসলি মহীশূর আক্রমণ করেন। টিপু বশ্যতামূলক মিত্রতা গ্রহণ অপেক্ষা মহীশূরের বাঘের মত সিংহবিক্রমে স্বাধীনতা রক্ষার জন্য লড়াই করে শ্রীরঙ্গপত্তনের যুদ্ধে প্রাণ দেন। মহীশূরের স্বাধীনতা ধ্বংস হয়। ওয়েলেসলির নির্দেশে মহীশূরের কিছু অংশ নিজামকে, কিছু অংশ

চতুর্থ ইঙ্গ-মহীশূর যুদ্ধ: টিপুর পতন

ইংরাজের আশ্রিত হিসাবে মহীশূরের প্রাচীন হিন্দু রাজবংশকে এবং বাকী অংশ কোম্পানীর সাম্রাজ্যের অন্তর্ভুক্ত করা হয়।

---

## পঞ্চম অধ্যায় [গ]

# বশ্যতামূলক মিত্রতা নীতি ও কোম্পানীর সাম্রাজ্যবাদ

( The Policy of Subsidiary Alliance (1798) as an instrument of British Political Control )

**প্রথম পরিচ্ছেদ : বশ্যতামূলক মিত্রতা নীতি ( The Policy of Sub·idiary Alliance ) :** ভারতে ব্রিটিশ সাম্রাজ্য বিস্তারের কাজে লর্ড ওয়েলেসলির দান অসামান্য। এই সাম্রাজ্যবাদী ও ক্ষমতাপ্রিয় ব্রিটিশ প্রশাসক মনে করতেন যে, ভারতীয় রাজাদের শাসনব্যবস্থা ছিল অত্যাচারী ও নীতিহীন। ভারতের দেশীয় রাজশক্তিগুলিকে ব্রিটিশের ছত্রের তলায় এনে সারা ভারতে ব্রিটিশের আইন-শৃঙ্খলা ও শান্তি প্রতিষ্ঠাকেই তিনি সর্বোচ্চ কাজ ভাবতেন। ওয়েলেসলি ভাবতেন যে, ভারতীয়দের স্বার্থেই ভারতীয় রাজাদের ব্রিটিশের বশ্যতা স্বীকার করা উচিত। কারণ একমাত্র ব্রিটিশ শাসন দ্বারা ভারতবাসীর উপকার হতে পারে। পার্সিভ্যাল স্পিয়ারের মতে, "লর্ড ওয়েলেসলি ছিলেন ইওরোপীয় শ্রেষ্ঠত্বে অন্ধ-বিশ্বাসী।"

ওয়েলেসলির পাশ্চাত্য অহমিকাবোধ ও ভারতীয় প্রথা সম্পর্কে হীন ধারণা

ওয়েলেসলি

তাছাড়া ভারতের দুই প্রধান দেশীয় শক্তি মারাঠা ও মহীশূরের পতনশীল অবস্থা তাঁর চোখে ধরা পড়ে। মারাঠা সর্দার ও পেশবাদের মধ্যে অন্তর্দ্বন্দ্ব এবং মারাঠা নেতৃত্বে শূন্যতার কথা তিনি জানতেন। তৃতীয় ইঙ্গ-মহীশূর যুদ্ধের পর টিপুর দুর্বলতা স্পষ্টভাবে দেখা দেয়। ওয়েলেসলি মনে করেন মারাঠা ও মহীশূরের এই পতনশীলতার সুযোগে ভারতে ব্রিটিশ শক্তির বিস্তার সহজ হবে।

মারাঠা ও মহীশূরের পতনশীলতা

ইংলণ্ডে ১৭৮০-৯০ খ্রীঃ পর শিল্প-বিপ্লবে উদ্ভয়ন দেখা দেয়। ইংলণ্ডে

কল-কারখানার সংখ্যা ও মালের উৎপাদন দারুণ বাড়ে। ইংলণ্ডের শিল্পপতি গোষ্ঠী মনে করেন যে, ব্রিটিশের অধীনে সারা ভারত শাসিত হলে ভারতে ব্রিটিশ মালের একচেটিয়া বাজার তৈরী হবে। ভারত থেকে সস্তায় কাঁচামাল পাওয়া যাবে। তাঁরা যুদ্ধ-বিগ্রহের মাধ্যমে কোম্পানীর রাজ্য বিস্তারকে সমর্থন করেন।

ইংলণ্ডে শিল্প-বিপ্লব এবং ভারতীয় বাজার ও কাঁচামালের একচেটিয়া দখলের চেষ্টা

ওয়েলেসলি মনে করতেন যে, ভারতের দেশীয় রাজাদের স্বাধীনতা কোম্পানীর স্বার্থের প্রতিকূল। কারণ ইওরোপে ফরাসী শক্তির সঙ্গে ইংরাজ সরকার মরণপণ যুদ্ধে লিপ্ত ছিলেন। ভারতের রাজারা বিশেষতঃ টিপু সুলতান ও সিন্ধিয়া প্রভৃতি ফরাসী সাহায্য নেওয়ার চেষ্টা করেন। দেশীয় রাজাদের এই ফরাসী-ঘেঁষা নীতি বন্ধ করতে হলে তাদের কোম্পানীর অধীনে আনা দরকার, একথা ওয়েলেসলি মনে করতেন। তিনি জানতেন যে, ভারত আক্রমণের উদ্দেশ্যে নেপোলিয়ন মিশরে নেমেছিলেন। নেপোলিয়নের আক্রমণ বিফল হলেও, কাবুলের জামান শাহ উত্তর ভারতের রাজাদের ও দক্ষিণের টিপুর সঙ্গে যোগাযোগ স্থাপনের চেষ্টা করেন। এই সকল আশঙ্কা বন্ধ করার জন্য ওয়েলেসলি তাঁর বিখ্যাত বশ্যতামূলক মিত্রতা নীতি অনুসরণ করেন।

ভারতে ফরাসী হস্তক্ষেপের সম্ভাবনা দূর করা

বশ্যতামূলক মিত্রতা নীতির শর্তগুলি এই ছিল যে—(১) ভারতীয় নৃপতিদের কোম্পানীর সঙ্গে বশ্যতামূলক সন্ধি স্থাপনের জন্য আহ্বান জানান হবে। (২) যে সকল নৃপতি এই সন্ধি গ্রহণ করবেন তাঁরা অপর কোন শক্তির সঙ্গে কূটনৈতিক সম্পর্ক, সন্ধি বা যুদ্ধ-বিগ্রহ করতে পারবেন না। (৩) এই মিত্রতা গ্রহণকারীর রাজ্যে একদল ব্রিটিশ সৈন্য স্থায়ীভাবে থাকবে মিত্রশক্তিকে রক্ষার জন্য। (৪) এই সেনাদলের ব্যয় নির্বাহ করার জন্য মিত্রশক্তি নিয়মিত অর্থ দিবেন অথবা রাজ্যের অংশ ছেড়ে দিবেন। (৫) মিত্ররাজ্য হতে ইংরাজ ব্যতীত অপর সকল শ্বেতাঙ্গ সেনা ও নাগরিককে বিতাড়িত করতে হবে। (৬) মিত্র রাজার বৈদেশিক নীতি কোম্পানীর নির্দেশে চলবে। (৭) মিত্র রাজার দরবারে একজন ইংরাজ রেসিডেণ্ট থাকবেন।

বশ্যতামূলক মিত্রতা নীতির শর্ত

ওয়েলেসলি স্থির করেন যে, যে সকল দেশীয় শক্তি তাঁর পরিকল্পিত দেশীয় সন্ধি স্বেচ্ছায় মেনে নিবে, তিনি তাদের নিয়ন্ত্রিত স্বায়ত্ব-শাসনের অধিকার দিবেন। যে সকল শক্তি এই সন্ধিতে রাজী হবে না তাদের তিনি যুদ্ধের দ্বারা ধ্বংস করে ফেলবেন। ওয়েলেসলির বশ্যতামূলক সন্ধি ছিল আসলে সোনার গিল্টি করা লোহার শিকল। এই সন্ধির শর্তগুলি এত কঠোর ছিল যে, স্বাক্ষরকারীর সার্বভৌম ক্ষমতা, স্বাধীন বৈদেশিক নীতি সম্পূর্ণভাবে বিনষ্ট হত। এদিকে ইংরাজ সেনার ব্যয় ভার মিটাতে স্বাক্ষরকারী সর্বস্বান্ত হত এবং রাজ্য হারাত। অপরদিকে দেশীয় রাজার খরচায় কোম্পানী নিজের সেনাদল পোষণ করতে পারত। ভারতের বিভিন্ন অঞ্চলের দেশীয় রাজ্যে এই সেনাদল ব্রিটিশের আধিপত্য রক্ষা করত।

বশ্যতামূলক সন্ধির গুরুত্ব

হায়দরাবাদের নিজাম সর্বপ্রথম ১৭৯৮ খ্রীঃ বশ্যতামূলক সন্ধিতে স্বাক্ষর করেন। এর পর অযোধ্যার নবাব ১৮০১ খ্রীঃ এই সন্ধিতে স্বাক্ষর দিতে বাধ্য হন। তাঞ্জোরের রাজা, কর্ণাটকের নবাব ও সুরাটের রাজাও এই সন্ধিতে স্বাক্ষর দেন। মহীশূরের নবাব টিপু সুলতান এই সন্ধিতে স্বাক্ষর না দিলে ওয়েলেসলি ইঙ্গ-মহীশূর যুদ্ধে টিপুর পতন ঘটান। ১৮০২ খ্রীঃ পেশবা দ্বিতীয় বাজীরাও বেসিনের বশ্যতামূলক সন্ধি স্বাক্ষর করেন। মারাঠা সর্দাররা এই সন্ধি মানতে অস্বীকার করলে ওয়েলেসলি দ্বিতীয় ইঙ্গ-মারাঠা যুদ্ধে তাঁদের পরাস্ত করে, ভোঁসলের উপর দেওগাঁওয়ের বশ্যতামূলক সন্ধি এবং সিন্ধিয়ার উপর সুর্যি অর্জনগাঁওয়ের সন্ধি ও হোলকারের উপর রাজপুরঘাটের সন্ধি চাপিয়ে দেন। ওয়েলেসলির নীতির ফলে সম্রাট দ্বিতীয় শাহ আলম কোম্পানীর নিয়ন্ত্রণে চলে আসেন।

বশ্যতামূলক সন্ধির প্রয়োগ

---

## পঞ্চম অধ্যায় [ঘ]

# কোম্পানীর অন্যান্য রাজ্য জয়

## ( Other Conquests of the Company )

**প্রথম পরিচ্ছেদ: কোম্পানীর অন্যান্য রাজ্য জয় (Other Conquests of the Company):** লর্ড ওয়েলেসলির পর মারাঠাদের বিরুদ্ধে তাঁর আরব্ধ কার্য বড়লাট লর্ড হেস্টিংস সম্পন্ন করেন। তিনি তৃতীয় ইঙ্গ-মারাঠা যুদ্ধে মারাঠা শক্তিকে সম্পূর্ণ ধ্বংস করেন। ( বিশদ বিবরণ আগে পৃঃ ২৩৪ দ্রষ্টব্য )। রাজপুত রাজ্যগুলি মারাঠা শাসন মুক্ত হয়ে ব্রিটিশের অধীনতা স্বীকার করে। সুতরাং ১৮১৮ খ্রীঃ পাঞ্জাব ও সিন্ধু ছাড়া সমগ্র ভারতীয় উপমহাদেশ কোম্পানীর পদানত হয়। কোম্পানী নিজেকে ভারতের প্যারামাউণ্ট বা সার্বভৌম শক্তি রূপে ঘোষণা করে। লর্ড হেস্টিংসের আমলে উত্তর প্রদেশের গোরক্ষপুর জেলা ইংরাজের দখলে এলে নেপালের সঙ্গে সীমান্ত বিবাদ আরম্ভ হয়। লর্ড হেস্টিংস নেপাল দরবারকে সীমান্তের বিতর্কিত স্থান ছেড়ে দিতে বলেন। নেপাল দরবার এতে রাজী না হলে ইঙ্গ-নেপাল যুদ্ধ বাধে। ইংরাজ সেনাপতি ডেভিড অক্টারলোনী মকানপুরের যুদ্ধে গুর্খাদের পরাস্ত করেন। ১৮১৬ খ্রীঃ সগৌলির সন্ধির দ্বারা কুমায়ুন, গাড়োয়াল ব্রিটিশ ভারতের অন্তর্ভুক্ত হয়। নেপালের রাজধানী কাটমাণ্ডুতে ইংরাজ রাষ্ট্রদূত থাকার ব্যবস্থা হয়। সিমলা, মুসৌরি, নৈনিতাল প্রভৃতি পার্বত্য শহরগুলি নেপাল ইংরাজ সরকারকে ছেড়ে দেয়।

কোম্পানীর ভারতের সার্বভৌম শক্তিতে পরিণতকরণ: ইঙ্গ-নেপাল যুদ্ধ

লর্ড হেস্টিংস ভারতের পূর্ব সীমান্তে ব্রহ্মদেশের দিকে নজর দেন। তিনি ১৮১৯ খ্রীঃ মালয়ের সিঙ্গাপুর বন্দর অধিকার করেন। ইতিমধ্যে মণিপুর, আসাম ও

শ্রীহট্টের উপর অধিকার নিয়ে কোম্পানীর সঙ্গে ব্রহ্মরাজের বিরোধ বাধে। ব্রহ্মরাজ তাঁর দেশে ইংরাজ বণিকদের ঢোকায় বাধা দেন। ব্রহ্মদেশকে ব্রিটিশ বাণিজ্যের জন্য উন্মুক্ত করা ও সাম্রাজ্য বিস্তারের উদ্দেশ্যে প্রথম ইঙ্গ-ব্রহ্ম যুদ্ধ আরম্ভ হয়। ইয়ান্দাবুর সন্ধির (১৮২৬ খ্রীঃ) দ্বারা আসাম, কাছাড়, মণিপুর ও জয়ন্তিয়া ব্রহ্মের হাত থেকে কোম্পানীর হাতে আসে। আরাকান ও তেনাসেরিমও ইংরাজের হাতে আসে।

প্রথম ইঙ্গ-ব্রহ্ম যুদ্ধ : ইয়ান্দাবুর সন্ধি

ইতিমধ্যে ব্রহ্মের অফুরন্ত কাষ্ঠ সম্পদ ও অন্যান্য কাঁচামাল দখলের জন্য ব্রিটিশ বণিকরা দক্ষিণ ব্রহ্মে ঢোকার চেষ্টা করলে ব্রহ্মরাজ বাধা দেন। বড়লাট লর্ড ডালহৌসী ব্রহ্মরাজ মিণ্ডনকে বাধ্য করার জন্য কমোডোর ল্যাম্বার্ট নামে এক নৌ-সেনাপতিকে পাঠান। ল্যাম্বার্টের উদ্ধত আচরণে উত্যক্ত হয়ে মিণ্ডন তাঁকে বহিষ্কার

করলে দ্বিতীয় ইঙ্গ-ব্রহ্ম যুদ্ধ আরম্ভ হয়। এই যুদ্ধের ফলে ইংরাজ শক্তি দক্ষিণ ব্রহ্ম অর্থাৎ প্রোম ও পেগু অধিকার করে। বাকী থাকে উত্তর ব্রহ্ম। এই অঞ্চলে ব্রহ্মরাজ থিব ফরাসী শক্তির সঙ্গে মিত্রতা স্থাপন করে তাঁর স্বাধীনতা রক্ষার চেষ্টা করলে, ফরাসী মিত্রতার অজুহাতে লর্ড ডাফরিনের নির্দেশে ইংরাজ সেনা ১৮৮৬ খ্রীঃ উত্তর ব্রহ্ম অধিকার করে।

দ্বিতীয় ও তৃতীয় ইঙ্গ-ব্রহ্ম যুদ্ধ

**দ্বিতীয় পরিচ্ছেদ : ইঙ্গ-শিখ সম্পর্ক : রঞ্জিৎ সিংহ (Anglo-Sikh relations till the death of Ranjit Singh) :** শিখ গুরু বান্দার মৃত্যুর পর শিখ জাতির গুরুর পদ শূন্য রাখা হয়। কিন্তু গুরু নানক, গুরু অর্জুন ও গুরু গোবিন্দের আদর্শ হৃদয়ে রেখে শিখ জাতি তাদের স্বাধীনতা লাভের জন্য চেষ্টা চালায়। ১৭৬১ খ্রীঃ তৃতীয় পানিপথের যুদ্ধের পর শিখরা পাঞ্জাবে স্বাধীন শক্তি হিসাবে আত্মপ্রকাশ করে। ১৭৬৭ খ্রীঃ পশ্চিমে আটক ও পূর্বে সাহারাণপুর পর্যন্ত স্বাধীন শিখ রাজ্য স্থাপিত হয়। শিখ সর্দাররা পবিত্র অমৃতসর তীর্থে সমবেত হয়ে গুরু নানক ও গুরু গোবিন্দের "দেগ, তেগ, ফতে" (দয়া, শক্তি ও জয়) কামনা করে। এর পর শিখ জাতি মিসলে বিভক্ত হয়ে যায় এবং প্রতি মিসল আলাদাভাবে নিজ নিজ এলাকায় শাসন করতে থাকে। এই সময় থেকে শিখ মিসলের সর্দাররা পরস্পরের সঙ্গে বিবাদে লিপ্ত হন এবং শিখ জাতির ঐক্য নষ্ট হয়।

এই সময় ১৭৮০ খ্রীঃ সুকারচাকিয়া মিসলের অধিপতি মহা সিংহের ঘরে রঞ্জিৎ সিংহের জন্ম হয়। পিতার মৃত্যুর পর মাত্র ১৩ বৎসর বয়সে রঞ্জিৎ সিংহ সুকারচাকিয়া মিসলের দায়িত্ব পান। হায়দর আলির মতই রঞ্জিৎ সিংহ ছিলেন নিরক্ষর। তাঁরই মত তিনি ছিলেন যুদ্ধ-বিশারদ ও সংগঠন শক্তির অধিকারী। প্রকৃতি-দত্ত প্রতিভার দ্বারা রঞ্জিৎ সিংহ তাঁর কর্তব্য এবং তৎকালীন রাজনৈতিক অবস্থা সম্পর্কে সুস্পষ্ট ধারণা করেন। রঞ্জিৎ সিংহ স্থির করেন যে, ১২টি শিখ মিসলকে তিনি তাঁর অধীনে এনে এক অখিল শিখ জাতীয় সাম্রাজ্য গঠন করবেন।

অখিল জাতীয় শিখ সাম্রাজ্যের আদর্শ গ্রহণ

রঞ্জিৎ সিংহ

রঞ্জিৎ সিংহ তাঁর লক্ষ্যকে কাজে পরিণত করার জন্য "রক্ত ও লৌহ নীতির" দ্বারা শতদ্রুর পশ্চিম তীরের শিখ মিসলগুলিকে একের পর এক তাঁর বশ্যতা স্বীকারে বাধ্য করেন। তিনি ১৮০৭ খ্রীঃ (মতান্তরে ১৮০২ খ্রীঃ) শিখ তীর্থ অমৃতসর অধিকার করেন। ১৮০৫-১৮২৩ খ্রীঃ পর্যন্ত তিনি বাহুবলে রামগড়িয়া, কানাহাইয়া, আলুওয়ালিয়া

শতদ্রুর পশ্চিমের মিসল জয়

মিসলগুলি অধিকার করে শতদ্রুর তীর পর্যন্ত তাঁর সাম্রাজ্য প্রতিষ্ঠা করেন। মিসলের সর্দাররা তাঁর অধীনে স্থানীয় জমিদারে পরিণত হন।

এর পর রঞ্জিৎ সিংহ শতদ্রুর পূর্ব তীরের শিখ মিসলগুলি যথা পাতিয়ালা, ঝিন্দ, নাভা, কাপুরথালা প্রভৃতি অধিকারের জন্য অভিযান চালান। শতদ্রুর পূর্ব তীরের শিখ মিসলগুলির গুরুত্ব বিশেষ ছিল। যদি এই মিসলগুলির উপর ইংরাজের আধিপত্য স্থাপিত হত, তবে রঞ্জিতের স্বাধীনতা বিপন্ন হওয়ার সম্ভাবনা ছিল। তাছাড়া এই মিসলগুলিকে তাঁর অধীনতায় না আনলে অখিল শিখ সাম্রাজ্য গঠনের স্বপ্ন অপূর্ণ থাকত। রঞ্জিৎ সিংহ শতদ্রুর পূর্ব তীরে তিনবার অভিযান চালিয়ে লুধিয়ানা প্রভৃতি অঞ্চল অধিকার করেন।

শতদ্রুর পূর্ব তীরের মিসল জয়ের চেষ্টা : ইংরাজের বাধা

এদিকে শতদ্রুর পূর্ব তীরের মিসল সর্দাররা রঞ্জিতের অধীনতা স্বীকার করতে রাজী ছিলেন না। তাঁরা পাতিয়ালার রাজা সাহেব সিংহের নেতৃত্বে ইংরাজের সাহায্য চান। ব্রিটিশ ভারতের বড়লাট লর্ড মিণ্টো তীক্ষ্ন দৃষ্টিতে রঞ্জিতের রাজ্য বিস্তার লক্ষ্য করছিলেন। লর্ড মিণ্টো মনে করতেন যে, দিল্লীর নিরাপত্তার জন্য রঞ্জিতের রাজ্যসীমাকে শতদ্রুর পশ্চিম তীরে আবদ্ধ রাখা দরকার। প্রসারণশীল শিখ শক্তিকে কোম্পানী মারাঠাদের মতই সন্দেহের চোখে দেখত। এজন্য লর্ড মিণ্টো শতদ্রুর পূর্ব তীরের শিখ মিসলগুলিকে ইংরাজের আশ্রিত রাজ্যে পরিণত করার নীতি নেন।

অপর দিকে রাশিয়ার সঙ্গে ফরাসী সম্রাট নেপোলিয়নের মিত্রতা স্থাপিত হলে, ব্রিটিশ সরকার আশংকা করেন যে, নেপোলিয়ন রাশিয়ার সহযোগিতা নিয়ে রাশিয়ার পথে আফগানিস্থান হয়ে ভারতে ব্রিটিশ শক্তিকে উৎখাত করার জন্য ঢুকে পড়তে পারেন। নেপোলিয়নের সম্ভাবিত আক্রমণ প্রতিরোধ করতে হলে ইংরাজের পক্ষে পাঞ্জাবের অধিপতি রঞ্জিৎ সিংহের মিত্রতা দরকার ছিল। এই উভয় লক্ষ্য পূরণের জন্য অর্থাৎ রঞ্জিৎ সিংহকে হাতে রেখে শতদ্রুর পূর্ব তীরে ইংরাজ আধিপত্য স্থাপনের উদ্দেশ্যে, লর্ড মিণ্টো চতুর ও কুশলী রাজনীতিবিদ স্যার চার্লস মেটকাফকে রঞ্জিতের দরবারে পাঠান।

মেটকাফের দৌত্য

মেটকাফ, রঞ্জিৎ সিংহকে তাঁর ব্যক্তিত্ব ও ব্রিটিশের সামরিক শক্তির শ্রেষ্ঠত্বের দ্বারা প্রভাবিত করার চেষ্টা করেন। ইতিমধ্যে বিলাত হতে খবর আসে আর নেপোলিয়নের ভারত আক্রমণের সম্ভাবনা নেই। মেটকাফ এর পর রঞ্জিত সিংহকে তোষণ নীতি ত্যাগ করে, ইংরাজের সামরিক শ্রেষ্ঠত্বের কথা বুঝাবার চেষ্টা করেন। ইতিমধ্যে ইংরাজ সেনাপতি ডেভিড অক্টারলোনী লুধিয়ানার শিবির স্থাপন করলে রঞ্জিৎ বুঝতে পারেন যে, ইংরাজের সঙ্গে যুদ্ধ ছাড়া শতদ্রুর পূর্ব তীরের শিখ অঞ্চল অধিকার করা সম্ভব নয়। এদিকে ইংরাজের সঙ্গে যুদ্ধ করার মত সাহস রঞ্জিৎ সিংহের ছিল না। ডঃ এন. কে. সিংহের মতে, ইংরাজের সামরিক শ্রেষ্ঠত্ব সম্পর্কে রঞ্জিৎ ভীতি-গ্রস্ত ছিলেন।

মেটকাফের কূটনীতি

রঞ্জিৎ সিংহ ইংরাজের সঙ্গে শান্তিপূর্ণ সহাবস্থানের জন্য ১৮০৯ খ্রীঃ অমৃতসরের সন্ধি স্বাক্ষর করেন। এই সন্ধির দ্বারা শতদ্রু নদী ইংরাজ ও রঞ্জিৎ সিংহের রাজ্যের সীমানা হিসাবে চিহ্নিত হয়। শতদ্রুর পূর্ব তীরের শিখ রাজ্যগুলি ইংরাজের আশ্রিত রাজ্যে পরিণত হয়। শতদ্রুর পশ্চিম তীরের ও অন্যান্য অঞ্চলের উপর কোম্পানী মহারাজার অধিকার মেনে নেয়। কানিংহাম প্রভৃতি ঐতিহাসিক অমৃতসরের সন্ধিকে মহারাজা রঞ্জিৎ সিংহের পক্ষে লাভজনক বলেছেন। কারণ কোম্পানী শতদ্রুর পশ্চিম তীরের অঞ্চলে মহারাজার অধিকার স্বীকার করে। ডঃ এন. কে. সিংহ এই সন্ধিকে রঞ্জিতের দুর্বলতার পরিচায়ক বলে মনে করেন। এই সন্ধির দ্বারা রঞ্জিৎ তাঁর অখিল শিখ সাম্রাজ্য গঠনের স্বপ্ন ছাড়তে বাধ্য হন। ইংরাজ শক্তির ভয়ে তিনি যুদ্ধ এড়ান ও সন্ধি করেন। কিন্তু ইংরাজ-শিখের যুদ্ধ ছিল অনিবার্য। এই যুদ্ধ তাঁর মৃত্যুর পর ঘটে।

অমৃতসরের সন্ধি

অমৃতসরের সন্ধির পর রঞ্জিৎ সিংহ কাংড়া, মুলতান, কাশ্মীর, পেশোয়ার ও উত্তর-পশ্চিম সীমান্ত প্রদেশের কিছু অংশ জয় করেন। কিন্তু তিনি সিন্ধু জয় করার চেষ্টা করলে বড়লাট লর্ড উইলিয়াম বেণ্টিঙ্কের নীতির ফলে তা ব্যাহত হয়। সিন্ধু দেশের উপর ইংরাজের আধিপত্য বিস্তৃত হয়। প্রথম ইঙ্গ-আফগান যুদ্ধ আরম্ভ হলে, ইংরাজের মিত্র রূপে রঞ্জিৎ সিংহ পেশোয়ার, উত্তর-পশ্চিম প্রদেশের কিছু অংশ অধিকার করেন। তিনি আফগানিস্থানের নির্বাচিত সুলতান শাহ সুজার নিকট হতে কোহিনুর মণি হস্তগত করেন। ১৮৩৯ খ্রীঃ রঞ্জিৎ সিংহের মৃত্যু হয়।

রঞ্জিৎ সিংহ ছিলেন প্রকৃতই পাঞ্জাব-কেশরী। এক অখ্যাত অবস্থা থেকে তিনি নিজ যোগ্যতায় শিখ জাতীয় সাম্রাজ্য প্রতিষ্ঠা করেন। পরস্পর বিবাদে দীর্ণ সামন্ততান্ত্রিক মিসলগুলিকে ভেঙে তিনি পাঞ্জাবে উন্নত শাসন ও বিচার ব্যবস্থা প্রবর্তন করেন। তিনি জাতিধর্ম নির্বিশেষে যোগ্যতা অনুসারে কর্মচারী নিয়োগ করতেন। তিনি তাঁর সেনাদলের আধুনিকীকরণ করেন। ইওরোপীয় সেনাপতিদের দ্বারা সেনা সংগঠন করেন। রঞ্জিতের প্রধান দুর্বলতা ছিল যে, তিনি ইংরাজের সঙ্গে মোকাবিলার দায়িত্ব এড়িয়ে যান। তাঁর মৃত্যুর পর যোগ্য লোক না থাকায় তাঁর সাম্রাজ্য ভেঙে পড়ে। রঞ্জিৎ সিংহ বিশ্বাস করতেন যে, ইংরাজকে রোখা যাবে না। "সব লাল হো যায়েগা" ছিল তাঁর বিখ্যাত মন্তব্য।

রঞ্জিৎ সিংহের কৃতিত্ব

9/9/84

### পঞ্চম অধ্যায় [ঙ]

## পাঞ্জাব অধিকার

## ( Annexation of Punjab )

**প্রথম পরিচ্ছেদঃ কোম্পানীর পাঞ্জাব অধিকার ( Annexation of Punjab ):** রঞ্জিৎ সিংহের মৃত্যুর পর যথাক্রমে তাঁর পুত্রগণ খড়্গ সিংহ ও নওনেহাল সিংহ স্বল্পকাল রাজত্ব করেন। নওনেহালের মৃত্যুর পর রাজমাতা ঝিন্দন কৌরকে হাত করে শিখ সর্দার লাল সিংহ ঝিন্দনের নাবালক পুত্র দলীপ সিংহকে সিংহাসনে বসিয়ে নিজ হাতে ক্ষমতা গ্রহণের চেষ্টা করলে অন্য শিখ সর্দারদের সঙ্গে লাল সিংহের বিবাদ বাধে। ইতিমধ্যে ইংরাজ শক্তি শিখ দরবারের বিবাদ লক্ষ্য করে পাঞ্জাব অধিকারের জন্য শতদ্রুর পূর্ব পারে সেনা সন্নিবেশ করে। রাণী ঝিন্দন তাঁর উদ্ধত খালসা বাহিনীকে সংযত রাখতে না পেরে শতদ্রু পার হয়ে ইংরাজ শিবির আক্রমণে তাদের প্ররোচনা দিলে প্রথম ইঙ্গ-শিখ যুদ্ধ আরম্ভ হয়। আলিওয়াল, মুদকী ও ফিরোজশার যুদ্ধে পরাস্ত হয়ে শিখ দরবার লাহোরের সন্ধির ( ১৮৪৬ খ্রীঃ ) দ্বারা কোম্পানীকে জলন্ধর দোয়াব, কাশ্মীর ছেড়ে দেয় ও লাহোর দরবারে ইংরাজ রেসিডেণ্ট গ্রহণ করে এবং যুদ্ধের দরুণ ক্ষতিপূরণ দেয়।

প্রথম ইঙ্গ-শিখ যুদ্ধ

লাহোরের সন্ধি ছিল একটি যুদ্ধ-বিরতি মাত্র। লাহোর দরবারে ইংরাজ রেসিডেণ্ট জন লরেন্স ইংরাজের হুকুম চালু করার চেষ্টা করায় এবং কোম্পানীর নির্দেশে কাশ্মীর শিখদের কাছ থেকে নিয়ে গুলাব সিংহকে বিক্রী করায় ও লাল সিংহকে দরবার থেকে বিতাড়িত করায় শিখদের সঙ্গে কোম্পানীর সম্পর্কের অবনতি হয়। লরেন্স রাণী ঝিন্দনকে চুনার দুর্গে বন্দিনী করলে মুলতানের সর্দার মুলরাজ বিদ্রোহ করেন। এই বিদ্রোহে সকল শিখ সর্দার ও খালসা বাহিনী যোগ দিলে দ্বিতীয় ইঙ্গ-শিখ যুদ্ধ আরম্ভ হয়। চিলিয়ানওয়ালা ও গুজরাটের যুদ্ধে খালসা বাহিনী পর্যুদস্ত হলে লর্ড ডালহৌসীর নির্দেশে পাঞ্জাবকে ব্রিটিশ সাম্রাজ্যভুক্ত করা হয়। এর ফলে ব্রিটিশ ভারতের সীমান্ত আফগানিস্থান স্পর্শ করে।

দ্বিতীয় ইঙ্গ-শিখ যুদ্ধ

### পঞ্চম অধ্যায় [চ]

## লর্ড ডালহৌসী ও ব্রিটিশ সাম্রাজ্যের বিস্তার

## ( Lord Dalhousie and British imperial expansion )

**প্রথম পরিচ্ছেদঃ স্বত্ব-বিলোপ নীতিঃ লর্ড ডালহৌসীর সাম্রাজ্য বিস্তার ( Doctrine of Lapse: British imperial expansions under Lord Dalhousie ):** ১৮৪৮ খ্রীঃ লর্ড ডালহৌসী

ভারতের বড়লাট পদে নিযুক্ত হন। স্যার রিচার্ড টেম্পলের মতে, ভারতে ব্রিটিশ সাম্রাজ্যবাদী শাসকদের মধ্যে লর্ড ডালহৌসীর সমতুল্য কেহ ছিলেন না। ঐতিহাসিক নেস বলেছেন যে, "ডালহৌসীর পূর্ববর্তী ইংরাজ শাসকেরা পারতপক্ষে রাজ্য দখল বা লড়াই এড়িয়ে চলতেন; কিন্তু ডালহৌসী সর্বদা রাজ্য দখলের সুযোগ খুঁজে বের করতেন।" লর্ড ডালহৌসী মনে করতেন যে, ভারতে দেশীয় রাজাদের শাসন লোপ করা ভারতীয়দের পক্ষে মঙ্গলজনক। কারণ তাঁর মতে ব্রিটিশের প্রত্যক্ষ শাসন দেশীয় রাজাদের দুর্নীতিপূর্ণ, অত্যাচারী শাসনব্যবস্থা অপেক্ষা অনেকাংশে উন্নত ছিল।

ডালহৌসীর সাম্রাজ্যবাদ

ডালহৌসী

আসলে তাঁর তথাকথিত ভারত-হিতৈষণার মূলে ছিল অর্থনৈতিক সাম্রাজ্যবাদ। লর্ড ডালহৌসী, ইংলণ্ডের অন্যান্য টোরী সাম্রাজ্যবাদীদের মতই বিশ্বাস করতেন যে, দেশীয় রাজাদের বাধা-নিষেধ ও কুশাসনের ফলে দেশীয় রাজ্যগুলিতে বিলাতী মাল আশানুরূপ বিক্রী হয় না। এই কারণে দেশীয় রাজ্যগুলিকে উচ্ছেদ করে ব্রিটিশের প্রত্যক্ষ শাসনে আনার জন্য তিনি নানা প্রকার সাম্রাজ্যবাদী নীতি নেন। লর্ড ওয়েলেসলির সঙ্গে লর্ড ডালহৌসীর সাম্রাজ্যবাদী নীতির পার্থক্য এই ছিল যে, ওয়েলেসলি দেশীয় রাজ্যগুলিকে পুরাপুরি উচ্ছেদ করা থেকে বিরত থাকেন। তিনি কোম্পানীর অধীনস্থ করার পর দেশীয় রাজাদের স্বায়ত্ত-শাসনের অধিকার দেন। ডালহৌসী মনে করতেন যে, কোম্পানীর আলোকপ্রাপ্ত প্রত্যক্ষ শাসনে দেশীয় রাজ্যগুলিকে আনা কর্তব্য।

অর্থনৈতিক কারণ

লর্ড ডালহৌসী তাঁর উদ্দেশ্য সিদ্ধ করার জন্য স্বত্ব-বিলোপ নীতির আশ্রয় নেন। লর্ড ডালহৌসী ভারতের হিন্দু দেশীয় রাজাদের তিন শ্রেণীতে ভাগ করেন, যথা—(ক) কোম্পানীর দ্বারা স্থাপিত দেশীয় রাজ্য; (খ) কোম্পানীর আশ্রিত এবং করদ দেশীয় রাজ্য; (গ) স্বাধীন দেশীয় রাজ্য। স্বত্ব-বিলোপ আইন ঘোষণা করে ডালহৌসী নির্দেশ দেন যে, প্রথম শ্রেণীর রাজ্যের ক্ষেত্রে রাজবংশের কোন স্বাভাবিক উত্তরাধিকারী না থাকলে, এই রাজবংশের স্বত্ব লোপ পাবে। এই রাজ্য কোম্পানীতে বর্তাবে। এই রাজবংশ দত্তক গ্রহণ করে কোনক্রমে সিংহাসনে স্বত্ব রাখতে পারবে না। দ্বিতীয় শ্রেণীর অর্থাৎ করদ রাজ্যগুলির ক্ষেত্রে স্বাভাবিক বংশধর না থাকলে দত্তক গ্রহণের জন্য কোম্পানীর কর্তৃপক্ষের অনুমতি লাগবে। যদি অনুমতি না দেওয়া হয় তবে এই রাজবংশের স্বত্ব লোপ পাবে এবং এই রাজ্য কোম্পানীতে বর্তাবে। তৃতীয় শ্রেণীর রাজ্যের ক্ষেত্রে দত্তক

স্বত্ব-বিলোপ নীতি

গ্রহণে কোম্পানীর কোন আপত্তি থাকবে না। ডালহৌসীর স্বত্ব-বিলোপ আইন ছিল হিন্দু সমাজের চিরাচরিত আইনের বিরোধী। কারণ হিন্দু আইনে অপুত্রক ব্যক্তিকে দত্তক পুত্র গ্রহণের অধিকার স্বীকৃত ছিল। এজন্য লোকে কোম্পানীর উপর অসন্তুষ্ট হয়। তাছাড়া ডালহৌসী বেআইনীভাবে কতকগুলি রাজ্য অধিগ্রহণ করেন। বিলাতের কর্তৃপক্ষ পরে এজন্য উদয়পুর প্রভৃতি রাজ্য ফিরিয়ে দেন। স্বত্ব-বিলোপ আইন দ্বারা তিনি সাতারা, জৈৎপুর, নাগপুর, ঝাঁসি, সম্বলপুর, উদয়পুর, ভগৎ প্রভৃতি দেশীয় রাজ্য অধিগ্রহণ করেন।

স্বত্ব-বিলোপ নীতির দ্বারা রাজপদ ও ভাতা লোপ

তাছাড়া স্বত্ব-বিলোপ নীতি প্রয়োগ করে তিনি রাজবংশের উত্তরাধিকারী দত্তক সন্তানদের প্রাপ্য ভাতা প্রদান রদ করেন। পেশবা দ্বিতীয় বাজীরাওয়ের দত্তক পুত্র নানা সাহেবের ভাতা প্রদান বন্ধ হয়। কর্ণাটকের নবাবের, তাঞ্জোর ও সুরাটের রাজার উত্তরাধিকারী না থাকায় এই রাজপদ ও তার ভাতা লোপ করা হয়।

ডালহৌসী কুশাসনের অজুহাতে কোন কোন দেশীয় রাজ্য অধিগ্রহণ করেন। অযোধ্যার নবাব ওয়াজিদ আলি শাহকে কুশাসনের অজুহাতে তিনি পদচ্যুত করে অযোধ্যা রাজ্য কোম্পানীর প্রত্যক্ষ শাসনে আনেন। আসলে নবাব ওয়াজিদ আলির বহু বংশধর থাকায় অযোধ্যায় স্বত্ব-বিলোপ নীতি প্রয়োগের সুবিধা ছিল না। অথচ

অযোধ্যা ও বেরার দখল

অযোধ্যার মত বিস্তীর্ণ অঞ্চল কোম্পানীর অধীনে এনে কোম্পানীর বাণিজ্য ও রাজস্ব বাড়াতে তাঁর আগ্রহ ছিল। এজন্যই ডালহৌসী কুশাসনের অজুহাত তোলেন। এছাড়া হায়দরাবাদের নিজাম বশ্যতামূলক মিত্রতা সন্ধি অনুসারে প্রদেয় অর্থ বাকী ফেলার অজুহাতে, লর্ড ডালহৌসী তুলা উৎপাদনের অঞ্চল বেরার প্রদেশ অধিকার করেন। এর ফলে ইংরাজ মিল মালিকদের তুলা সরবরাহে সুবিধা হয়।

এছাড়া ডালহৌসী যুদ্ধ নীতির দ্বারা দ্বিতীয় ইঙ্গ-শিখ যুদ্ধের পর পাঞ্জাব ব্রিটিশ সাম্রাজ্যের অন্তর্ভুক্ত করেন। তিনি দ্বিতীয় ইঙ্গ-ব্রহ্ম যুদ্ধের দ্বারা দক্ষিণ ব্রহ্ম বা পেগু

পাঞ্জাব ও দক্ষিণ ব্রহ্ম দখল : ফলাফল

ও প্রোম ব্রিটিশ সাম্রাজ্যভুক্ত করে দক্ষিণ-পূর্ব এশিয়ায় ব্রিটিশ আধিপত্য বিস্তারের পথ তৈরী করেন। ডালহৌসীর নগ্ন সাম্রাজ্যবাদ নীতি ভারতে ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহের অন্যতম প্রধান কারণ ছিল। রাজ্যহারা নানা সাহেব, ঝাঁসির রাণী, কর্মচ্যুত অযোধ্যার নবাবের সেনা ও কর্মচারীরা এই মহাবিদ্রোহে ইংরাজের দুর্দিন সৃষ্টি করে।

———

## ষষ্ঠ অধ্যায়

# কোম্পানীর আমলে শাসন ও রাজস্ব সংস্কার : হেস্টিংস—কর্ণওয়ালিস

## ( The Administrative and Revenue Reforms under the Company : Hastings—Cornwallis )

**প্রথম পরিচ্ছেদ : দেওয়ানী ও দ্বৈত শাসনের ফলাফল ( Implications of the Dewani and of the Diarchy ) :** ১৭৫৭ খ্রীঃ পলাশীর যুদ্ধের পর থেকে কোম্পানী বাংলায় প্রকৃত ক্ষমতার অধিকারী হয়। কিন্তু কোম্পানী নিজ হাতে শাসন বা রাজস্বের দায়িত্ব না নিয়ে কোম্পানীর আশ্রিত হিসাবে বাংলার সিংহাসনে পুতুল সরকার ( Puppet Government ) স্থাপন করে। কোম্পানীর প্রয়োজন মত বাংলার রাজস্ব ও রসদপত্র নবাবকে যোগাড় করে দিতে হয়। কোম্পানীর কর্তাদের প্রচুর উপঢৌকন দিতে হয়। কোম্পানী ও তার কর্মচারীরা বিনা শুল্কে একচেটিয়া বাণিজ্য করতে থাকে। কিন্তু বাংলার নবাবেরা যথা মীরজাফর ও মীরকাশিম ইংরাজের আজ্ঞাবাহী ভৃত্যে পরিণত হওয়ার বিরুদ্ধতা করায় "পুতুল প্রথা"র ত্রুটি দেখা দেয়। মীরকাশিমের যুদ্ধের ( ১৭৬৪ খ্রীঃ ) পর এই প্রথা পরিত্যক্ত হয়।

বক্সারের যুদ্ধের পর কলিকাতার কোম্পানীর কর্তারা বৃদ্ধ মীরজাফরকে সিংহাসনে বসান। মীরজাফরের শীঘ্রই দেহত্যাগ হলে, তাঁর নাবালক পুত্র নজমউদ্দৌলাকে কোম্পানী বাংলার সিংহাসনে বসিয়ে তাঁর সঙ্গে এক সন্ধি ( ১৭৬৫ খ্রীঃ ২০শে ফেব্রুয়ারী ) স্বাক্ষর করে। এই সন্ধির দ্বারা (১) নবাবের রক্ষার সকল দায়িত্ব কোম্পানী নেয়। (২) নবাবের রাজ্য শাসন বা নিজামতির দায়িত্ব কোম্পানীর নিযুক্ত নায়েব দেওয়ান রেজা খাঁর হাতে নবাব ছেড়ে দেন। (৩) এই নায়েব দেওয়ানকে কোম্পানী নিয়োগ ও পদচ্যুত করতে পারবেন বলে নবাব স্বীকার করেন। (৪) কোম্পানীর অনুমতি ছাড়া নবাব দিল্লীর বাদশাহের ফর্মাণ চাইতে পারবেন না বলা হয়। মোট কথা, এই সন্ধির দ্বারা নবাব নামে মাত্র বাংলায় শাসনের দায়িত্বে থাকেন। কোম্পানীই সকল ক্ষমতার অধিকারী হয়।

নজমউদ্দৌলার সন্ধি

ইতিমধ্যে ক্লাইভ দ্বিতীয়বার কলিকাতায় গভর্ণর নিযুক্ত হয়ে আসেন। তিনি দিল্লীর বাদশাহ দ্বিতীয় শাহ আলমের সঙ্গে এলাহাবাদের দ্বিতীয় চুক্তি ( ১৭৬৫ খ্রীঃ ) স্বাক্ষর করলে বাংলায় কোম্পানীর দেওয়ানী ও দ্বৈত শাসন চালু হয়। ( বিশদ বিবরণ চতুর্থ অধ্যায় পৃঃ ২২৯ দ্রষ্টব্য )। এলাহাবাদের সন্ধির দ্বারা শাহ আলম কোম্পানীকে বাংলার দেওয়ানী আদায়ের স্বত্ব দেন। কোম্পানী তাদের তরফে বাংলায় নায়েব দেওয়ান রেজা খাঁ ও বিহারে সিতাব রায়কে রাজস্ব আদায়ের দায়িত্ব দেয়। এই দুই নায়েব দেওয়ান কোম্পানীর দ্বারা নিযুক্ত ও কোম্পানীর কাছে দায়িত্ববদ্ধ থাকেন। বাংলার রাজস্ব বাবদ শাহ আলমকে বছরে ২৬ লক্ষ টাকা ও কোরা, এলাহাবাদ ছেড়ে দেওয়া হয়। নজমউদ্দৌলাকে বছরে

দেওয়ানী ব্যবস্থা

৫৩ লক্ষ টাকা দিতে অঙ্গীকার করা হয়। বাংলায় দেওয়ানী লাভের ফলে বাংলার রাজস্বের উপর কোম্পানীর দাবি আইনগত ভিত্তির উপর স্থাপিত হয়। এদিকে বিলাতের কর্তৃপক্ষের নির্দেশে বাংলার রাজস্ব দ্বারা কোম্পানীর বাংলায় মাল খরিদ করা হতে থাকে। এ বাবদে ইংলণ্ড থেকে মূলধন আসা বন্ধ হয়। ভারতে কোম্পানীর যুদ্ধ-বিগ্রহের খরচাদি বাংলার রাজস্ব থেকে মেটান হয়।

১৭৬৫ খ্রীঃ বন্দোবস্তের দ্বারা বাংলায় কুখ্যাত দ্বৈত শাসন প্রবর্তিত হয়। কোম্পানী দেওয়ানীর দায়িত্ব নিলেও, বাংলার শাসন, বিচার প্রভৃতি বা নিজামতি দায়িত্ব নবাবের হাতে থাকে। নবাবের দায়িত্ব থাকলেও ক্ষমতা ছিল না। এদিকে কোম্পানীর ক্ষমতা থাকলেও দায়িত্ব ছিল না। ফলে এই দ্বৈত ব্যবস্থায় আইন-শৃংখলা ভেঙে পড়ে। পার্সিভ্যাল স্পিয়ারের মতে, দ্বৈত ব্যবস্থার অপর একটি দিক ছিল, যথা, দেওয়ানীর ক্ষমতা ছিল কোম্পানীর হাতে। বাংলার সামরিক ক্ষমতাও ছিল কোম্পানীর হাতে। অপরদিকে শাসন, বিচার বা নিজামতি দায়িত্ব নজমউদ্দৌলা ১৭৬৫ খ্রীঃ সন্ধির দ্বারা রেজা খাঁর হাতে ছেড়ে দেন। কিন্তু রেজা খাঁ ছিলেন কোম্পানীর নিয়ন্ত্রণে। নবাব তাঁকে নিয়ন্ত্রণ করতে পারতেন না। ফলে নিজামতি ব্যবস্থা একেবারেই ভেঙে পড়ে।[১] বাংলায় অরাজকতা দেখা দেয়। কোম্পানীর কর্মচারীরা বাংলায় লুণ্ঠন চালায়। যথেচ্ছ রাজস্ব আদায়ে চাষীদের দুরবস্থা দেখা দেয়। ১৭৭০ খ্রীঃ ছিয়াত্তরের মন্বন্তরে বাংলার ⅓ ভাগ লোক মারা পড়ে।

দ্বৈত শাসন ব্যবস্থা

## দ্বিতীয় পরিচ্ছেদ : হেস্টিংস ও কর্ণওয়ালিসের প্রশাসনিক সংস্কার : কেন্দ্রীকরণ নীতি (The Administrative Reforms of Warren Hastings and Lord Cornwallis : Growth of Centralisation) :

ওয়ারেন হেস্টিংস

ক্লাইভের দ্বিতীয় শাসনের পর যথাক্রমে ভেরলেস্ট ও কার্টিয়ার কলিকাতার ফোর্ট উইলিয়ামে অস্থায়ী গভর্ণর হিসাবে কাজ করেন। এর পর ১৭৭২ খ্রীঃ ওয়ারেন হেস্টিংস ফোর্ট উইলিয়ামের গভর্ণর পদে নিযুক্ত হন। স্যার আলফ্রেড লায়ালের মতে, ওয়ারেন হেস্টিংস ছিলেন ভারতে ইংরাজ শাসনব্যবস্থার অগ্রদূত। পার্সিভ্যাল স্পিয়ার নামক ঐতিহাসিকের মতে, "রাষ্ট্র গঠনের কাজের জন্য ক্লাইভ অপেক্ষা তাঁর উত্তরাধিকারী অনেক বেশী বিজ্ঞতা ও গভীরতার পরিচয় দেন।" তবে একথা ঠিক যে, ওয়ারেন হেস্টিংসের

১. P. Spear—Oxford History of Modern India. P. 32.

শাসনব্যবস্থার মূল লক্ষ্য ছিল ভারতবাসীর উপকার করা অপেক্ষা কোম্পানীর স্বার্থ রক্ষা করা।

ক্লাইভের প্রবর্তিত দ্বৈত শাসনের ফলে বাংলায় প্রচণ্ড অরাজকতা দেখা দেয়। ছিয়াত্তরের মন্বন্তরে বাংলার প্রভূত ক্ষয়ক্ষতির ফলে কোম্পানীর রাজস্ব হ্রাস পায়।

ওয়ারেন হেস্টিংসের শাসন সংস্কার : কেন্দ্রীকরণ

এদিকে কোম্পানীর দুর্নীতিপরায়ণ কর্মচারীরা কোম্পানীর বাণিজ্যকে অবহেলা করে নিজ নিজ ব্যক্তিগত বাণিজ্যে লিপ্ত হয়। এজন্য বিলাতের কর্তৃপক্ষ ওয়ারেন হেস্টিংসকে শাসন সংস্কারের পূর্ণ ক্ষমতা এবং কোম্পানীর নিজ হাতে দেওয়ানী অধিগ্রহণ অর্থাৎ রাজস্ব আদায়ের নির্দেশ দেন। হেস্টিংস নায়েব দেওয়ান রেজা খান ও সিতাব রায়কে পদচ্যুত করেন। তিনি সরকারী কোষাগার মুর্শিদাবাদ হতে কলিকাতায় স্থানান্তরিত করেন।

হেস্টিংস বাংলার রাজস্ব আদায়ের জন্য জমিগুলি প্রথমে পাঁচ বছরের জন্য নীলামে সর্বোচ্চ ডাকদাতা বা ইজারাদারকে বন্দোবস্ত দেন। জমি বন্দোবস্ত বা ইজারা দানের জন্য হেস্টিংস একটি উচ্চ ক্ষমতাসম্পন্ন কমিটি গড়েন। এই কমিটি জেলায় জেলায় ঘুরে নীলামে পাঁচ বছরের জন্য ইজারাদার বা জমিদারদের জমি বন্দোবস্ত দিত। হেস্টিংস নিজে ও কলিকাতা কাউন্সিলের চারজন সদস্য ছিলেন এই কমিটির সদস্য। ইজারাদারদের কাছ থেকে রাজস্ব আদায় ও জমি সংক্রান্ত মামলার বিচারের জন্য তিনি প্রতি জেলায় কালেক্টর নামে শ্বেতাঙ্গ কর্মচারী নিযুক্ত করেন।

পাঁচসালা বন্দোবস্ত

কিছুদিন বাদে হেস্টিংস দেখেন যে, পাঁচসালা বন্দোবস্তে দুর্নীতি দেখা দিয়েছে। এজন্য তিনি কালেক্টর প্রথা লোপ করেন এবং বছর বছর জমি বন্দোবস্ত বা একসালা বন্দোবস্ত চালু করেন। তিনি রাজস্ব বোর্ড গঠন করে এই উচ্চ ক্ষমতাশালী সমিতির হাতে জমি বন্দোবস্তের দায়িত্ব দেন। হেস্টিংস জেলা কালেক্টরদের পুনরায় নিয়োগ করলেও তাদের জমি বন্দোবস্ত দেওয়ার ক্ষমতা লোপ করেন। তিনি রাজস্ব বোর্ডকে জমি সংক্রান্ত রাজস্বের হিসাব-পত্র পরীক্ষার নির্দেশ দেন। সরকারী আয়-ব্যয়ের হিসাব পরিচালনার জন্য তিনি একাউন্টাণ্ট জেনারেল বা হিসাব দপ্তর স্থাপন করেন। তিনি আমিনী কমিশন নিয়োগ করে জেলায় জমির প্রকৃত রাজস্বের হার সম্পর্কে অনুসন্ধানের ব্যবস্থা করেন।

রাজস্ব বোর্ড গঠন

হেস্টিংস কোম্পানীর বাণিজ্য বিভাগের উন্নতির জন্যও চেষ্টা করেন। হেস্টিংস কোম্পানীর কর্মচারীদের বিনা শুল্কে ব্যক্তিগত বাণিজ্য নিষিদ্ধ করেন। তিনি এজন্য তাদের শতকরা ২½ টাকা হারে শুল্ক আদায় দিতে নির্দেশ দেন। লবণ, তামাক ও সুপারির ব্যবসায়ে শুল্ক লোপ করা হয়। শুল্ক আদায়ের জন্য কলিকাতা, হুগলী প্রভৃতি স্থান নিয়ে ৫টি ডাকচৌকী স্থাপন করা হয়। এছাড়া তিনি নবাবের বার্ষিক

বাণিজ্য বিভাগের সংস্কার

ভাতা কমিয়ে ১৬ লক্ষ টাকা ধার্য করেন। (হেস্টিংসের বিচার ও পুলিশ বিভাগীয় সংস্কার তৃতীয় পরিচ্ছেদ পৃঃ ২৫৩ দ্রষ্টব্য)।

হেস্টিংসের আমলে ব্রিটিশ পার্লামেন্ট কোম্পানীকে ব্রিটিশ সরকারের নিয়ন্ত্রণে আনার জন্য এবং ভারতে কলিকাতা, মাদ্রাজ, বোম্বাইয়ের তিন কর্তৃপক্ষকে কেন্দ্রীয় পরিচালনায় আনার জন্য রেগুলেটিং এ্যাক্ট নামে এক আইন ১৭৭৩ খ্রীঃ পাশ করে। এই আইনের বলে (১) ভারতবর্ষে কোম্পানীর সামরিক, অসামরিক রাজস্ব সম্পর্কিত নীতি ও কাজ ব্রিটিশ মন্ত্রীসভার গোচরে আনার ব্যবস্থা করা হয়। (২) কলিকাতায় ফোর্ট উইলিয়ামের কাউন্সিলকে সুপ্রীম কাউন্সিলের মর্যাদা দিয়ে বোম্বাই ও মাদ্রাজের উপর নিয়ন্ত্রণ স্থাপন করা হয়। (৩) ফোর্ট উইলিয়ামের গভর্ণরকে বোম্বাই ও মাদ্রাজের উপর গভর্ণর জেনারেল হিসাবে মর্যাদা দেওয়া হয়। (৪) যুদ্ধ ও শান্তি সম্পর্কিত সকল বিষয় কলিকাতার সুপ্রীম কাউন্সিলের অনুমোদন ক্রমে বোম্বাই ও মাদ্রাজ কর্তৃপক্ষকে পরিচালনার দায়িত্ব দেওয়া হয়। (৫) কলিকাতায় একটি সুপ্রীম কোর্ট স্থাপন করে কলিকাতার ইওরোপীয় ও দেশীয় নাগরিকদের বিচারের ব্যবস্থা করা হয়।

রেগুলেটিং এ্যাক্ট আইন

রেগুলেটিং এ্যাক্টের নানাবিধ ত্রুটি দেখা দিলে এবং কলিকাতায় গভর্ণর জেনারেল ও সুপ্রীম কাউন্সিলের সদস্যদের সঙ্গে মতভেদ দেখা দিলে, এই ত্রুটি সংশোধনের জন্য ১৭৮৪ খ্রীঃ ব্রিটিশ পার্লামেন্ট পিটের ভারত শাসন আইন পাশ করে (Pitt's India Act)। (১) এই আইনের বলে দুজন ব্রিটিশ মন্ত্রীসভার সদস্য ও কোম্পানীর পরিচালক সভার কিছু সদস্য সহ বোর্ড অফ কন্ট্রোল বা নিয়ন্ত্রণ পরিষদ গড়া হয়। (২) এই পরিষদের নির্দেশ অনুসারে কোম্পানীর পরিচালক সভা ও ভারত সরকারকে চলতে বাধ্য করা [illegible]। (৩) ভারতের দৈনন্দিন শাসনের জন্য গভর্ণর জেনারেল ও তিন জন কাউন্সিল সদস্যের পরিষদ স্থাপন করা হয়। (৪) বোম্বাই ও মাদ্রাজ কর্তৃপক্ষকে সকল বিষয়ে কলিকাতার গভর্ণর জেনারেল ও তাঁর পরিষদের নির্দেশে চলতে বাধ্য করা হয়।

পিটের ভারত শাসন আইন

ওয়ারেন হেস্টিংস এইভাবে এক বিশৃংখল শাসনব্যবস্থায় শৃংখলা স্থাপন করেন। যদিও তাঁর কাজ ত্রুটিহীন ছিল না, তবুও তিনি তাঁর পরবর্তী গভর্ণর জেনারেল লর্ড কর্ণওয়ালিসের সাফল্যের পথ প্রস্তুত করেন।

লর্ড কর্ণওয়ালিস ১৭৮৬ খ্রীঃ বড়লাট পদে নিযুক্ত হয়ে শাসন সংস্কারের কাজকে অনেক দূর এগিয়ে দেন। পার্সিভ্যাল স্পিয়ারের মতে, কোম্পানীর অস্থায়ী সাম্রাজ্যবাদ এবং বাণিজ্যিক ও অর্থনৈতিক মনোভাবের স্থলে লর্ড কর্ণওয়ালিস শাসনব্যবস্থায় একটি রাজনৈতিক দৃষ্টিভঙ্গী ও সুশাসন নীতি প্রবর্তন করেন।[১] কর্ণওয়ালিসের প্রথম ও প্রধান কাজ ছিল প্রশাসনে শুদ্ধিকরণ বা দুর্নীতি দমন। (১) তিনি কোম্পানীর কর্মচারীদের নির্দেশ দেন যে, তারা

১. P. Spear—Oxford History of Modern India. P. 85.

কোম্পানীর বাণিজ্য বিভাগ অথবা শাসন বিভাগের মধ্যে কোন বিভাগে কাজ করবে তা স্থির করতে হবে। (২) শাসন বিভাগের কর্মচারীদের দ্বারা তিনি একটি দক্ষ সিভিল সার্ভিস গড়েন। (৩) এই সিভিল সার্ভিসের উপর অরাজকতা দমন, দুর্নীতি দমন, আইন-শৃংখলা স্থাপন ও কোম্পানীর দায়িত্বশীল শাসন প্রবর্তনের ভার ন্যস্ত করা হয়। (৪) কর্ণওয়ালিস কর্মচারীদের কর্ম-পদ্ধতি ও কর্ম নীতি স্থির করার জন্য কোড কর্ণওয়ালিস নামে কর্মবিধি প্রবর্তন করেন। (৫) কর্ণওয়ালিস জেলাগুলিকে ভেঙে পুনর্গঠন করেন। বাংলাদেশকে তিনি ২৩টি জেলায় ভাগ করেন। (৬) তিনি বিচার বিভাগ থেকে শাসন বিভাগকে পৃথক করেন। জেলা কালেক্টর কেবলমাত্র জেলার রাজস্ব আদায়ের ও আইন-শৃংখলা রক্ষার কাজ করে। জেলার ম্যাজিস্ট্রেটরা বিচার বিভাগের কাজ করে। (কর্ণওয়ালিসের বিচার ও পুলিশ বিভাগীয় সংস্কার তৃতীয় পরিচ্ছেদ পৃঃ ২৫৪ দ্রষ্টব্য)। (৭) কর্ণওয়ালিস ভারতীয় কর্মচারীদের সততা ও যোগ্যতা সম্পর্কে উচ্চ ধারণা পোষণ করতেন না। সুতরাং তিনি শাসনব্যবস্থার দায়িত্বপূর্ণ পদে ভারতীয় নিয়োগ রদ করেন। পরে পার্লামেন্ট ১৭৯৩ খ্রীঃ এক আইন দ্বারা বছরে ৫০০ পাউন্ড মাহিনার পদগুলিতে ভারতীয় নিয়োগ রদ করে। (৮) কর্ণওয়ালিস কোম্পানীর বাণিজ্য বিভাগেরও সংস্কার করেন। কোম্পানীর কর্মচারীদের ব্যক্তিগত বাণিজ্য কড়া হাতে বন্ধ করা হয়। কোম্পানীর কর্মচারীদের মাহিনা বাড়িয়ে তাদের ক্ষতিপূরণ করা হয়। অসাধু কণ্টাক্টর ও দুর্নীতিপরায়ণ কর্মচারীদের দণ্ডিত করা হয়। (রাজস্ব সংস্কার চতুর্থ পরিচ্ছেদ পৃঃ ২৫৫ দ্রষ্টব্য)।

কর্ণওয়ালিসের শাসন সংস্কার

কর্ণওয়ালিস

**তৃতীয় পরিচ্ছেদ : বিচার বিভাগীয় ও পুলিশ বিভাগীয় সংস্কার (Organisation of Judicial and Police System) :** ক্লাইভের দ্বৈত শাসনব্যবস্থায় নিজামীত ব্যবস্থা একেবারেই ভেঙে পড়ে। ওয়ারেন হেস্টিংস শাসনভার গ্রহণ করার পর বিচার ব্যবস্থার পুনর্গঠন করেন। হেস্টিংস বাংলাকে ৩৫টি জেলায় ভাগ করে প্রতি জেলায় একটি দেওয়ানী আদালত ও একটি ফৌজদারী আদালত স্থাপন করেন।[১] (১) জেলা দেওয়ানী আদালতে কালেক্টররা হিন্দু পণ্ডিত ও মুসলিম মৌলভীর সাহায্যে দেওয়ানী মামলার বিচার

১. Keith—Constitutional History of India.

করত। (২) হিন্দুদের হিন্দু আইন অনুসারে ও মুসলিমদের মুসলিম আইন অনুসারে বিচার হত। (৩) জেলা দেওয়ানী আদালতের রায়ের বিরুদ্ধে কলিকাতায় হেস্টিংস কর্তৃক স্থাপিত সদর দেওয়ানী আদালতে আপীল করা যেত। সদর দেওয়ানী আদালতে গভর্ণর ও কাউন্সিলের দুইজন সদস্য আপীলের বিচার করতেন। (৪) ফৌজদারী মামলার বিচারের জন্য প্রতি জেলায় কাজীর অধীনে ফৌজদারী আদালত স্থাপিত হয়। উপযুক্ত সাক্ষী-সাবুদ দ্বারা ফৌজদারী বিচার হত কিনা সেদিকে জেলা কালেক্টর লক্ষ্য রাখত। (৫) জেলা ফৌজদারী আদালতে কোন ব্যক্তিকে প্রাণদন্ড দিতে হলে সদর নিজামত আদালতের অনুমতি লাগত। (৬) জেলা ফৌজদারী আদালতের রায়ের বিরুদ্ধে কলিকাতায় সদর নিজামত আদালতে আপীল করা যেত। সদর নিজামত আদালত নবাবের প্রতিনিধি ও কাজীকে নিয়ে গঠন করা হয়। (৭) হেস্টিংস দেশে প্রচলিত আইন দ্বারা আদালতে বিচারের ব্যবস্থা চালু করেন। (৮) গ্রামাঞ্চলে আইন-শৃঙ্খলা রক্ষার জন্য হেস্টিংস ফৌজদার ও থানাদার নিয়োগ করেন। কিন্তু এই সকল কর্মচারী দুর্নীতিগ্রস্ত হয়ে পড়ে।

ওয়ারেন হেস্টিংসের বিচার বিভাগীয় সংস্কার

লর্ড কর্ণওয়ালিস ক্ষমতায় আসার পর বিচার বিভাগীয় সংস্কার করেন। (১) তিনি জেলার বিচারের দায়িত্ব জেলা জজের হাতে দেন। কালেক্টরদের বিচারের দায়িত্ব থেকে অব্যাহতি দেওয়া হয়। (২) পাটনা, ঢাকা, মুর্শিদাবাদ প্রভৃতি নগরে নগর আদালত নামে বিশেষ আদালত স্থাপিত হয়। (৩) জেলা জজ জেলা দেওয়ানী ও ফৌজদারী উভয় প্রকার মামলার বিচারের দায়িত্ব পায়। (৪) জেলা আদালতের নীচে মুন্সেফী বা সদর আমিনের আদালত স্থাপিত হয়। (৫) কলিকাতা, পাটনা, ঢাকা, মুর্শিদাবাদে ৪টি প্রাদেশিক দেওয়ানী আপীল আদালত স্থাপিত হয়। জেলা আদালতের রায়ের উপর আপীল আদালতে বিচার হত। (৬) সর্বোচ্চ আপীল আদালত হিসাবে কলিকাতায় সদর দেওয়ানী আদালত স্থাপিত হয়। ফৌজদারী মামলার বিচারের জন্য জেলা আদালতের রায়ের উপর আপীলের জন্য ৪টি ভ্রাম্যমান আপীল আদালত ও তার উপর আপীলের জন্য কলিকাতার সদর নিজামত আদালতকে দায়িত্ব দেওয়া হয়। (৭) কর্ণওয়ালিস দন্ডবিধির কঠোরতা হ্রাস করেন এবং কোড কর্ণওয়ালিস নামক বিধি দ্বারা বিচার বিভাগে শৃঙ্খলা আনেন।

কর্ণওয়ালিসের বিচার বিভাগীয় সংস্কার

কর্ণওয়ালিস পুলিশ ব্যবস্থার সংস্কার করেন। তিনি নিয়মিত পুলিশ বাহিনী গঠন করেন। কলিকাতায় পুলিশ কমিশনারের পদ সৃষ্টি করেন। জেলাগুলিতে থানা স্থাপন করা হয়। দারোগা ও পুলিশ দ্বারা থানার মাধ্যমে শৃঙ্খলা স্থাপন করা হয়। জেলা ম্যাজিস্ট্রেটরা দারোগার কাজের তদারকী করার দায়িত্ব পায়।

কর্ণওয়ালিসের পুলিশ বিভাগীয় সংস্কার

**চতুর্থ পরিচ্ছেদ ঃ ভূমি-রাজস্ব ব্যবস্থার সংস্কার ঃ ফলাফল (The arrangement of land revenue types : Effects) :** বাংলায় কোম্পানীর শাসন প্রবর্তিত হওয়ার পর কোম্পানী সুবা বাংলা অর্থাৎ বাংলা ও বিহারের ভূমি রাজস্বকে তার আয়ের একটি প্রধান সূত্রে পরিণত করে। বিলাতের পরিচালক সভা কলিকাতা কর্তৃপক্ষকে নির্দেশ দেয় যে, বাংলার রাজস্বের দ্বারা Investment অর্থাৎ বাংলায় মাল খরিদ করতে হবে। তাছাড়া দক্ষিণ ভারত, মারাঠা, মহীশূর যুদ্ধের বিরাট ব্যয়ভারও বাংলার রাজস্ব থেকে মেটান হয়। এর ফলে বাংলায় নায্য রাজস্ব আদায় অপেক্ষা যত বেশী সম্ভব রাজস্ব আদায়ের প্রবণতা দেখা দেয়। একটি পরিসংখ্যান থেকে দেখা যায় যে, যেক্ষেত্রে বাংলার স্বাধীন নবাব ১৭২২ খ্রীঃ বাংলা, বিহার, উড়িষ্যা থেকে ১,৪২,৯০,০০০ টাকা রাজস্ব আদায় করেন ; ১৭৬৪ খ্রীঃ মীরকাশিম ৮১,৮০,০০০ টাকা আদায় করেন, সেক্ষেত্রে কোম্পানী বাংলা, বিহারের দেওয়ানী পাওয়ার পর ১৭৭১ খ্রীঃ ২,৩৪,০০,০০০ টাকা আদায় করেন। তাতেও কোম্পানীর চাহিদা মিটে নাই।

কোম্পানীর রাজস্ব বৃদ্ধির চেষ্টা

তাছাড়া ওয়ারেন হেস্টিংস একসালা ইজারা বন্দোবস্ত চালু করার পর রাজস্ব আদায়ে বহু গণ্ডগোল দেখা দেয়। একদিকে ইজারাদাররা ইচ্ছামত হারে প্রজাদের কাছে রাজস্ব আদায় করে, অপরদিকে সরকারে রাজস্ব আদায় না দিয়া সেই অর্থ তছরুপ করে। কোম্পানীর কর্মচারীরাও অনেক ক্ষেত্রে বেনামীতে জমি ইজারা নিয়ে রাজস্ব বাকী ফেলে। বিলাতের পরিচালক সভা অবস্থার প্রতিকারের জন্য কর্ণওয়ালিসকে সম্পূর্ণ ক্ষমতা দেন। কর্ণওয়ালিস মনে করতেন যে, বছর বছর অস্থায়ী বন্দোবস্তের দরুণ বিশেষ গণ্ডগোল দেখা দিয়েছে। তিনি আপাততঃ (১৭৮৯ খ্রীঃ) দশ বছরের জন্য জমি নীলামে ডেকে ইজারা বন্দোবস্ত দেন। তারপর ভূমি রাজস্বের পাকাপাকি ব্যবস্থার জন্য তিনি কর্মচারীদের সঙ্গে আলোচনা করেন। রাজস্ব বিভাগের প্রধান স্যার জন শোর অভিমত দেন যে, জমিদার বা ইজারাদারদের সঙ্গে স্থায়ীভাবে বন্দোবস্ত করা উচিত। জমিদারদের জমির মালিকানা দেওয়া উচিত। তবে জমি জরিপ না করে বন্দোবস্ত দেওয়া উচিত নয়। দলিল বিভাগের প্রধান জেমস গ্রাণ্ট এই মতের বিরোধিতা করে বলেন যে, সরকারের উচিত জমির মালিকানা জমিদারদের না দিয়ে, রায়তের সঙ্গে সরাসরি জমি বন্দোবস্ত করা। লর্ড কর্ণওয়ালিস জমিদারদের জমিতে চিরস্থায়ী স্বত্ব দানের সুপারিশ করে বিলাতের কর্তৃপক্ষের কাছে রিপোর্ট পাঠান। বিলাতের কর্তৃপক্ষ কর্ণওয়ালিসের সুপারিশে সম্মতি দিলে ১৭৯৩ খ্রীঃ কর্ণওয়ালিস চিরস্থায়ী বন্দোবস্ত চালু করেন।

কর্ণওয়ালিসের রাজস্ব পরীক্ষা ও অনুসন্ধান

(১) ১৭৯৩ খ্রীঃ চিরস্থায়ী বন্দোবস্ত অনুসারে যে ইজারাদারদের সঙ্গে দশসালা বন্দোবস্ত করা হয়েছিল তাদের সঙ্গেই চিরস্থায়ী বন্দোবস্ত করা হয়। (২) জমিদাররা সরকারকে নিয়মিত রাজস্ব প্রদান করলে জমিদারীতে বংশানুক্রমিক অধিকার পায়।

(৩) ১৭৯৩ খ্রীঃ জমিদাররা যে রাজস্ব আদায় করত তার $\frac{10}{11}$ ভাগ কোম্পানীকে বার্ষিক রাজস্ব হিসাবে দিতে বাধ্য থাকবে বলা হয়। জমিদারদের হাতে $\frac{1}{11}$ ভাগ থাকবে বলা হয়। (৪) প্রতি বাংলা বছরের শেষ দিনে সূর্যাস্তের আগে বকেয়া রাজস্ব সরকারে জমিদাররা জমা দিতে বাধ্য থাকবে। নতুবা জমিদারী বাজেয়াপ্ত হবে। চিরস্থায়ী বন্দোবস্ত প্রধানতঃ বাংলা, বিহার, মাদ্রাজ প্রেসিডেন্সীর উত্তর ভাগে, উত্তর প্রদেশের বারাণসীতে চালু হয়।

চিরস্থায়ী বন্দোবস্ত প্রবর্তন

চিরস্থায়ী বা জমিদারী বন্দোবস্ত প্রবর্তনের পশ্চাতে কোম্পানীর তিনটি প্রধান উদ্দেশ্য লুকিয়ে ছিল। প্রথম, অষ্টাদশ শতকের শেষদিকে বাংলা ও ভারতের নানা স্থানে কোম্পানীর বিরুদ্ধে বিদ্রোহ দেখা দেয়। কর্ণওয়ালিস মনে করেন যে, জমিদারী বন্দোবস্তের ফলে গ্রামের জমিদাররা কোম্পানীর অনুগত শ্রেণী হিসাবে কোম্পানীর স্বার্থ রক্ষা করবে। দ্বিতীয়, জমিদারী বন্দোবস্তের ফলে কোম্পানী নির্দিষ্ট হারে, নিয়মিতভাবে রাজস্ব পেতে পারবে। তৃতীয়, কর্ণওয়ালিস আশা করেন জমিদাররা জমিতে স্থায়ী অধিকার পেয়ে কৃষির উন্নতির জন্য চেষ্টা করবে।

চিরস্থায়ী বন্দোবস্তের পশ্চাতে কোম্পানীর স্বার্থ

বাস্তবক্ষেত্রে, জমিদারী বন্দোবস্ত বাংলায় দারিদ্র্য ও হতাশাজনক পরিস্থিতি সৃষ্টি করে। হোমসের মতে, "চিরস্থায়ী বন্দোবস্ত ছিল একটি দুঃখজনক ভুল।" প্রথমতঃ, জমিদারদের জমিতে মালিকানা স্বত্ব দেওয়া হলেও, রায়ত বা চাষীকে কোন স্বত্ব দেওয়া হয় নাই। জমিদাররা অন্য চাষীকে বন্দোবস্ত দিয়ে বেশী হারে খাজনা পাওয়ার লোভে পুরাতন চাষীকে উচ্ছেদ করতে থাকে। জমিদার এবং তার নায়েব ও কর্মচারীদের জুলুম, মামলা, মোকর্দমার ফলে চাষী সর্বস্বান্ত হয়। দ্বিতীয়তঃ, জমিদার সরকারকে নির্দিষ্ট হারে খাজনা দিলেও, জমিদার রায়তের উপর ইচ্ছামত রাজস্বের হার বাড়ায়। তবে সরকার নিষ্ক্রিয় না থেকে মূল খাজনার উপর সেস বা উপকর বাড়াতে থাকে। জমিদার এই বৃদ্ধির অজুহাতে পুনরায় রায়তের উপর করের চাপ বাড়ায়। তৃতীয়তঃ, চিরস্থায়ী বন্দোবস্ত দেওয়ার সময় জমি জরিপ করা হয় নাই। ফলে জমিদারের জমির পরিমাণ ঠিক ছিল না। হান্টারের মতে, জমিদাররা জঙ্গল কেটে পতিত জমি উদ্ধার করে জমির পরিমাণ বাড়ায়। সেই তুলনায় সরকারের রাজস্ব বাড়ে নাই। চতুর্থতঃ, বড় জমিদাররা ছোট জমিদারকে জমি বন্দোবস্ত দেয়। ছোট জমিদার পুনরায় জমি বন্দোবস্ত দেয়। এইভাবে উপরে সরকার ও নীচে রায়তের মধ্যে বহু মধ্যস্বত্বভোগীর উদ্ভব হয়। এই মধ্যস্বত্বভোগীদের করের চাপ জমির উপর পড়লে রায়তের দুরবস্থার একশেষ হয়। পঞ্চমতঃ, বহু জমিদার কৃষির উন্নতির জন্য অর্থ ব্যয় না করে, বিলাস-ব্যসনে অর্থ ব্যয় করে। ষষ্ঠতঃ, চিরস্থায়ী বন্দোবস্তের ফলে বাংলার অর্থনীতি ধ্বংস হয়। জমিতে স্থায়ী অধিকারের লোভে ও জমি থেকে ঝঞ্ঝাটহীন নিয়মিত আয়ের লোভে বহু লোক ব্যবসা ও শিল্প ছেড়ে

চিরস্থায়ী বন্দোবস্তের কুফল

সেই অর্থ জমিতে লগ্নী করে। সকলে জমি পাওয়ার চেষ্টা করলে জমির উপর চাপ বাড়ে। কামার, কুমোর প্রভৃতি কুটিরশিল্প ছেড়ে চাষের কাজে লাগে। কুটির শিল্প ধ্বংস হয়। এদিকে বংশানুক্রমিকভাবে জমিগুলি বণ্টনের ফলে জমি টুকরো টুকরো হয়ে যায়। জমি থেকে আয় কমতে থাকে। গ্রামে দারিদ্র্যের করাল ছায়া নামে।

রায়তওয়ারী ও মহালওয়ারী বন্দোবস্ত ও ফলাফল

জমিদারী বন্দোবস্ত ছাড়া রায়তওয়ারী বন্দোবস্ত নামে একটি ভূমি-রাজস্ব প্রথা মাদ্রাজ ও বোম্বাই প্রেসিডেন্সীতে চালু হয়। কর্ণেল রীড ও মানরো প্রভৃতি কোম্পানীর কর্মচারীরা মাদ্রাজ অঞ্চলে জমিদারী পাওয়ার পরিবর্তে রায়তওয়ারী ভূমি-রাজস্ব বন্দোবস্ত চালু করেন। রায়তওয়ারী প্রথা অনুসারে জমি জরিপ করে রায়ত বা চাষীকেই জমির বন্দোবস্ত দেওয়া হয়। চাষী নিয়মিত রাজস্ব প্রদানের সর্তে জমির উপর স্বত্ব পায়। রায়তকে ২০ থেকে ৩০ বছরের জন্য জমির স্বত্ব দেওয়া হয়। রায়তওয়ারী ব্যবস্থা জমিদারী ব্যবস্থার মতই ত্রুটিপূর্ণ ছিল। কারণ রায়তকে জমির উপর স্থায়ী মালিকানা স্বত্ব দেওয়া হয় নাই। ২০/৩০ বছর পরে পুনরায় বন্দোবস্তের সময় রাজস্ব বাড়ান হত। জমিদারী এলাকা অপেক্ষা রায়ত-ওয়ারী এলাকায় ভূমি-রাজস্বের হার ছিল ৪৫—৫৫% ভাগ বেশী। এই চড়া হারে রাজস্ব মিটিয়ে দরিদ্র রায়তের হাতে প্রায় কিছুই জমা থাকত না। রাজস্ব কর্মচারীদের অত্যাচার রায়তওয়ারী এলাকায় অনেক তীব্র ছিল। রায়তওয়ারী এলাকায় নিস্কর ও সর্বসাধারণের অধীন গোচর জমি ও গ্রামের অনাবাদী পতিত জমিগুলিকে সরকার কৃষি জমি হিসাবে বন্দোবস্ত দেন। এর ফলে রায়ত চাষীদের গরু চরাবার ও জ্বালানি যোগাড়ের যে সুযোগ-সুবিধা ছিল তা লোপ পায়। এছাড়া মহালওয়ারী ব্যবস্থা নামে একটি প্রথা চালু হয়। এই প্রথা অনুসারে মহাল বা গোটা গ্রাম ধরে রাজস্ব ধার্য করা হয়। গ্রামের প্রধানগণ বা পরিবারের প্রধানরা যৌথভাবে এই রাজস্ব আদায় দিতে বাধ্য থাকে।

✓ 9/8/88

---

## সপ্তম অধ্যায়

# কোম্পানীর আমলে শিল্প ও বাণিজ্য (১৭৬৫—১৮৫৭ খ্রীঃ)

## ( Trade and Industry under the Company )

**প্রথম পরিচ্ছেদ : কোম্পানীর শাসনের গোড়ার দিকে ভারতের শিল্প ও বহির্বাণিজ্য ( India's Foreign trade and industry during the early years of Company's Rule ) :** কোম্পানীর শাসন প্রতিষ্ঠিত হওয়ার আগে ভারতবর্ষে শিল্প ও বাণিজ্যের বিশেষ প্রসার ছিল। কেহ কেহ বলে থাকেন যে, ভারতবর্ষ কোম্পানীর শাসন প্রতিষ্ঠিত

হওয়ার আগে একটি কৃষি-প্রধান দেশ ছিল। ভারতবাসীর অন্য কোন জীবিকা ছিল না। ভারতীয়রা ছিল দরিদ্র। এই মত আদপেই গ্রহণযোগ্য নয়। যদিও ভারতের গ্রামগুলি ছিল মোটামুটি স্বয়ং-সম্পূর্ণ, অর্থাৎ গ্রামের লোকের প্রয়োজনীয় খাদ্য ও শিল্পদ্রব্য গ্রামেই উৎপাদিত হত, তবুও ভারতের ভিতর শিল্পদ্রব্যের এক বিরাট বাজার ছিল। ভারত থেকে বাইরের দেশে প্রচুর শিল্পদ্রব্য ও কাঁচামাল রপ্তানি হত। বিশ্বের বাজারে ভারতীয় শিল্পদ্রব্যের যথেষ্ট চাহিদা ছিল।

ভারত থেকে বিশ্বের বাজারে রপ্তানি হত ভারতীয় সুতীবস্ত্র, রেশম, রেশমের কাপড়, নীল, সোরা, গন্ধক, চিনি, মশলা, দামী পাথর, গম, চাউল প্রভৃতি। সারা বিশ্বে ভারতীয় তাঁতীদের হাতের কাজের প্রশংসা শোনা যেত। ঢাকা, মুর্শিদাবাদ প্রভৃতি শহরে যে মসলিন তৈরী হত, সারা পৃথিবীতে তার চাহিদা ছিল। ভারতে বস্ত্রশিল্পের প্রধান কেন্দ্র ছিল বাংলায় ঢাকা, মুর্শিদাবাদ ; বিহারে পাটনা ; গুজরাটে সুরাট, আমেদাবাদ, ভারুচ ; মধ্যপ্রদেশে চান্দেরী ; মহারাষ্ট্রে বুরহানপুর ; উত্তরপ্রদেশে আগ্রা, জৌনপুর, বারাণসী, লখ্নৌ ; পাঞ্জাবে মুলতান ও লাহোর ; অন্ধ্রে বিশাখাপত্তনম, ঔরঙ্গাবাদ ; মহীশূরে বাঙ্গালোর ; মাদ্রাজে মাদুরাই প্রভৃতি। কাশ্মীর ছিল পশম বস্ত্র উৎপাদনের কেন্দ্র। এছাড়া তখনকার যুগে প্রচুর লোহার অস্ত্র-শস্ত্র, তলোয়ার, তীর, ধনুক, বর্শা, কামান, গাদা বন্দুক প্রভৃতি তৈরী হত। লোহার ঢালাই, অস্ত্র ও যন্ত্রপাতি নির্মাণের কাজে বহু দক্ষ কারিগর ছিল। বাংলা, অন্ধ্র ও মহারাষ্ট্রে সমুদ্রগামী বাণিজ্য জাহাজ তৈরী হত। বাংলার চিনি শিল্প বিশেষ বিখ্যাত ছিল। ভারত ছাড়া ভারতের বাইরে চিনি রপ্তানি হত।

ভারতের বিরাট রপ্তানি বাণিজ্য

ভারতীয় মালের বিদেশের বাজারে চাহিদা থাকায় ইওরোপীয় কোম্পানীগুলি ভারতে বাণিজ্য করতে আসে। ক্রমে ভারতের রপ্তানি বাণিজ্যে একচেটিয়া অধিকার স্থাপনের জন্য ইওরোপীয় কোম্পানীগুলির মধ্যে যুদ্ধ-বিগ্রহ আরম্ভ হয়। ইংরাজ-ফরাসী দ্বন্দ্বে ফরাসীরা পরাস্ত হলে ক্রমে ভারতের রপ্তানি বাণিজ্যে ইংরাজ ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর একাধিপত্যের পথ তৈরী হয়। ১৬০০-১৭৫৭ খ্রীঃ পর্যন্ত ইস্ট ইণ্ডিয়া কোম্পানী বাংলা তথা ভারতের বিভিন্ন অঞ্চলে কাপড়, মশলা, সোরা, নীল প্রভৃতি খরিদ করত। তার বিনিময়ে তারা রুপা বা দামী মাল দিত। ভারত থেকে প্রধানতঃ সুতীবস্ত্র তারা কিনে বাইরের বাজারে বিক্রী করত। যত মাল বেশী বিক্রী হত তত কোম্পানীর মুনাফা হত। এজন্য ১৬০০-১৭৫৭ খ্রীঃ পর্যন্ত কোম্পানী ইংলণ্ড ও অন্যান্য দেশে ভারতীয় পণ্যের প্রভূত রপ্তানি বাজার তৈরী করে।

ভারতের রপ্তানি বাণিজ্যে কোম্পানীর একচেটিয়া আধিপত্য

**দ্বিতীয় পরিচ্ছেদ: ভারতীয় শিল্প-বাণিজ্যের পতন: বস্ত্রশিল্প (The Decline of Indian Industry and Trade: Cotton Industry):** প্রখ্যাত অর্থনৈতিক ঐতিহাসিক গ্যাডগিল বলেছেন যে, "ভারতে ব্রিটিশ শাসন প্রতিষ্ঠার নাটকীয় অর্থনৈতিক ফল ভারতীয় প্রাচীন

কুটিরশিল্পের ধ্বংসের মধ্যে লক্ষ্য করা যায়।" ভারতের শিল্প ছিল প্রধানতঃ হাতে তৈরী কুটিরশিল্প। যুগ যুগ ধরে শিল্পী, কারিগর শ্রেণী বংশ-পরম্পরায় এই শিল্পের কলাকৌশল আয়ত্ত করেছিলেন। এই কারণে ভারতীয় শিল্পের বিশেষতঃ সুতী ও রেশমের কাপড়ের এত উৎকর্ষ ছিল, যাহা বিশ্বের সর্বত্র প্রশংসা পায়।

গ্যাডগিলের মতে, ভারতীয় দেশীয় রাজ্যগুলি ছিল কুটির ও সৌখীন শিল্পের পৃষ্ঠপোষক। দেশীয় রাজা ও অভিজাতরা সূক্ষ্ম মসলিন, জরি, সুগন্ধি দ্রব্য, কাঁচের জিনিষ প্রভৃতি ব্যবহার করতেন। তাছাড়া তাঁরা তাঁদের সেনাদলের জন্য, বিভিন্ন প্রকারের অস্ত্রশস্ত্র সেনাদলের পোষাকের জন্য কাপড়-চোপড় কিনতেন। তাঁরা সেরা গুণী শিল্পী ও কারিগরদের সাহায্য করতেন। এই দেশীয় রাজ্যগুলি ইংরাজের হাতে ধ্বংস হলে, অথবা দেশীয় রাজাদের উপর ইংরাজ তার নিয়ন্ত্রণ চাপালে, শিল্পদ্রব্যের বাজার নষ্ট হয়। শিল্পগুলি ক্রেতা ও পৃষ্ঠপোষকের অভাবে ধুঁকতে থাকে। পলাশীর যুদ্ধের পর কোম্পানী ধীরে ধীরে দেশীয় রাজ্যগুলিকে গ্রাস অথবা বশীভূত করার ফলে ভারতীয় শিল্প ক্ষতিগ্রস্ত হয়।

দেশীয় রাজ্যের পতনের ফলে শিল্পের অবনতি

এদিকে পলাশীর পর কোম্পানী বাংলায় যে রাজনৈতিক অধিকার পায় তার সাহায্যে তারা বাংলার শিল্পকে তাদের স্বার্থের কাজে লাগাবার চেষ্টা করে। কোম্পানী বাংলার শিল্পকে উৎসাহ দেওয়ার স্থলে শোষণ করে। প্রথমতঃ, তাঁতীদের উৎপাদিত কাপড় কোম্পানীর এজেন্টদের কাছে নিম্নদামে বিক্রী করতে বাধ্য করা হয়। আগে তাঁতীদের টাকা অগ্রিম দাদন দিয়ে কাপড় তৈরী করান হত। এখন দাদনী প্রথা লোপ করে এজেন্সী প্রথা চালু করা হয়: কোম্পানীর বিভিন্ন কুঠীতে এজেন্টরা যথেচ্ছ কম দামে তাঁতীদের মাল বিক্রী করতে বাধ্য করে। অন্য ক্রেতা না থাকায় গরীব তাঁতীও উৎপাদন মূল্য অপেক্ষাও কম দামে মাল বিক্রী করতে বাধ্য হয়। দ্বিতীয়তঃ, কোম্পানীর পাইক, বরকন্দাজরা তাঁতী, কারিগররা মাল উৎপাদন না করলে তাদের উপর দৈহিক পীড়ন চালায়। তৃতীয়তঃ, কোম্পানী ও তার কর্মচারীরা জানত যে, ভারতীয় তাঁতীদের কাছ থেকে যত কম দামে তারা মাল খরিদ করতে পারবে তত বেশী মুনাফা তাদের বাড়বে। চতুর্থতঃ, যেহেতু কোম্পানীই ছিল দেশের দণ্ডমুণ্ডের কর্তা, সেহেতু দেশীয় কারিগররা ন্যায়-বিচারের জন্য অন্য কোন শক্তির কাছে যেতে পারত না। পঞ্চমতঃ কোম্পানীর ও তার কর্মচারীদের হাতে ছিল কাঁচা তুলার সরবরাহের একচেটিয়া অধিকার। তাঁতীরা কাপড় তৈয়ারীর জন্য যে সুতো তৈরী করত তা এই তুলা কিনে তৈরী করতে হত। এই তুলা তাঁতীদের কাছে বিক্রীর সময় চড়া দাম আদায় করা হত। অনেক সময় অঙ্গীকার আদায় করা হত যে, তাঁতীরা কোম্পানীর এজেন্টদের কাছে তুলা নিয়ে কম দামে কোম্পানীকে কাপড় বিক্রী করতে বাধ্য থাকবে। এই ধরণের জবরদস্তির ফলে বস্ত্র শিল্পে সর্বনাশ দেখা দেয়।

পলাশীর যুদ্ধের পর শিল্পী, কারিগরদের উপর কোম্পানীর শোষণ

শত শত তাঁতী ঘর-বাড়ী ছেড়ে পালায়। অথবা কাপড় বোনা ছেড়ে কৃষির কাজে আত্মনিয়োগ করে।

এদিকে ভারত থেকে আমদানী কাপড়ের বাজার ব্রিটেনে বেশ ভালই ছিল। ইংলণ্ডের তাঁতীদের তৈরী মোটা ও বেশী দামের কাপড় অপেক্ষা ভারতীয় মিহি ও সস্তাদরের কাপড়ের চাহিদা ইংলণ্ডে যথেষ্ট ছিল। ইওরোপের বাজারেও এই দ্রব্যের কম চাহিদা ছিল না। ইংলণ্ডের বস্ত্র উৎপাদন ভারতীয় সস্তা তাঁতের কাপড়ের সঙ্গে প্রতিযোগিতায় এঁটে উঠতে না পেরে, ভারতীয় কাপড় আমদানী বন্ধ করার জন্য ইংলণ্ডের শিল্পপতিরা তাদের সরকারের উপর চাপ সৃষ্টি করে। ফলে ব্রিটিশ সরকার ভারত থেকে আমদানী কাপড়ের উপর চড়া হারে আমদানী শুল্ক ধার্য করেন। ১৮২৪ খ্রীঃ ব্রিটিশ সরকার ভারত থেকে আমদানী ক্যালিকো কাপড়ের উপর ৬৭½% ও ভারতীয় মসলিনের উপর ৩৭½% শুল্ক বসান। এই চড়া হারে শুল্ক বসাবার ফলে ইংলণ্ডে ভারতীয় কাপড়ের বাজার নষ্ট হয়। ইংলণ্ডের মতই ইওরোপের অন্য দেশগুলিতেও ভারতীয় বস্ত্রের উপর চড়া শুল্ক চাপান হয়। এর ফলে ভারতীয় বস্ত্রের রপ্তানি কমতে থাকে। বস্ত্র শিল্প ধ্বংসমুখী হয়।

ইংলণ্ডে ভারতীয় শিল্পদ্রব্য, কাপড়ের বিক্রয়ে বাধা আরোপ

ইতিমধ্যে ইংলণ্ডে শিল্প-বিপ্লবের পদধ্বনি শোনা যায়। ইংলণ্ডে কুটির শিল্পের স্থলে কলকারখানায় বিরাট আকারে কাপড় ও অন্যান্য শিল্পদ্রব্যের উৎপাদন আরম্ভ হয়। ইংলণ্ডের বাজারের জন্য যা প্রয়োজন ছিল তার থেকে ঢের বেশী মাল এই সকল কারখানায় উৎপাদন হতে থাকে। যত বেশী মাল উৎপাদিত হবে, তত বেশী বিক্রী এবং তত বেশী মুনাফা ঘরে আসবে, এই নীতি নিয়ে ইংলণ্ডের শিল্পপতিরা বাড়তি উৎপাদনের কাজে আত্মনিয়োগ করে। এই বাড়তি মাল আর ইংলণ্ডে বিক্রীর সম্ভাবনা ছিল না। সুতরাং শিল্পপতিরা দাবি করে যে, উপনিবেশের বাজারে বিশেষতঃ ভারত ও আফ্রিকায় এই বাড়তি মাল বিক্রীর ব্যবস্থা করতে হবে। এজন্য তারা তাদের সরকারের উপর প্রবল চাপ সৃষ্টি করে। এই সকল শিল্পপতি ও বণিকগোষ্ঠীকে বলা হত স্বাধীন বণিক ( Free Merchant )।

শিল্প-বিপ্লবের ফলে উপনিবেশে বাজার স্থাপনের দাবী

এদিকে ভারতে ইস্ট ইণ্ডিয়া কোম্পানীকে ব্রিটিশ সরকার যে সনদ দেয় তাতে ভারতে একচেটিয়া বাণিজ্যের অধিকার কোম্পানীকে দেওয়া হয়। সুতরাং বিলাতের ফ্রি মার্চেন্টস বা বণিকগোষ্ঠীকে ভারতে বাণিজ্য করতে হলে কোম্পানীর অনুমোদন লাগত। ভারতে অবাধ বাণিজ্য করতে না পেরে এই শিল্পপতি, বণিকগোষ্ঠী, ল্যাঙ্কাশায়ারের মিল মালিকরা কোম্পানীর উপর মহা বিরক্ত হয়। শেষ পর্যন্ত তাদের চাপে ব্রিটিশ সরকার ১৮১৩ খ্রীঃ চার্টার আইন দ্বারা ভারতে কোম্পানীর অবাধ বাণিজ্যের অধিকার লোপ করেন। ভারতের দরজা ইংলণ্ডের শিল্পপতি ও বণিকদের অবাধ বাণিজ্যের জন্য খুলে দেওয়া হয়।

১৮১৩ খ্রীঃ চার্টার আইন : ভারতে ব্রিটেনের অবাধ বাণিজ্য

এই ব্যবস্থার ফল হয় মারাত্মক। প্রথমতঃ, ইংলণ্ডের কলে তৈরী সস্তা কাপড়ের সঙ্গে প্রতিযোগিতায় ভারতীয় তাঁতের কাপড় পিছু হঠতে বাধ্য হয়। বিলাত থেকে আমদানী কাপড় ও মালের উপর ভারত সরকার ২½% শুল্ক অথবা বিনা শুল্কে ভারতে বিক্রীর সুযোগ দেন। এই অসম প্রতিযোগিতায় ভারতীয় তাঁতীরা ধ্বংস হয়। বিশেষতঃ, ভারতীয় তাঁতীদের চড়া দামে তুলা কিনতে হত। দ্বিতীয়তঃ, ভারতের বাজারে স্রোতের মত বিলাতী মাল ঢুকে পড়ে। ১৮১৩ খ্রীঃ ১,১০,০০০ পাউন্ড মূল্যের বিলাতী কাপড় ভারতে আসে। ১৮৫৬ খ্রীঃ এই আমদানীর পরিমাণ ছিল ৬৩,০০,০০০ পাউন্ড। ভারত সম্পূর্ণভাবে ইংলণ্ডের উপর নির্ভরশীল হয়ে পড়ে। তার নিজের তাঁত ও কুটির শিল্প ধ্বংস হয়। তৃতীয়তঃ, ভারতীয় হস্তশিল্পের উপর সরকার বৈষম্যমূলক শুল্ক চাপিয়ে তার দম বন্ধ করে দেন। চতুর্থতঃ, ভারতের বিভিন্ন অঞ্চলের মধ্যে মাল চলাচলের উপর অন্তঃশুল্ক ও কর চাপিয়ে ভারতীয় শিল্পকে পিষে ফেলা হয়। এইভাবে ভারতের শিল্প-বাণিজ্য ধ্বংস হয়। ভারতের বাণিজ্য লক্ষ্মী অন্ধকারের আঁচলে নীরবে কাঁদতে থাকেন। ভারতবাসীর দারিদ্র্যের সূচনা হয়।

অবাধ বাণিজ্যের ও বিলাতী মালের আমদানীর ফল

---

## অষ্টম অধ্যায় [ক]

# কোম্পানীর আমলে শিক্ষা, সমাজ ও সংস্কৃতি

## ( Education, Culture and Society during the Company's Rule )

**প্রথম পরিচ্ছেদ: প্রাক্ কোম্পানী যুগের শিক্ষা ব্যবস্থা (Old educational System in the Country):** অষ্টাদশ শতকে কোম্পানীর শাসন যখন ভারতে প্রতিষ্ঠিত হয় তখন ভারতবর্ষের একটি নিজস্ব ধরণের শিক্ষা ব্যবস্থা বিদ্যমান ছিল। এই শিক্ষা ব্যবস্থার দুটি স্তর ছিল, যথা প্রাথমিক শিক্ষা এবং উচ্চতর শিক্ষা। গ্রামের ও নগরের পাঠশালাগুলিতে প্রাথমিক শিক্ষার ব্যবস্থা ছিল। সাধারণতঃ হিন্দু ছাত্ররা এই সকল প্রাথমিক বিদ্যালয়ে পড়ত। আর মুসলিম ছাত্ররা মক্তবে মৌলভীর কাছে পড়ত। প্রাথমিক বিদ্যালয়গুলিতে মাতৃভাষা, সাধারণ নিম্ন মানের অঙ্ক, পত্র রচনার কৌশল ও কিছু নীতি শিক্ষা দেওয়া হত। মক্তবগুলিতে মুসলিম ছাত্ররা ফার্সী বা আরবীক ভাষার প্রাথমিক পাঠ নিত। এই পাঠশালাগুলিতে শিক্ষার মান ছিল খুবই নীচু। ইতিহাস, ভূগোল, প্রকৃতি বিজ্ঞান প্রভৃতির চর্চা ছিল অজ্ঞাত। এ্যাডাম সাহেবের রিপোর্ট থেকে দেখা যায় যে, ঊনবিংশ

পাঠশালা ; মক্তব ব্যবস্থা

শতকের গোড়ায় বাংলা ও বিহারে প্রায় এরূপ এক লক্ষ পাঠশালা, মক্তব ছিল। উচ্চ বর্ণের ছাত্ররা প্রধানতঃ এই সকল প্রাথমিক বিদ্যালয়ে পড়লেও, নিম্নবর্ণের ছাত্রদের দূরে রাখা হত না। যারা উচ্চ শিক্ষা চাইত তারা টোলে অথবা মাদ্রাসায় পড়ত। টোলে সংস্কৃত ভাষার ব্যাকরণ, সাহিত্য, ছন্দ, দর্শন প্রভৃতির পাঠ দেওয়া হত। মাদ্রাসায় ফার্সী ভাষা, সাহিত্য, ইসলামীয় ধর্ম শাস্ত্রের পাঠ দেওয়া হত।

প্রাচীন শিক্ষা ব্যবস্থার ত্রুটি

এই প্রাচীন শিক্ষা ব্যবস্থার প্রধান ত্রুটি ছিল যে, আধুনিক যুগের জ্ঞান-বিজ্ঞানের চর্চা এই শিক্ষা ব্যবস্থায় দেওয়া হত না। প্রাচীন যুগে যে সকল মৌলিক রচনা ও গবেষণা হয়েছিল তার পাঠ দেওয়া হলেও সমকালীন যুগের মৌলিক চিন্তাধারার কোন প্রভাব এই পাঠ্যসূচীতে ছিল না। দ্বিতীয়তঃ, দেশ ও সমাজ এবং বিশ্বের অগ্রগতিকে জানবার জন্য ভূগোল, বিশ্বের অন্য দেশের ইতিহাস পড়ার ব্যবস্থা ছিল না। তৃতীয়তঃ, এই শিক্ষা ব্যবস্থায় বিজ্ঞান ও কারিগরী শিক্ষা ছিল অবহেলিত। চতুর্থতঃ, যুক্তিবাদ ও সংস্কারহীন মনন এই শিক্ষা থেকে বিশেষ লাভ করা যেত না। অনেকে মনে করতেন যে, সমাজের কুসংস্কার ও অনগ্রসর মনোভাব এই শিক্ষার দ্বারা দূর করা সম্ভব ছিল না।

**দ্বিতীয় পরিচ্ছেদ: ইংরাজী শিক্ষার বিস্তার (Growth of English Education):** কোম্পানীর শাসন প্রতিষ্ঠিত হওয়ার পর কোম্পানীর কর্তৃপক্ষ কিছুকাল ভারতবাসীর শিক্ষার উন্নতির কাজ না করে উদাসীন থাকেন। কোন কোন উদার হৃদয় ইংরাজ প্রশাসক ব্যক্তিগতভাবে এই হস্তক্ষেপ না করা নীতির ব্যতিক্রম ছিলেন। ওয়ারেন হেস্টিংস ছিলেন প্রাচ্য বিদ্যার অনুরাগী। তিনি মুসলিম আইন ও ফার্সী ভাষা চর্চার জন্য কলিকাতা মাদ্রাসা (১৭৮১ খ্রীঃ) স্থাপন করেন। বারাণসীর শাসনকর্তা জোনাথান ডানকান বারাণসী সংস্কৃত কলেজ (১৭৯২ খ্রীঃ) স্থাপন করেন। স্যার উইলিয়াম জোনস কলিকাতায় এশিয়াটিক সোসাইটি (১৭৮৪ খ্রীঃ) স্থাপন করেন।

পাশ্চাত্য শিক্ষার দাবি: রাজা রামমোহন

ক্রমে চিন্তাশীল ভারতবাসীর মনে এই ধারণার উদয় হয় যে, ভারতবাসী পাশ্চাত্য শিক্ষা ও বিজ্ঞানের জ্ঞান লাভ করলে তবেই ইংরাজের মোকাবিলায় সক্ষম হবে এবং আপন অধিকার ও সভ্যতা রক্ষা করতে পারবে।[১] এ বিষয়ে রাজা রামমোহন রায় ছিলেন অগ্রনী। তিনি দেশবাসীকে পাশ্চাত্য জ্ঞান-বিজ্ঞান শিক্ষার জন্য উদ্বুদ্ধ করেন। ১৮১৩ খ্রীঃ চার্টার আইনে বলা হয় যে, কোম্পানী ভারতের রাজস্ব থেকে বছরে ১ লক্ষ টাকা ভারতবাসীর শিক্ষার জন্য ব্যয় করবে। রাজা রামমোহন বড়লাট লর্ড আমহার্স্টকে এক পত্র দ্বারা অনুরোধ করেন যে, এই অর্থ যেন প্রাচ্য বিদ্যার শিক্ষায় ব্যয় না করে পাশ্চাত্য শিক্ষার প্রসারে ব্যয় করা হয়। অবশ্য সরকার রামমোহনের আবেদনে কর্ণপাত না করে এই অর্থ প্রাচ্য বিদ্যার শিক্ষার জন্য ব্যয় করতে থাকেন।

---

১. Percival Spear—History of Modern India.

কোম্পানী বাহাদুর ভারতবাসীর আধুনিক শিক্ষার ব্যাপারে উৎসাহহীনতা দেখালেও, খ্রীষ্টীয় মিশনারী ও মানবতাবাদীরা নিশ্চেষ্ট থাকেন নাই। মিশনারীরা অনেকেই মনে করতেন যে, ইংরাজী শিক্ষার বিস্তার হলে ভারতবাসীর মধ্যে খ্রীষ্টধর্ম গ্রহণের জন্য আগ্রহ বাড়বে। ভারতে খ্রীষ্টধর্ম ব্যাপক আকারে প্রচারিত হলে ভারতীয় সমাজের কুসংস্কার দূর হয়ে যাবে।[১] এই ধারণার বশবর্তী হয়ে খ্রীষ্টীয় মিশনারীরা ইংরাজী বিদ্যালয় ও কলেজ প্রতিষ্ঠার কাজে ঝাঁপিয়ে পড়েন। ব্যাপটিস্ট মিশনের প্রচারক বিখ্যাত উইলিয়াম কেরী শ্রীরামপুরে ১৮১৮ খ্রীঃ (মতান্তরে ১৮১৫ খ্রীঃ) একটি ইংরাজী বিদ্যালয় স্থাপন করেন। এই বিদ্যালয় শ্রীরামপুর কলেজে পরিণত হয়। কেরী শ্রীরামপুরে একটি ছাপাখানা স্থাপন করেন। এই ছাপাখানা থেকে ২৬টি ভারতীয় ভাষায় বাইবেলের অনুবাদ প্রকাশিত হয়। এর আগে ১৮০০ খ্রীঃ লর্ড ওয়েলেসলি ইংরাজ সিভিলিয়ানদের শিক্ষার জন্য ফোর্ট উইলিয়াম কলেজ স্থাপন করেন। এই কলেজের বিদ্বান অধ্যাপকদের মধ্যে কেরী, মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার প্রভৃতি বাংলা গদ্য ও ব্যাকরণ রচনার পথ দেখান। স্কটিশ মিশনারী আলেকজাণ্ডার ডাফ ১৮৩০ খ্রীঃ কলিকাতায় জেনারেল এ্যাসেম্বলীস ইনষ্টিটিউশন নামে একটি কলেজ প্রতিষ্ঠা করেন। এই কলেজের নাম হয় স্কটিশচার্চ কলেজ। ১৮৩৫ খ্রীঃ সেণ্ট জেভিয়ার্স কলেজ স্থাপিত হয়।

খ্রীষ্টীয় ধর্মযাজকদের প্রচেষ্টা

মানবতাবাদী শিক্ষানুরাগী ব্যক্তিরাও পাশ্চাত্য শিক্ষা বিস্তারের জন্য বিশেষ চেষ্টা চালান। এবিষয়ে রাজা রামমোহনের ভূমিকার কথা উল্লেখ্য। তিনি রেভারেণ্ড ডাফকে কলেজ প্রতিষ্ঠায় সাহায্য করেন। মহাত্মা ডেভিড হেয়ার তাঁর পটলডাঙা একাডেমী প্রতিষ্ঠা করে দরিদ্র ছাত্রদের শিক্ষালাভে সাহায্য করেন। রাজা রাধাকান্ত দেব, বর্ধমানের মহারাজা তেজচন্দ্র বাহাদুরও বিশেষ উদ্যম দেখান। ১৮১৭ খ্রীঃ হিন্দু কলেজ প্রতিষ্ঠা ছিল এক অত্যন্ত উল্লেখযোগ্য অগ্রগতি। এই কলেজ প্রতিষ্ঠিত হলে কলিকাতার ধনী ও বিশিষ্ট পরিবারের সন্তানরা এই কলেজে পাঠ নেন। এই সঙ্গে সস্তায় ছাত্রদের পাঠ্য পুস্তক যোগান দেওয়ার জন্য ১৮১৭ খ্রীঃ স্কুল বুক সোসাইটি স্থাপিত হয়। ১৮২৩ খ্রীঃ স্কুল সোসাইটির মাধ্যমে মফঃস্বলে বিদ্যালয় স্থাপনের চেষ্টা হয়। স্ত্রীশিক্ষা বিস্তারের জন্য ১৮৪৯ খ্রীঃ ড্রিংক ওয়াটার বেথুনের চেষ্টায় হিন্দু বালিকা বিদ্যালয় স্থাপিত হয়।

মানবতাবাদীদের প্রচেষ্টা

ইতিমধ্যে শিক্ষার মাধ্যম কি হবে এবং প্রাচ্য অথবা পাশ্চাত্য শিক্ষার আদর্শ কোনটি গ্রহণ করা হবে এ সম্পর্কে সরকারী কর্মচারী ও দেশের বিশিষ্ট ব্যক্তিদের মধ্যে তীব্র মতভেদ দেখা দেয়। আইন সচিব লর্ড মেকলে, রেভারেণ্ড ডাফ, রাজা রামমোহন রায় প্রভৃতি পাশ্চাত্য শিক্ষার পক্ষে দাবি জানান। অপর দিকে

---

১. **Eric Stokes—English Utilitarians.**

প্রিন্সেপ প্রভৃতি প্রাচ্য শিক্ষার পক্ষে যুক্তি দেখান। প্রথম গোষ্ঠীকে বলা হয় পাশ্চাত্যবাদী বা এ্যাংলিসিস্ট এবং অপর গোষ্ঠীর নাম ছিল প্রাচ্যবাদী বা ওরিয়েন্টালিষ্ট। লর্ড মেকলে ১৮৩৫ খ্রীঃ পাশ্চাত্য শিক্ষার স্বপক্ষে বড়লাট লর্ড উইলিয়াম বেণ্টিঙ্কের কাছে এক স্মারক পত্র দেন। এই স্মারক পত্র মেকলের মিনিট নামে বিখ্যাত। অনেকে মনে করেন যে, এই স্মারক পত্র পেয়ে লর্ড উইলিয়াম বেণ্টিঙ্ক ইংরাজী শিক্ষার পক্ষে সরকারী অর্থ ব্যয় করার এবং কোর্টে ও সরকারী অফিসে ইংরাজী ভাষা ব্যবহার করার সিদ্ধান্ত নেন। সরকার অতঃপর পাশ্চাত্য শিক্ষাকেই সরকারী শিক্ষা নীতির অঙ্গীভূত করেন। সরকারের নির্দেশে কয়েকটি ইংরাজী বিদ্যালয় ও কলেজ স্থাপিত হয়।

প্রাচ্যবাদী বনাম পাশ্চাত্যবাদীদের বিতর্ক : মেকলের স্মারকলিপি

তখনও সরকার থেকে স্কুল এবং প্রাথমিক শিক্ষা ও বিশ্ববিদ্যালয় স্তরের শিক্ষার কোন সংগঠন করা হয় নাই। ১৮৫৪ খ্রীঃ বোর্ড অফ কণ্ট্রোলের সভাপতি স্যার চার্লস উড এক নির্দেশনামার দ্বারা ভারত সরকারকে নির্দেশ দেন যে—(১) বোম্বাই, কলিকাতা ও মাদ্রাজে যেন একটি করে বিশ্ববিদ্যালয় স্থাপন করা হয়। (২) শিক্ষা বিভাগের জন্য সরকারের একটি আলাদা দপ্তর খোলা হয়। (৩) দেশের বিভিন্ন স্থানে মাধ্যমিক বিদ্যালয় স্থাপন করা হয়। (৪) বিদ্যালয়ে মাতৃভাষায় শিক্ষা দান করা হয়। (৫) বহু সংখ্যক প্রাথমিক বিদ্যালয় স্থাপন করা হয়। (৬) বিদ্যালয়গুলিকে সরকারী অনুদান বা গ্রাণ্ট-ইন-এইড দেওয়ার ব্যবস্থা করা হয়।

উডের ডেসপ্যাচ

**তৃতীয় পরিচ্ছেদ : মাতৃভাষা শিক্ষার অবনতি ( Decline in Vernacular Education ) :** ১৮৩৫ খ্রীঃ মেকলের মিনিট বা স্মারকলিপি পাওয়ার পর বড়লাট লর্ড উইলিয়াম বেণ্টিঙ্কের নির্দেশে সরকারের বরাদ্দ-কৃত শিক্ষাখাতে অর্থ ইংরাজী শিক্ষার জন্য ব্যয় করার নীতি গৃহীত হয়। সরকার কয়েকটি ইংরাজী বিদ্যালয় স্থাপন করেন এবং হিন্দু কলেজের উন্নতিকল্পে অর্থ সাহায্য করেন। কিন্তু জনসাধারণের শিক্ষা বিস্তারের কোন পরিকল্পনা অনুসৃত হয় নাই। প্রাথমিক শিক্ষা অবহেলিত হয়। সরকারের পক্ষ থেকে যুক্তি দেখান হয় যে, ফিল্টারের জল যেমন উপর থেকে নীচে নামে, সেরূপ কিছু লোক উচ্চ শিক্ষা পাওয়ার পর তা জনসাধারণের মধ্যে ছড়িয়ে দিবে। কিন্তু সরকারের এই আশা ফলবতী হয় নাই। অধিকন্তু ইংরাজী শিক্ষিত সম্প্রদায় নিজেদের জনসাধারণ থেকে স্বতন্ত্র ও আলাদা শ্রেণী হিসাবে ভাবতে আরম্ভ করে। যেহেতু পাশ্চাত্য শিক্ষা এই যুগে ব্যয়সাধ্য ছিল, সেহেতু একমাত্র ধনী ও সম্পন্ন ঘরের সন্তানরাই এই শিক্ষা পেত। উচ্চঃশ্রেণীর লোকেরা চাকুরী পেত। সাধারণ লোকের মধ্যে শিক্ষার বিস্তার না থাকায় অনগ্রসরতা দেখা দেয়। শিক্ষার বাহন মাতৃভাষা না হওয়ায় সর্বসাধারণের পক্ষে এই শিক্ষা লাভ করা সম্ভব ছিল না।

**চতুর্থ পরিচ্ছেদ : পাশ্চাত্য সংস্কৃতির প্রভাব (Contact with Western Culture) :** পাশ্চাত্য শিক্ষা বিস্তারের সুফল ও কুফল উভয় দিক ছিল। পাশ্চাত্য শিক্ষার প্রসার সীমাবদ্ধ থাকায় মধ্যবিত্ত শ্রেণী কেবলমাত্র এই শিক্ষার সুযোগ পায়। শিক্ষিত মধ্যবিত্তশ্রেণী এই শিক্ষা জনসমাজে প্রচারের চেষ্টা না করে, নিজ নিজ উন্নতির সোপান হিসাবে ব্যবহার করে। দ্বিতীয়তঃ, এই শিক্ষা ব্যবস্থায় প্রাথমিক শিক্ষা অবহেলিত থাকে। ফলে দেশে নিরক্ষরতা ব্যাপকভাবে দেখা দেয়।

পাশ্চাত্য শিক্ষার দুর্বলতা

তথাপি পাশ্চাত্য শিক্ষার প্রভূত সুফল ছিল। পাশ্চাত্য শিক্ষার ফলে এই শ্রেণীর মধ্যে যুক্তিবাদের বিকাশ ঘটে। ফলে সামাজিক কুসংস্কার, অন্ধ-বিশ্বাসের বিরুদ্ধে এই শ্রেণী প্রতিবাদী আন্দোলন গড়েন। দ্বিতীয়তঃ, ইওরোপের ইতিহাস, দর্শন ও পাশ্চাত্য সাহিত্য পড়ে শিক্ষিত শ্রেণীর মধ্যে রাজনৈতিক চেতনা জাগে। ফরাসী বিপ্লবের ইতিহাস, ইংলণ্ডের পার্লামেণ্টারী গণতন্ত্রের জন্য সংগ্রাম, বেন্থামের হিতবাদী দর্শন, মিলের দার্শনিক মতবাদ পড়ে শিক্ষিত শ্রেণী ভারতীয়দের জাতীয় অধিকার সম্পর্কে সচেতন হন। এইভাবে ভারতীয় জাতীয়তাবাদের বিকাশ ঘটে। তৃতীয়তঃ, পাশ্চাত্যের বিজ্ঞান চর্চার ফলে ভারতীয় মণীষা বিজ্ঞান চর্চায় উদ্বুদ্ধ হয়। চতুর্থতঃ, পাশ্চাত্য শিক্ষার ফলে সংবাদপত্রের প্রসার হয়। সংবাদপত্রের মাধ্যমে মতামত প্রকাশ দ্বারা সরকারের কাজকর্ম সম্পর্কে জনসাধারণ তাদের প্রতিক্রিয়া প্রকাশ করে। মোট কথা, ভারতবর্ষ তার মধ্যযুগীয় তন্দ্রা, নৈরাশ্য ও আত্মতৃপ্তি থেকে অকস্মাৎ জেগে উঠে। আধুনিক ভারতের জন্ম হয়।

পাশ্চাত্য শিক্ষায় সুফল

---

## অষ্টম অধ্যায় [খ]

## বাংলা ও মহারাষ্ট্রে সামাজিক ও সাংস্কৃতিক আন্দোলন

## (Social and Cultural Movements in Bengal and Maharashtra)

**প্রথম পরিচ্ছেদ : বাংলায় সামাজিক ও সাংস্কৃতিক আন্দোলন : রেনেসাঁস (Social and Cultural Movements in Bengal : Renaissance) :** অষ্টাদশ শতকে ভারতীয় তথা বাংলার সমাজ জীবনে বহু কুসংস্কার ও পচনশীলতা দেখা দেয়। উনবিংশ শতকে এই স্রোতহীন বদ্ধ জলায় দেখা দেয় এক নূতন জোয়ার। সমাজ সংস্কার আন্দোলন, ধর্ম সংস্কার আন্দোলনের মাধ্যমে এই নূতন জোয়ার মধ্যযুগীয় কুসংস্কার ও রক্ষণশীলতাকে দূর করে। ইওরোপে রেনেসাঁস বা জাগৃতি আন্দোলন যেমন ইওরোপকে মধ্যযুগীয় গীর্জা ও অন্ধ-বিশ্বাস থেকে মুক্ত করে এক যুক্তিবাদী দৃষ্টিভঙ্গী দান করে, বাংলায় তথা ভারতে এই জাগৃতি বা

বাংলায় রেনেসাঁস

রেনেসাঁস আধুনিক সমাজ ও চিন্তাধারার সূচনা করে। ইতালী যেমন ইওরোপকে পথ দেখায় ; বাংলা তেমন ভারতকে পথ দেখায়। পাশ্চাত্য শিক্ষা ও যুক্তিবাদের প্রভাবে বাংলার মণীষা নূতন শক্তি লাভ করে। সাহিত্য, সমাজ সংস্কার, ধর্ম আন্দোলন নানা ক্ষেত্রে এই প্রেরণা বিকশিত হয়।

অধ্যাপক সুশোভন সরকারের মতে, বাংলার এই নবজাগরণ ছিল সীমাবদ্ধ। সমাজের উচ্চ শ্রেণী যারা ইংরাজী শিক্ষিত ছিল তাদের মধ্যেই এই জাগরণের প্রভাব দেখা যায়। এই জাগৃতি ছিল এলিটিষ্ট বা উচ্চ শ্রেণীর। দ্বিতীয়তঃ, এই জাগৃতিতে স্ব-বিরোধিতা ছিল। তবে অধ্যাপক সরকার বলেন যে, বিদেশী বা ঔপনিবেশিক শাসনের অধীনে এই আন্দোলন স্বতঃস্ফূর্তভাবে বিকশিত হওয়ার সুযোগ পায় নাই।

রেনেসাঁসের দুর্বলতা

**দ্বিতীয় পরিচ্ছেদ : বাংলায় সমাজ সংস্কার আন্দোলন : রাজা রামমোহন রায় (Social Reform Movement in Bengal : Raja Ram Mohan Roy) :** ঊনবিংশ শতকে বাংলা তথা ভারতের জাগরণের পথিকৃৎ ছিলেন রাজা রামমোহন রায়। তাঁকে আধুনিক ভারতের জনক বলা হয়। রামমোহনের জন্ম হয় ১৭৭২ খ্রীঃ (মতান্তরে ১৭৭৪ খ্রীঃ) হুগলী জেলার রাধানগর গ্রামে। তিনি আরবী, ফার্সী, সংস্কৃত ও ইংরাজী ভাষায় দক্ষতা লাভ করেন এবং সুফী সন্ত ও হিন্দু সন্ন্যাসীর সংস্পর্শে এসে এক মুক্ত ও যুক্তিবাদী চিন্তার অধিকারী হন। তিনি বিশ্বাস করতেন যে, ইওরোপের যে জ্ঞান-বিজ্ঞান শ্রেষ্ঠ তার সঙ্গে ভারতের যা শ্রেষ্ঠ তার মিলন ঘটাতে হবে। উভয়ের সমন্বয়ে নব ভারত গড়া ছিল তাঁর আদর্শ।

প্রাচ্য ও পাশ্চাত্যের শ্রেষ্ঠ জ্ঞানের সমন্বয় তত্ত্ব প্রচার

রামমোহন

রামমোহন ছিলেন কঠোর যুক্তিবাদী। হিন্দু সমাজে যে সকল কুসংস্কার ও কুপ্রথা বাসা বেঁধেছিল তা দূর করার জন্য তিনি আপ্রাণ চেষ্টা করেন। তখনকার যুগে হিন্দু সমাজে সদ্য বিধবা নারীকে মৃত স্বামীর সঙ্গে পুড়িয়ে ফেলার নারকীয় প্রথা ছিল। এই প্রথাকে বলা হত সতী বা সহমরণ প্রথা। রক্ষণশীল লোকেরা বিশ্বাস করত যে, এই পুড়িয়ে মারা বিধবা নারী মৃত স্বামীর সঙ্গে স্বর্গে যাবে। রাজা রামমোহন নিজ প্রাণ তুচ্ছ করে সতীদাহের বিরুদ্ধে আন্দোলন গড়েন। তিনি হিন্দু শাস্ত্র থেকে প্রমাণ করেন যে, শাস্ত্রে সতীদাহের স্বপক্ষে কোন কথা নেই। রাজা রামমোহনের আন্দোলনের প্রভাবে বড়লাট লর্ড উইলিয়াম বেণ্টিঙ্ক ১৮২৯ খ্রীঃ

সতীদাহ নিরোধ আন্দোলন। সতীদাহ নিবারণ : নারী মুক্তি আন্দোলন

সতীদাহ নিবারণ আইন পাশ করেন। রাজা রামমোহন হিন্দু বিধবাদের স্বামীর সম্পত্তিতে উত্তরাধিকার দেওয়ার জন্য আইন রচনার চেষ্টা করেন। তিনি বিধবাদের পুনর্বিবাহের কথাও ভাবেন। মোট কথা, হিন্দু সমাজে নির্যাতিত ও অবহেলিত নারী সম্প্রদায়ের উন্নতির জন্য তিনি বিশেষ চেষ্টা করেন।

মূর্তি পূজার নিন্দা : একেশ্বরবাদ প্রচার

উনবিংশ শতকে হিন্দু ধর্মে বহু দেবতার পূজা, মূর্তি পূজা ও বহু অনাচার দেখা যায়। রাজা রামমোহন তাঁর গভীর শাস্ত্র জ্ঞান দ্বারা প্রচার করেন যে, ঈশ্বর এক। উপনিষদে এই পরম ব্রহ্মের কথা বলা হয়েছে। গোঁড়া হিন্দুদের প্রচার বন্ধ করার জন্য তিনি বেদ ও কয়েকটি উপনিষদের বাংলা অনুবাদ প্রকাশ করে দেখাবার চেষ্টা করেন যে, ধর্মের নামে এক শ্রেণীর লোক কিভাবে কুসংস্কার প্রচার করে। রামমোহনের সমালোচনার ফলে হিন্দু সমাজে বিতর্ক ও আলোড়ন দেখা দেয় এবং শেষ পর্যন্ত হিন্দু সমাজে বহু গোঁড়ামি দূর হয়।

ব্রাহ্ম সভা প্রতিষ্ঠা

১৮১৬ খ্রীঃ রামমোহন আত্মীয় সভা প্রতিষ্ঠা করেন এবং ১৮২৮ খ্রীঃ ব্রাহ্ম সভা প্রতিষ্ঠা করেন। কালক্রমে এই সভা ব্রাহ্ম সমাজে পরিণত হয়। ব্রাহ্ম সভার মূল উদ্দেশ্য ছিল ঈশ্বর এক ও অভিন্ন এই সত্যকে প্রচার করা ; মূর্তি পূজা ত্যাগ করা ; হিন্দু উপনিষদে ঈশ্বরের যে রূপ বর্ণনা করা হয়েছে তা গ্রহণ করা। ১৮৩০ খ্রীঃ তিনি ব্রাহ্ম সমাজের দরজা সকল ধর্মাবলম্বীদের কাছে উন্মুক্ত করেন।

পাশ্চাত্য শিক্ষা বিস্তারের দাবি

রাজা রামমোহন পাশ্চাত্য শিক্ষা প্রচারে বিশেষ অগ্রবর্তী ভূমিকা নেন। ( বিশদ বিবরণ আগে পৃঃ ২৬২দ্রষ্টব্য )। তিনিই প্রথম বলেন যে, ভারত-বাসী পাশ্চাত্য বিজ্ঞান, প্রযুক্তি ও দর্শন চর্চা না করলে যুক্তিবাদী, আধুনিক প্রগতিশীল সমাজ গড়তে পারবে না। পাশ্চাত্যবাদী বা এ্যাংলিসিষ্টদের রাজা সমর্থন জানান। হিন্দু কলেজের স্থাপনার ব্যাপারে রাজা রামমোহন উদ্যম দেখান। তিনি স্কুল বুক সোসাইটির সক্রিয় সদস্য ছিলেন।

অন্যান্য সংস্কার

রাজা মাতৃভাষা চর্চায় উদ্যোগী ছিলেন এবং তিনি বাংলা গদ্যরূপের ক্ষেত্রে ছিলেন অন্যতম পথিকৃৎ। তিনি ইংরাজী শিক্ষার সঙ্গে মাতৃভাষা শিক্ষা ও নীতি শিক্ষার উপর জোর দেন। রাজা নিজে জমিদার শ্রেণীর লোক হলেও চিরস্থায়ী বন্দোবস্তের কুফল সম্পর্কে পার্লামেণ্টের কমিটিতে সাক্ষ্য দেন। তিনি ভারতীয় কৃষকদের দূরবস্থার চিত্র তুলে ধরেন এবং খাজনার হার হ্রাস করার দাবি করেন। তিনি ভারতীয়দের শাসনব্যবস্থায় অংশ গ্রহণের সুযোগ দান ও জুরী প্রথা প্রবর্তনের দাবি জানান। রাজা বাংলা সাংবাদিকতার জনক ছিলেন বলা চলে। তাঁরই প্রচেষ্টায় সরকার সংবাদপত্রের উপর নিয়ন্ত্রণ প্রত্যাহার করেন। রাজা যদিও স্বাধীন ভারতের কথা কল্পনা করেন নাই, তবে ভারতবাসী ক্রমে তাদের নিজেদের ভাগ্য নির্ধারণ করবে একথা তিনি বিশ্বাস করতেন। এজন্য তাঁকে ভারতীয় জাতীয়তার জনক বলা হয়।

পরবর্তী যুগে ভারতের সমাজ ও সংস্কৃতির অগ্রগতির জন্য যে সকল আন্দোলন হয়, রামমোহন তার সূচনা করেন। ইতালীর বোকাচ্চিও ও পেত্রার্ক প্রভৃতির মত তিনি যে যুক্তিবাদ ও সংস্কার আন্দোলন প্রবর্তন করেন তা আধুনিক ভারতের পাদপীঠ রচনা করে। রামমোহন ছিলেন আধুনিক ভারতের ইরাসমাস।

(২) পাশ্চাত্য শিক্ষা বিস্তারের ফলে হিন্দু কলেজের অধ্যাপক হেনরী ভিভিয়ান ডিরোজিওকে কেন্দ্র করে হিন্দু কলেজের ছাত্রমণ্ডলীর মধ্যে এক তীব্র যুক্তিবাদী ও সংস্কারবাদী আন্দোলন গড়ে উঠে। এই আন্দোলনকে ইয়ং বেঙ্গল আন্দোলন বলা হয়। ১৮০৯ খ্রীঃ কলিকাতার একটি ইউরেশিয় বা এ্যাংলো-ইণ্ডিয়ান পরিবারে ডিরোজিওর জন্ম হয়। তিনি হেনরী ড্রামণ্ডের কাছে ধর্মতলা একাডেমীতে পাঠ গ্রহণ ও যুক্তিবাদী দর্শনে শিক্ষা লাভ করেন। ১৮২৬-১৮৩১ খ্রীঃ পর্যন্ত হিন্দু কলেজে অধ্যাপনা করার সময় তিনি তাঁর উদার ও মধুর ব্যক্তিত্ব ও যুক্তিবাদ দ্বারা তাঁর ছাত্রসমাজের হৃদয় জয় করেন। প্রাচীন যুগে গ্রীক দার্শনিক সক্রেটিস যেমন তাঁর শিষ্যমণ্ডলীর মধ্যে প্রচলিত সমাজ ও রাষ্ট্র ব্যবস্থা সম্পর্কে যুক্তিপূর্ণ বিচারের শিক্ষা দেন, ডিরোজিও তাঁর শিষ্য-মণ্ডলীকে বেন্থাম, লক, মিল, হিউম প্রভৃতি দার্শনিকদের যুক্তিবাদে দীক্ষিত করেন। এ্যাকাডেমিক এ্যাসোসিয়েশন নামে এক সমিতি প্রতিষ্ঠা করে, এই সমিতি হিন্দু সমাজের কুপ্রথা, মূর্তি পূজা, জাতিভেদ, অস্পৃশ্যতা সম্পর্কে প্রকাশ্য বিতর্ক আরম্ভ করে। ইয়ং বেঙ্গল গোষ্ঠী পত্র-পত্রিকার মাধ্যমে হিন্দু সমাজের কুপ্রথাগুলিকে আক্রমণ করে। পার্থেনন, এনকুয়েরার, জ্ঞানান্বেষণ নামে পত্রিকাগুলি ইয়ং বেঙ্গল গোষ্ঠী প্রকাশ করে। ইয়ং বেঙ্গল গোষ্ঠীর মধ্যে ছিলেন কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়, রসিক কৃষ্ণ মল্লিক, রামগোপাল ঘোষ প্রভৃতি প্রতিভাবান লোক। ইতিমধ্যে ইয়ং বেঙ্গল দলের উগ্র প্রচার ও হঠকারী কাজে কলিকাতার প্রভাবশালী পরিবারে ঘোর অসন্তোষ দেখা দেয়। তাঁদের চাপে হিন্দু কলেজের কর্তৃপক্ষ ডিরোজিওকেই ইয়ং বেঙ্গল দলের উগ্রপন্থী কাজের জন্য দায়ী করেন। ১৮৩১ খ্রীঃ ডিরোজিও হিন্দু কলেজ থেকে পদত্যাগ করেন। কিছুকাল পরে এই মনীষীর মৃত্যু হয়।

ইয়ং বেঙ্গল আন্দোলন

ইয়ং বেঙ্গল দলের প্রভাবে হিন্দু সমাজের কুসংস্কার ও রক্ষণশীলতার উপর তীব্র আঘাত পড়ে। ডিরোজিও তাঁর শিষ্যদের মনে যে স্বাধীন চিন্তার বীজ বপন করেন তার ফলে পরিণত বয়সে ইয়ং বেঙ্গলের নেতারাই ভারতীয় সমাজ সংস্কার ও জাতীয়তাবাদের নেতৃত্ব দেন। ইংরাজ শাসনের কুফল ও ভারতের দারিদ্র্যের কারণ এই নেতারা উপলব্ধি করেন। তাঁরা জুরীর বিচার, সংবাদপত্রের স্বাধীনতা, অবাধ বাণিজ্য প্রভৃতি বিষয়ে মত প্রকাশ করেন। অনেকের মতে, ইয়ং বেঙ্গল গোষ্ঠী ছিল কিছু উচ্চবিত্ত পরিবারের সন্তানদের সাময়িক উগ্রপন্থী প্রকাশ মাত্র। সমাজের সাধারণ লোকের সঙ্গে সম্পর্ক না থাকায় এঁদের সমাজে তেমন কোন প্রভাব ছিল না। এঁরা ছিলেন "বিচ্ছিন্ন বুদ্ধিজীবী।" দেশের সভ্যতা ও সংস্কৃতির ভাল দিকগুলি না বুঝে

ইয়ং বেঙ্গল আন্দোলনের ফলাফল

সকল কিছু নস্যাৎ করার ভুল চেষ্টা করা হয়। এঁরা পাশ্চাত্য সভ্যতার মোহে অন্ধ ছিলেন। তাছাড়া সমাজের অধঃপতিত কৃষকদের উন্নতির কথা এঁরা ভাবেন নাই। এঁদের মধ্যে ভাঙন-প্রবণতা অত্যন্ত তীব্র ছিল। তথাপি বলা যায় যে, ইয়ং বেঙ্গলের স্রষ্টা ডিরোজিও ছিলেন রোমান্টিক এবং প্রকৃত স্বদেশপ্রেমী। তাঁর কবিতা "আমার স্বদেশের প্রতি" (To My Native Land) তাঁর স্বদেশ প্রেমের পরিচায়ক। সমকালীন সমাজ এই চিন্তাশীল ব্যক্তির প্রতি সুবিচার করে নাই।

(৩) রাজা রামমোহন রায় ১৮২৮ খ্রীঃ ব্রাহ্ম সভার প্রতিষ্ঠা করেন। রামমোহনের পর মহর্ষি দেবেন্দ্র নাথ ঠাকুর ব্রাহ্ম সভাকে প্রকৃত ব্রাহ্ম সমাজে রূপান্তরিত করেন। মহর্ষি দেবেন্দ্রনাথ উপনিষদের আদর্শে ব্রাহ্ম আন্দোলনকে সংগঠিত করেন। পরে কেশবচন্দ্র সেনের সঙ্গে মতভেদ হলে দেবেন্দ্রনাথের নেতৃত্বে আদি ব্রাহ্ম সমাজ গড়ে উঠে। দেবেন্দ্রনাথ তত্ত্ববোধিনী সভা ও তত্ত্ববোধিনী পত্রিকার প্রতিষ্ঠা করেন। এই সভা ও পত্রিকার মাধ্যমে তিনি যুবকদের ভারতীয় সংস্কৃতি ও সভ্যতা সম্পর্কে অবহিত করেন। অক্ষয়কুমার মৈত্রের সহযোগিতায় তিনি তত্ত্ববোধিনী পাঠশালা স্থাপন করেন।

দেবেন্দ্রনাথ ঠাকুর : ব্রাহ্ম সমাজ : তত্ত্ব-বোধিনী পত্রিকা

দেবেন্দ্রনাথের পর কেশবচন্দ্র সেনের নেতৃত্বে ব্রাহ্ম সমাজ আন্দোলনের জনপ্রিয়তা বাড়ে। কেশবচন্দ্র ব্রাহ্ম সমাজের প্রার্থনায় ভক্তি সঙ্গীত ও কীর্তন প্রবর্তন করে ব্রাহ্ম আন্দোলনকে গণমুখী ও ভাববাদী করেন। কেশবচন্দ্রের নেতৃত্বে ব্রাহ্ম সমাজ বহু সমাজ সংস্কারের কাজে হাত দেয়। ব্রাহ্ম সমাজের পুরুষদের বহু বিবাহ, সমাজের সদস্যদের পরিবারে বাল্য বিবাহ নিষিদ্ধ হয়। ব্রাহ্ম সমাজে জাতিভেদ প্রথা ও উপবীত গ্রহণ নিষিদ্ধ হয়। ব্রাহ্ম সমাজ অসবর্ণ বিবাহ, বিধবা বিবাহ সমর্থন করে। নারীশিক্ষার জন্য সমাজ থেকে চেষ্টা চালান হয়। ব্রাহ্ম নারীদের পর্দা লোপ করা হয়। সুলভ সমাচার নামে এক পত্রিকার দ্বারা ব্রাহ্ম সমাজ সমাজ সংস্কারের আদর্শ জনসমাজে প্রচার করে। ব্রাহ্ম সমাজের সংস্কার আন্দোলন বাংলার বাইরে মহারাষ্ট্র ও মাদ্রাজে বিস্তৃত হয়। কেশবচন্দ্র ইণ্ডিয়ান মিরার নামে এক উচ্চমানের পত্রিকা প্রকাশ করেন। ব্রাহ্ম সমাজ সিটি স্কুল স্থাপন করে। ব্রাহ্ম বালিকা বিদ্যালয়ও স্থাপিত হয়।

কেশবচন্দ্রের নেতৃত্বে ব্রাহ্ম সমাজ আন্দোলন : সমাজ সংস্কার

(৪) ঊনবিংশ শতকের যুক্তিবাদী ধর্মচিন্তা ও গোঁড়া সনাতন ভাবধারার ধর্মমতের মধ্যে যে সংঘাত দেখা দেয়, রামকৃষ্ণ পরমহংস উভয় ধারার মধ্যে সমন্বয় দ্বারা তার অবসান ঘটান। রামকৃষ্ণ পরমহংসের জন্ম হয় ১৮৩৬ খ্রীঃ (মতান্তরে ১৮৩৪ খ্রীঃ) হুগলী জেলার কামারপুকুর গ্রামে। তাঁর আদি নাম ছিল গদাধর চট্টোপাধ্যায়। বাল্যকাল হতে তাঁর মধ্যে দিব্য ভাবের বিকাশ দেখা যায়। বিদ্যালয়ে বা চতুষ্পাঠীতে উচ্চ শিক্ষা না পেলেও, অনুভূতি, উপলব্ধির দ্বারা শাস্ত্রের কঠিন ও গূঢ় তত্ত্বগুলি সম্পর্কে তিনি জ্ঞান লাভ করেন।

রামকৃষ্ণ পরমহংস

তিনি রানী রাসমণির প্রতিষ্ঠিত দক্ষিণেশ্বরের কালী বাড়ীতে পুরোহিত নিযুক্ত হন এবং দক্ষিণেশ্বরেই তাঁর দিব্য জীবনের সাধনা করেন।

রামকৃষ্ণ বলেন যে জ্ঞান, ভক্তি ও কর্ম এই তিন পথের যে কোন পথে সাধনায় মুক্তি পাওয়া যায়, একথা শাস্ত্রে আছে। তিনি ভক্তি যোগকেই সাধনার শ্রেষ্ঠ পথ বলেন। কোন ধর্ম শ্রেষ্ঠ এজন্য ঝগড়া না করে রামকৃষ্ণ বলেন যে, সকল ধর্মে একই ঈশ্বরের কথা বলা হয়েছে। 'যত মত, তত পথ'। তিনি অদ্বৈতবাদের ব্যাখ্যা করে বলেন যে, "ঈশ্বর এক ও অভিন্ন" লোকে তাঁকে বহু নাম দেয়। ঈশ্বরের প্রতি ভক্তি না থাকলে কেবলমাত্র আচার-অনুষ্ঠান দ্বারা ঈশ্বর লাভ করা যাবে না। তাঁর ধর্ম সমন্বয়ের বাণী সকলকে প্রভাবিত করে এবং ভারতীয় জাতীয়তাকে দৃঢ় করে। তাঁর প্রখ্যাত শিষ্যমণ্ডলীর মধ্যে ছিলেন স্বামী বিবেকানন্দ (দশম শ্রেণীর পাঠ্যসূচী দ্রষ্টব্য), নাট্যকার, কবি গিরিশচন্দ্র ঘোষ প্রভৃতি। রামকৃষ্ণ নারী জাতির মুক্তির কথা জোরের সঙ্গে বলতেন। তাঁর ধর্মের মানবতাবাদ ও বিশ্বজনীনতা সকলের হৃদয় স্পর্শ করে।

রামকৃষ্ণের সমন্বয়বাদ ও মানবতাবাদ

(৫) পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর ছিলেন অপর এক মানবতাবাদী, পণ্ডিত ও সমাজ সংস্কারক। ১৮২০ খ্রীঃ মেদিনীপুর জেলার বীরসিংহ গ্রামে পণ্ডিত ঈশ্বরচন্দ্রের জন্ম হয়। যদিও তিনি ছিলেন সংস্কৃত ভাষা ও সাহিত্যে সুপণ্ডিত, তিনি নিজ চেষ্টায় ইংরাজী ভাষা শিক্ষা করেন। বিদ্যাসাগর ছিলেন রেনেসাঁসের ভাবধারায় অনুপ্রাণিত। কঠোর যুক্তিবাদের সঙ্গে মানবতাবাদের সমন্বয় তাঁর চরিত্রে ঘটে। তিনি সংস্কৃত কলেজের অধ্যক্ষ থাকার সময়, এই কলেজের দরজা অ-ব্রাহ্মণ ছাত্রদের জন্য খুলে দেন। বিদ্যাসাগর আধুনিক বাংলা গদ্যের পথ প্রদর্শক ছিলেন। নিজে সংস্কৃত পণ্ডিত হলেও মাতৃভাষার উন্নতির কথা তিনি ভাবতেন। দরিদ্র, সাধারণ ছাত্রদের শিক্ষার জন্য তিনি 'বর্ণপরিচয়' প্রথম ভাগ ও দ্বিতীয় ভাগ রচনা করেন। সহজে সংস্কৃত শিক্ষার জন্য তিনি উপক্রমণিকা রচনা করেন।

ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগরের সমাজ সংস্কার আন্দোলন

সমাজ সংস্কারকে বিদ্যাসাগর তাঁর জীবনের প্রধান ব্রত হিসাবে নেন। সেই যুগে কৌলিন্য প্রথা ও বাল্য বিবাহ থাকায় বৃদ্ধ লোকেরাও বালিকা বধূকে বিবাহ করত। স্বামীর মৃত্যুর পর এই সকল অনাথা বিধবাদের দুঃখ-কষ্টের শেষ থাকত না। ঈশ্বরচন্দ্র রক্ষণশীলদের বাধা নস্যাৎ করে, বিধবাদের বিবাহের স্বপক্ষে জনমত গড়েন। তাঁর আন্দোলনে প্রভাবিত হয়ে সরকার বিধবা বিবাহ বৈধ ঘোষণা করে আইন পাশ করেন। বিদ্যাসাগর বাল্য বিবাহ ও কৌলিন্য প্রথার বিরুদ্ধেও আন্দোলন করেন। বিদ্যাসাগর নারী শিক্ষা বিস্তারের জন্য ৩৫টি বালিকা বিদ্যালয় স্থাপন করেন। তিনি বেথুন সাহেবকে বেথুন স্কুল প্রতিষ্ঠায় সাহায্য করেন। তিনি মেট্রোপলিটান ইনস্টিটিউশন স্থাপন করেন।

(৬) বাংলার বাইরেও এই যুগে সমাজ সংস্কার আন্দোলন প্রবল বেগে ছড়ায়। স্বামী দয়ানন্দের চেষ্টায় পাঞ্জাব, উত্তরপ্রদেশ ও গুজরাটে আর্য সমাজ আন্দোলন প্রবল হয়। দয়ানন্দ প্রচার করতেন যে, বেদেই বিশুদ্ধ হিন্দুধর্ম নিহিত আছে। তিনি জাতিভেদ প্রথাকে আক্রমণ করেন। তিনি শুদ্ধি আন্দোলন দ্বারা অ-হিন্দুদের হিন্দুধর্মে দীক্ষা সমর্থন করেন।

দয়ানন্দের আর্য সমাজ আন্দোলন

বোম্বাইয়ে ব্রাহ্ম সমাজের প্রভাবে প্রার্থনা সমাজ স্থাপিত হয়। আত্মারাম পাণ্ডুরঙ্গ ছিলেন এই সমাজের প্রতিষ্ঠাতা। পরে মহাদেব গোবিন্দ রাণাড়ে ও রামকৃষ্ণ ভাণ্ডারকরের চেষ্টায় সমাজের জনপ্রিয়তা বাড়ে। এই সমাজের চেষ্টায় জাতিভেদ ও অস্পৃশ্যতার বিরুদ্ধে আন্দোলন করা হয়। বিধবা বিবাহ, স্ত্রীশিক্ষা ও স্ত্রী স্বাধীনতার জন্য প্রচার চালান হয়। মহারাষ্ট্র ছাড়া অন্ধ্রের তেলেগুভাষী অঞ্চলেও প্রার্থনা সমাজের প্রভাব বিস্তৃত হয়।

মহারাষ্ট্রে সমাজ সংস্কার আন্দোলন

এছাড়া ১৮৪৯ খ্রীঃ মহারাষ্ট্রে পরমহংস মণ্ডলী স্থাপিত হয়। জাতিভেদ প্রথার বিরুদ্ধে ও একেশ্বরবাদের স্বপক্ষে এই মণ্ডলী প্রচার চালায়। ১৮৪৮ খ্রীঃ স্টুডেণ্টস লিটারারি সোসাইটি স্থাপিত হলে সমাজ সংস্কার সম্পর্কে এই সমিতি প্রচার চালায় এবং শিক্ষা বিস্তারের জন্য বিদ্যালয় স্থাপন করে। জগন্নাথ শেঠ ও ভাওদাজী বহু বিদ্যালয় স্থাপন ও সমাজ সংস্কারের কাজ করেন। জোটিবা ফুলে বিধবা বিবাহের প্রসারের জন্য আন্দোলন করেন। ১৮৫০-এর দশকে বিষ্ণু শাস্ত্রী বিধবা বিবাহ সমিতি প্রতিষ্ঠা করেন।

মহারাষ্ট্রে পরমহংস মণ্ডলী ও স্টুডেণ্টস লিটারারি সোসাইটির আন্দোলন

7/8/55

---

## নবম অধ্যায় [ ক ]

# কৃষক আন্দোলন ও বিদ্রোহ : ওয়াহাবি ও ফরাজি বিদ্রোহ

## ( Peasant Unrest and Risings : Wahabi and Farazi Risings )

**প্রথম পরিচ্ছেদ : কৃষকশ্রেণীর অসন্তোষ ও বিদ্রোহ ( Peasant Unrest and Risings ) :** কোম্পানীর শাসন বাংলা তথা ভারতে প্রতিষ্ঠিত হলে কোম্পানীর ভূমি-রাজস্ব ও বাণিজ্য নীতি কৃষকের এবং গ্রামীণ কারিগরশ্রেণীর ধ্বংসের পথ প্রস্তুত করে। কোম্পানীর লক্ষ্য ছিল সর্বাপেক্ষা কম খরচে, সর্বাপেক্ষা বেশী রাজস্ব আদায় করা। প্রজাদের প্রতি ন্যায়-বিচার করার কথা কোম্পানীর শাসন নীতিতে প্রতিফলিত হয় নাই। চিরস্থায়ী বন্দোবস্তের আগে

জমিগুলি বছর বছর নীলাম ডেকে ইজারা দেওয়া হত। চিরস্থায়ী বন্দোবস্ত চালু হওয়ার পর জমির মালিকানা জমিদারদের দেওয়া হয়। জমির উপর রায়ত মুঘল যুগ থেকে চাষ-আবাদ করার যে চিরাচরিত অধিকার ভোগ করত তা নস্যাৎ করা হয়। জমিদারশ্রেণী বেশী খাজনায় জমি বন্দোবস্ত দেওয়ার জন্য রায়তকে উচ্ছেদ করতে থাকে। তারা ইংরাজের আদালতে মামলা-মোকদ্দমা দ্বারা রায়তকে বিব্রত ও ক্ষতিগ্রস্ত করে। জমিদাররা ছিল সরকারের সমর্থনপুষ্ট। ( বিশদ বিবরণ ষষ্ঠ অধ্যায় চতুর্থ পরিচ্ছেদ পৃঃ ২৫৬ দ্রষ্টব্য )।

কৃষকদের আন্দোলনের কারণ

কৃষকরা অত্যন্ত দুরবস্থায় পড়ে। হাণ্টার তাঁর এ্যানালস অফ রুর‍্যাল বেঙ্গল গ্রন্থে ১৭৭০ খ্রীঃ ছিয়াত্তরের মন্বন্তরের যে ভয়াবহ চিত্র এঁকেছেন তাতে অতিশয়োক্তি নেই। (১) এই অবস্থায় ১৭৬০ খ্রীঃ থেকে বাংলায় সন্ন্যাসী-ফকির বিদ্রোহ দেখা দেয়। কৃষক, কারিগরশ্রেণী জীবিকার সংস্থান না থাকায় এই বিদ্রোহে সামিল হয়। জমিদারদের বরখাস্ত করা পাইক-বরকন্দাজরাও এই বিদ্রোহে যোগ দেয়। এই যুগের বুদ্ধিজীবী সন্ন্যাসী-ফকিরেরা বিদ্রোহে নেতৃত্ব দেন। এই বিদ্রোহের নেতাদের মধ্যে ছিলেন ভবানী পাঠক, চেরাগ আলি, মজনু শাহ প্রভৃতি। বঙ্কিমচন্দ্র তাঁর সুবিখ্যাত দেবী চৌধুরাণী উপন্যাসে সন্ন্যাসী বিদ্রোহের যে ছবি এঁকেছেন তার সবটাই কাল্পনিক নয়। (২) ১৭৮৩ খ্রীঃ পূর্ব বাংলার রংপুরে এক প্রচণ্ড কৃষক-বিদ্রোহ দেখা দেয়। রতিরাম দাসের রচিত "জাগের গানে" এই বিদ্রোহের কথা জানা যায়। কোম্পানীর ইজারাদার দেবী সিংহের নির্মম শোষণের বিরুদ্ধে রংপুর ও দিনাজপুরে এই বিদ্রোহ দেখা দেয়। ইংরাজের পুলিশ নিষ্ঠুর অত্যাচার দ্বারা এই বিদ্রোহ দমন করে। এই বিদ্রোহে হিন্দু ও মুসলিম কৃষকরা মিলিতভাবে অংশ নেয়।

সন্ন্যাসী-ফকির বিদ্রোহ : রংপুরে কৃষক বিদ্রোহ

(৩) ১৭৯৮-৯৯ খ্রীঃ মেদিনীপুর জেলার উত্তর-পশ্চিম অংশে ও বাঁকুড়া জেলার দক্ষিণ-পশ্চিম অংশে আদিবাসী চুয়াড় উপজাতি বিদ্রোহ করে। ক্রমে মানভূম, ধলভূম ও বীরভূমেও এই বিদ্রোহ ছড়ায়। এই আদিবাসীরা ছিল স্বাধীনতা প্রিয় ও সাহসী। ইংরাজের আশ্রিত জমিদাররা এই আদিবাসীদের 'চুয়াড়' নাম দেয়। জঙ্গলের অরণ্য সম্পদ ও জমি এদের হাত থেকে কেড়ে নিয়ে জমিদার বন্দোবস্ত করায়, এই আদিবাসীগণ বিদ্রোহ করে। দুর্জন সিংহের নেতৃত্বে বিদ্রোহীরা রায়পুরের ৩০টি গ্রাম অধিকার করে এবং শালবনীতে সরকারী অফিস পুড়িয়ে দেয়। অচল সিংহের নেতৃত্বে বাগড়ীর লায়েক প্রজারা গেরিলা কায়দায় যুদ্ধ চালায়। ইংরাজের ভেদনীতি ও সেনাদলের দাপটে এই বিদ্রোহ দমিত হয়।

চুয়াড় বিদ্রোহ

(৪) তামিলনাড়ুর তিনেভেলি অঞ্চলের পলিগার বীর পাণ্ডেয়ম কাট্টাবোম্মান ইংরাজ সেনাপতি কর্ণেল ক্লার্ককে নিহত করেন ও দীর্ঘকাল যুদ্ধের পর বহু

অনুগত প্রজাসহ প্রাণ দেন। (৫) উত্তর প্রদেশের দোয়াবের ও দিল্লী অঞ্চলের জাঠ ও গুজার কৃষকরা ১৮২৪ খ্রীঃ সুরজমল জাঠের নেতৃত্বে বিদ্রোহ করে। বহু জাঠের প্রাণহানির পর ইংরাজ সেনা এই বিদ্রোহ দমন করে। (৬) গারো ও জয়ন্তিয়া অঞ্চলে ইংরাজের শোষণের বিরুদ্ধে খাসি বিদ্রোহ দেখা দেয়। তিরুত সিং ও বরমাণিক ছিলেন এই বিদ্রোহের নেতা। তিরুত সিংকে কোম্পানী বন্দী করে। (৭) ১৮২৫-২৭ খ্রীঃ ময়মনসিংহে টিপুগারো নামে পাগলাপন্থী সম্প্রদায়ের ধর্মগুরু বিদ্রোহ ঘোষণা করেন। "ঈশ্বর সকলকেই সৃষ্টি করেছেন; কেহ উঁচু, কেহ নীচু নয়" টিপুগারো এই তত্ত্ব প্রচার করতেন। তাঁর নির্দেশে কৃষকরা জমিদারদের খাজনা বন্ধ করে ও ইংরাজ সেনার সঙ্গে যুদ্ধ চালায়। টিপুগারো বন্দী হন। ১৮৫২ খ্রীঃ জেলে তাঁর মৃত্যু হয়।

তিনেভেলি জেলা, জাঠ ও গুজার বিদ্রোহ : খাসি বিদ্রোহ : পাগলা পন্থী বিদ্রোহ

**দ্বিতীয় পরিচ্ছেদ : ফরাজি বিদ্রোহ (The Farazi Rebellion) :** বিদেশী ইংরাজের শাসন-শোষণ এবং ইংরাজ সমর্থিত জমিদারশ্রেণীর অত্যাচারের বিরুদ্ধে উনবিংশ শতকে সাধারণ মানুষের বিদ্রোহ বারে বারে দেখা যায়। অনেক সময় সাধারণ কৃষক বিদ্রোহ হিসাবে এই অসন্তোষ আত্মপ্রকাশ করে। কখনও ধর্মের আবরণে সাধারণ মানুষ সংঘবদ্ধ হয়ে নৈতিক শক্তি লাভ করে বিদ্রোহ ঘোষণা করে। শোষকশ্রেণী ধর্মকে শোষণের হাতিয়ার, ভেদনীতির যন্ত্র হিসাবে ব্যবহার করলেও, শোষিতশ্রেণী ধর্মের মাধ্যমে ঐক্যবদ্ধ হয়ে বিক্ষোভ প্রদর্শনে সমর্থ হয়েছে, এমন ঘটনাও দেখা যায়। ফরাজি ও ওয়াহাবি আন্দোলনের ক্ষেত্রে ধর্মের এই প্রগতিশীল, জাগৃতির ভূমিকা লক্ষ্য করা যায়।

ইংরাজ শাসনের বিরুদ্ধে ভারতীয় মুসলিম সম্প্রদায়ের নানা কারণে অসন্তোষ জমা হয়েছিল। ভারতীয় মুসলিমদের একাংশ মনে করতেন যে, তাঁদের হাত থেকে ইংরাজ শাসন ভার কেড়ে নিয়ে তাঁদের পদানত করে। লর্ড কর্ণওয়ালিস উচ্চ পদে ভারতীয় নিয়োগ রদ করায় যে সকল মুসলিম পরিবার দীর্ঘকাল শাসনকার্যের সঙ্গে যুক্ত ছিলেন তাঁরা পথে বসে যান। দরিদ্র মুসলিম চাষীরা ইংরাজের সমর্থনপুষ্ট জমিদারদের শোষণে, নির্যাতনে দুরবস্থায় পড়েন। এই পরিস্থিতিতে সামগ্রিকভাবে ভারতীয় মুসলিমদের মধ্যে এক হতাশা দেখা দেয়।

মুসলিম সম্প্রদায়ের অসন্তোষ

এই পরিস্থিতিতে ফরাজি ও ওয়াহাবি আন্দোলনের উদ্ভব হয়। ফরাজি কথাটির অর্থ হল "ইসলামের পবিত্র আদর্শ বশ্যতামূলকভাবে পালন।" ফরাজি আন্দোলনের প্রতিষ্ঠাতা হাজি শরিয়ৎ উল্লাহের ১৭৮১ খ্রীঃ পূর্ব বাংলার ফরিদপুর জেলার বাহাদুরপুর গ্রামে এক কৃষকের ঘরে জন্ম হয়। মক্কায় হজ তীর্থযাত্রার সময় তিনি ওয়াহাবি আন্দোলনের সংস্পর্শে আসেন। শরিয়ৎ উল্লাহ নিজ গ্রামে ফিরে এসে এই মতবাদ প্রচার করেন যে,

ফরাজি আন্দোলন : হাজি শরিয়ৎ উল্লাহ

ইসলামের নির্দেশ কোরাণে যা আছে তা সঠিকভাবে মেনে চললে মুসলিমরা নবজীবন লাভ করবে। তিনি বলেন, ইসলামের আসল শত্রু হল এই বিধর্মী ইংরাজ ও তাদের আশ্রিত জমিদারশ্রেণী। এই শেষের শ্রেণী গরীব মুসলিমদের রক্ত শোষণ করছে। ইসলামে আল্লাহের কাছে সকল মুসলিম সমান। ইসলামে ধনী ও গরীব ভেদ নেই। শরিয়ৎ উল্লাহের প্রচারে গরীব মুসলিম প্রজারা তাঁর নেতৃত্ব মেনে নেন। এইভাবে ফরাজি আন্দোলনের সূত্রপাত হয়।

শরিয়ৎ উল্লাহের পুত্র দুদুমিঞা (১৮১৯-৬০ খ্রীঃ) এর পর ফরাজি আন্দোলন পরিচালনা করেন। তিনি ঘোষণা করেন যে, "সকল জমির মালিক হলেন আল্লাহ।" আল্লাহ জমিদার সৃষ্টি করেন নাই। সুতরাং জমিদারদের খাজনা দেওয়ার দরকার নেই। ইংরাজদের রাজত্বও মান্য করার দরকার নেই। দুদুমিঞার প্রচারে গরীব মুসলিম চাষী, জোলা, তাঁতী ও হিন্দু চাষীরাও আকৃষ্ট হয়। দুদুমিঞা পূর্ব বাংলার যে অঞ্চলে ফরাজি প্রভাব ছিল সেই অঞ্চলকে কয়েকটি 'হল্কা' বা শাসন-কেন্দ্রে ভাগ করেন। প্রতি হল্কায় একজন খলিফা (মতান্তরে ওস্তাদ) বা সংগঠক নিযুক্ত হন। খলিফারা ফরাজি তহবিলের জন্য অর্থ সংগ্রহ করতেন। দুদুমিঞার নির্দেশে গ্রামগুলিতে পঞ্চায়েতী শাসন চালু হয়। জমিদার, মহাজন ও ইংরাজ শাসকের অত্যাচার এবং শোষণের বিরুদ্ধে ফরাজিরা সঙ্ঘবদ্ধ হন। ফরাজিরা অত্যাচারী জমিদারদের গ্রাম থেকে বিতাড়ন করতেন, কাছারি লুঠ করতেন, নীলকরদের কুঠীগুলি অকেজো করে দিতেন। পূর্ব বাংলার ফরিদপুর, বাখরগঞ্জ, কুমিল্লা, ময়মনসিংহ, দক্ষিণ বাংলার খুলনা, ২৪ পরগণায় ফরাজি আন্দোলন ছড়িয়ে পড়ে। শেষ পর্যন্ত কোম্পানী দুদুমিঞাকে কয়েকবার বন্দী করলেও প্রমাণের অভাবে ছেড়ে দেয়। ১৮৫৭ খ্রীঃ মহা বিদ্রোহের সময় কোম্পানী তাঁকে বন্দী করে। ১৮৬০ খ্রীঃ মুক্তি লাভের পর তাঁর মৃত্যু হয়। ফরাজি আন্দোলনে যদিও ধর্মীয় চরিত্র যুক্ত হয়েছিল, তবে এই আন্দোলনের মূলে ছিল কৃষকদের অসন্তোষ।

দুদুমিঞা : ফরাজি আন্দোলন

**তৃতীয় পরিচ্ছেদ : ওয়াহাবি আন্দোলন (The Wahabi Movement) :** ঊনবিংশ শতকে আরব দেশে ওয়াহাবি আন্দোলনের সূত্রপাত হয়। দিল্লীর মুসলিম সন্ত শাহ ওয়ালি উল্লাহ ও তাঁর পুত্র শাহ আবদুল আজিজ ভারতে প্রথম ওয়াহাবি মত প্রচার করেন। ওয়ালি উল্লাহ বলেন যে, ভারতীয় ইসলামকে কোরাণের আদর্শে পরিশুদ্ধ করলে তবে মুসলিমদের মধ্যে জাগরণ ঘটবে। ওয়ালি উল্লাহ ইসলামের ধর্ম-প্রবণতার উপর বিশেষ জোর দেন।

উত্তর প্রদেশের রায়বেরিলীর অধিবাসী সৈয়দ আহমদ শাহ আবদুল আজিজের সংস্পর্শে এসে ইসলামের শুদ্ধি আন্দোলনের দ্বারা প্রভাবিত হন। তিনি মক্কাতে হজ যাত্রার ফলে ওয়াহাবি আন্দোলনের শক্তি সম্পর্কে সচেতন হন। ভারতে ফিরে আসার পর তিনি এই আন্দোলনকে সংগঠিত করেন। সৈয়দ আহমদ বলেন যে, বিধর্মী ইংরাজ ভারতে অধিকার স্থাপন করায়

সৈয়দ আহমদ

ভারতে ইসলামের অবনতি ঘটেছে। ভারতবর্ষ দার-উল-হারাব বা বিধর্মীদের দেশে পরিণত হয়েছে। তিনি বলেন যে, ইংরাজরা ভারতকে লুঠ করে ঝাঁঝরা করে দিচ্ছে। সুতরাং অবিলম্বে ইংরাজকে বিতাড়ন করা দরকার।[১] এজন্য মুসলিমদের নিজ জীবনকে পবিত্র ইসলামের আদর্শে গঠন করাও দরকার।

ওয়াহাবি সংগঠন : শিখ ও ইংরাজের সঙ্গে সংঘাত

সৈয়দ আহমদের ডাকে সাড়া দিয়ে মুসলিম যুবক ওয়াহাবি সেনাদলে যোগ দেন। ওয়াহাবি তহবিলে বহু লোক অর্থ জমা দেন। সৈয়দ আহমদ মারাঠা সর্দার হিন্দুরাওকে ওয়াহাবিদের সাহায্যের জন্য আবেদন জানান। ওয়াহাবি মুক্তি বাহিনী উত্তর-পশ্চিমের সীমান্ত ঘাঁটি থেকে মুক্তি যুদ্ধে ঝাঁপিয়ে পড়েন। কিন্তু পাঞ্জাবের শিখ শক্তির সঙ্গে ওয়াহাবিদের সংঘাত হলে সৈয়দ আহমদ ধর্ম যুদ্ধের ডাক দেন। ১৮৩১ খ্রীঃ কালাকোটের যুদ্ধে সৈয়দ আহমদ নিহত হন এবং ওয়াহাবিরা শিখদের হাতে পরাস্ত হন। এর পর ইংরাজ সেনাপতি গারভক লাল্লুর যুদ্ধে ওয়াহাবি শক্তিকে ধ্বংস করেন।

ওয়াহাবি আন্দোলনের প্রকৃতি

কোন কোন ঐতিহাসিক ওয়াহাবি আন্দোলনকে সাম্প্রদায়িক আন্দোলন বলে মনে করেন। তথাপি ওয়াহাবি আন্দোলন ছিল মূলত ব্রিটিশ বিরোধী। শিখ বা হিন্দু বিরোধী এই আন্দোলন মূলতঃ ছিল না। সৈয়দ আহমদের সমর্থকদের মধ্যে মুসলিম ছাড়া বহু হিন্দুও ছিলেন। বোম্বাইয়ে হাজার হাজার হিন্দু ওয়াহাবিদের সভায় যোগ দেন। হিন্দু বণিক ও মহাজনরা ওয়াহাবিদের অর্থ সরবরাহ করেন। শিখ সম্প্রদায়ের সঙ্গে ওয়াহাবিদের সংঘাত ঘটনাচক্রে ঘটেছিল। ডঃ কুয়েমুদ্দিন আহমদের মতে, ওয়াহাবি আন্দোলনকে ভারতের স্বাধীনতা আন্দোলন বলা যায়। সৈয়দ আহমদের চিঠিপত্রে হিন্দু বিরোধিতা দেখা যায় না।

## চতুর্থ পরিচ্ছেদ : তিতুমীরের আন্দোলন (Titu Mir) :

ওয়াহাবি ও ফরাজি আন্দোলনের প্রভাব বাংলাদেশের কৃষক নেতা তিতুমীরের উপর পড়ে। তিতুমীর বা তিতু-মিঞার আসল নাম ছিল মীর নাসির আলি। ১৭৮২ খ্রীঃ ২৪ পরগণা জেলার বাদুড়িয়া থানার হায়দরপুর গ্রামে তাঁর জন্ম হয়। তিনি বাল্যকাল হতে শরীর চর্চা করে সু-স্বাস্থ্যের অধিকারী হন। মক্কা যাত্রা করে ওয়াহাবি নেতা সৈয়দ আহমদের সংস্পর্শে আসার পর তিনি ওয়াহাবি মতে প্রভাবিত হন। তিতুমীর বিশ্বাস করতেন যে, ইসলামের অধঃপতনের জন্য কোরাণ শরীফের মূলনীতি হতে বিচ্যুতিই দায়ী ছিল। তিনি কোরাণের আদর্শে ইসলামকে পরিশুদ্ধ করার কথা বলেন।

তিতুমীর

তিতুমীর মূলতঃ কৃষকদের উন্নতি চান। ফরাজিদের আদর্শ অনুসারে তিনি

১. Q. Ahmad—The Wahabi Movement.

কৃষকের উপর জমিদারদের অত্যাচারকে ঘোর অন্যায় বলে মনে করতেন। কিষাণ, জোলারা তিতুমীরকে তাঁদের নেতা বলে মান্য করেন। অত্যাচারী জমিদারদের তিনি বলপ্রয়োগে শায়েস্তা করার নীতি নেন। এক্ষেত্রে তিনি হিন্দু ও মুসলিম উভয় শ্রেণীর জমিদারকে শাস্তি দিতেন। তিতুর নির্দেশে কৃষ্ণ রায় ও অন্যান্য জমিদারদের বিরুদ্ধে তিতুর অনুচরেরা আক্রমণ চালান। তিনি ২৪ পরগণার নারিকেলবেড়িয়ায় একটি বাঁশের কেল্লা তৈরী করে তাঁর শাসন প্রবর্তন করেন। তিনি ইংরাজের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করেন। ইংরাজ সেনা ও কামানের আক্রমণে নারিকেলবেড়িয়ার কেল্লা ধ্বংস হয়। তিতুমীর বীরের মত প্রাণ দেন। হাণ্টারের মতে, তিতুমীরের আন্দোলন ছিল নিপীড়িত কৃষকশ্রেণীর স্বপক্ষে "লাল প্রজাতন্ত্রী" আন্দোলন। এই আন্দোলন জমিদার শ্রেণীর বিরুদ্ধে হলেও কিছুটা সাম্প্রদায়িক চরিত্র নিয়েছিল। যাই হোক, এই আন্দোলন দ্বারা তিতু দরিদ্র কৃষকদের স্বার্থরক্ষার চেষ্টা করেন এতে সন্দেহ নেই।

কিষাণ সংগঠন : আন্দোলন

তিতুমীর

---

## নবম অধ্যায় [খ]

## উপজাতি আন্দোলন : কোল ও সাঁওতাল

## ( Tribal Movement : Kola and Santhal )

**প্রথম পরিচ্ছেদ : উপজাতি আন্দোলন ( Tribal Movements ) :** ভারতের উপজাতিগুলি ছিল তুলনামূলকভাবে সমতল অঞ্চলের অধিবাসী অপেক্ষা অনগ্রসর। অর্থনৈতিক দিক থেকে তারা ছিল দুর্বল শ্রেণী। জঙ্গলের ফলমূল, শিকার, জঙ্গলের জমি কাটাই করে জুম চাষ প্রভৃতির দ্বারা তারা জীবিকা নির্বাহ করত। ব্রিটিশ শাসন প্রতিষ্ঠিত হওয়ার পর কোম্পানী ও জমিদাররা তাদের আয় বাড়াবার জন্য জঙ্গলের জমিগুলিকে জরিপের অধীনে আনে এবং তার উপর নানারকম কর ধার্য করলে, উপজাতিদের চিরাচরিত জীবিকায় হাত পড়ে। তারা এতকাল সামগ্রিক মালিকানায় এই জমির ফসল, জঙ্গলের ফলমূল ভোগ করত। এখন উচ্চ কর ও ব্যক্তিগত মালিকানায় এই সকল জমি আনা হলে উপজাতিদের দুঃখ-কষ্ট

উপজাতি সম্প্রদায়ের অসন্তোষের কারণ

বাড়ে। এই পটভূমিকায় মাঝে মাঝে ব্রিটিশ শাসন অথবা ব্রিটিশ আশ্রিত জমিদারদের বিরুদ্ধে উপজাতি বিদ্রোহ দেখা যায়।

তিলকা মাঝি ও চুয়াড় বিদ্রোহ

(১) ১৭৮৪ খ্রীঃ বাংলার সীমান্তে রাজমহল এলাকায় সাঁওতাল নেতা বাবা তিলকা মাঝির নেতৃত্বে 'অরণ্যের অধিকার' নিয়ে বহু সাঁওতাল বিদ্রোহ করেন। তিলকা মাঝিকে ইংরাজ সেনা নিহত করে। বহু সাঁওতাল বিদ্রোহী শহীদ হন। (২) মেদিনীপুর ও বাঁকুড়ার চুয়াড় বিদ্রোহের কথা আগে বলা হয়েছে। (পৃঃ ২৭২ দ্রষ্টব্য)।

কোল বিদ্রোহ

(৩) ১৮২৯ খ্রীঃ ছোটনাগপুর ও মানভূমের হো, মুণ্ডা, সাঁওতাল ও কোল প্রভৃতি উপজাতির কাছ থেকে খাজনা আদায়ের জন্য কোম্পানী বাইরের কর্মচারী নিয়োগ করে। এই কর্মচারীদের অত্যাচারের বিরুদ্ধে রাঁচী, হাজারিবাগ অঞ্চলে প্রায় ৪ হাজার বর্গমাইল স্থানে বিদ্রোহ দেখা দেয়। ক্রমে এই বিদ্রোহে কোল উপজাতি প্রধান ভূমিকা নেয়। ১৮৩১ খ্রীঃ রাঁচী, হাজারিবাগ, মানভূমে সর্বত্র বিদ্রোহ চলে। কোলরা ছিলেন ভয়ানক সাহসী। তারা শুধুমাত্র কুড়ুল হাতে ইংরাজ সেনার মুখোমুখি হন। বহু কোল মারা পড়েন। নিষ্ঠুর অত্যাচার দ্বারা কোল বিদ্রোহ দমন করা হয়।

**দ্বিতীয় পরিচ্ছেদ : সাঁওতাল অভ্যুত্থান (The Santhal Rising) :** ভারতের জনগোষ্ঠীতে সাঁওতালরা হলেন এক উল্লেখযোগ্য সম্প্রদায়। সাঁওতালরা ছিলেন খুবই সরল প্রকৃতির, সৎ ও কঠোর পরিশ্রমী। তাঁরা তাঁদের সমাজের রীতি-নীতি মেনে চলতেন। সাঁওতালরা বিশ্বাস করতেন যে, জমিতে সর্বপ্রথম যারা ফসল নিজ পরিশ্রমে ফলাবে, সেই জমি তার প্রাপ্য। এই নিয়ম মেনে তাঁরা মেদিনীপুর, বাঁকুড়া, বীরভূম, মালভূম, ছোটনাগপুরের জঙ্গল জমি হাসিল করে প্রথম শ্রেণীর কৃষিজমিতে পরিণত করেন। কিন্তু কোম্পানী তাঁদের দাবি নস্যাৎ করে এই সকল জমি জমিদারী বন্দোবস্ত করলে, সাঁওতালরা রাজমহল, মুর্শিদাবাদ অঞ্চলের জঙ্গল কেটে নূতন কৃষিক্ষেত্র গড়েন। এর নাম তাঁরা দেন দামান-ই-কোহ বা মুক্ত অঞ্চল।

সাঁওতাল বিদ্রোহের কারণ

লোভী সরকার ও জমিদারদের হাত এই মুক্ত অঞ্চলে প্রসারিত হলে সাঁওতালরা বিপন্ন বোধ করেন। সাঁওতালরা প্রাপ্য মিটিয়ে দিলেও এই সকল জমিদার ও তাদের পাইকরা পুনরায় জমির জন্য কর দাবি করে। পুলিশরা জমিদারদের সহায়তা করে। বাঙালী ও বিহারী জমিদার বা দিখু জমিদার সাঁওতালদের নির্মম শোষণ করে। মহাজন, দোকানদার কেহই পিছিয়ে থাকে নাই। দরিদ্র সাঁওতালরা মহাজনের কাছে ঋণ নিলে ৫০—৫০০% সুদ আদায় করা হয়। দোকানদাররা ভুয়া বাটখারার ওজনে সাঁওতালদের কাছে মাল ক্রয়-বিক্রয় করে। মিশনারীরা সাঁওতালদের ধর্মান্তরিত করার চেষ্টা করে। এই সকল শোষণের ফলে সাঁওতাল বিদ্রোহ ঘটে।

ভূমি-ঘটিত অসন্তোষ, মহাজন শ্রেণীর শোষণ ও অন্যান্য কারণ

কোম্পানী সাঁওতালদের অভিযোগের প্রতিকার না করে জমিদার ও মহাজনদের সমর্থন করে।

সাঁওতাল বিদ্রোহ : সিধু ও কানু

বাঘনাদিহীর মাঠে সাঁওতাল সভায় অ-সাঁওতাল কামার, কুমোর ও গ্রাম সমাজের লোক সাঁওতালদের সমর্থন জানায়। ৭ই জুলাই, ১৮৫৫ খ্রীঃ সাঁওতাল "হুল" বা বিদ্রোহ আরম্ভ হয়। কোম্পানীর রাজত্ব উচ্ছেদ, অত্যাচারী জমিদার ও পুলিশের ধ্বংস করার লক্ষ্য নেওয়া হয়। সাঁওতালদের নেতৃত্ব দেন সিধু (সিদহো) ও কানু নামে দুই ভাই। এছাড়া বীরসিং, কালো প্রামাণিক, ডোমন মাঝি প্রভৃতিও নেতৃত্ব দেন। সাঁওতালরা তীর-ধনুক ও কুঠার নিয়ে ইংরাজ সেনার সঙ্গে অসীম সাহসে লড়াই চালান। ইংরাজ সেনা প্রথম যুদ্ধে হেরে পাকুড় দুর্গে আশ্রয় নেয়। বীরভূম থেকে ভাগলপুর পর্যন্ত বিরাট অঞ্চলে ব্রিটিশ শাসন কার্যতঃ লোপ পায়। এর পর ইংরাজ সেনাদল নারকীয় নির্যাতন ও উন্নত সামরিক কৌশল দ্বারা সাঁওতাল বিদ্রোহীদের মনোবল ভেঙে দেয়। হান্টারের মতে, সাঁওতালদের উপর যে নির্যাতন করা হয়, তার জন্য ইংরাজ সিপাহীরা লজ্জা বোধ করে। সিধু-কানুর স্বাধীন সাঁওতাল রাজ্য ইংরাজ আক্রমণে ধ্বংস হয়।

সিধু সাঁওতাল

সাঁওতাল বিদ্রোহের প্রকৃতি

ডঃ নটরাজনের মতে, সাঁওতাল বিদ্রোহ ছিল এক কৃষক-বিদ্রোহ। এই বিদ্রোহে কৃষকরা সশস্ত্র সংগ্রাম চালায়। প্রায় ২৫ হাজার সাঁওতাল এই বিদ্রোহে নিহত হন। সাঁওতাল বিদ্রোহ এই শিক্ষা দেয় যে, নিরস্ত্র কৃষকরা মরিয়া হয়ে সশস্ত্র সংগ্রামে ঝাঁপিয়ে পড়তে জানেন। দাম্ভিক ইংরাজ সরকার এই শিক্ষা না নেওয়ায় ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহে দুরবস্থায় পড়ে।

---

## দশম অধ্যায়

## ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহ

## ( The Revolt of 1857 )

**প্রথম পরিচ্ছেদঃ ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহের কারণ ( Causes of the Rising of 1857 )ঃ** লর্ড ক্যানিং ১৮৫৬ খ্রীঃ হতে ১৮৬২ খ্রীঃ পর্যন্ত ভারতের বড়লাট পদে ছিলেন। তাঁর শাসনকালে ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহ ঘটে। এই মহাবিদ্রোহকে অধিকাংশ ইংরাজ ঐতিহাসিকেরা ভারতীয় সিপাহীদের বিদ্রোহ বলে থাকেন। কিন্তু কেবলমাত্র সিপাহীরা এই বিদ্রোহে লিপ্ত ছিল না এবং কেবলমাত্র সিপাহীদের অসন্তোষের জন্য এই বিদ্রোহ ঘটে নাই। এক শতাব্দী ধরে ইংরাজ ধীরে ধীরে অজগরের মত ভারতের বিভিন্ন অঞ্চল গ্রাস করতে থাকে। ভারতবাসীর স্বাধীনতা হরণ করে ইংরাজের এই রাজ্যবিস্তার ভারতীয় রাজন্যকুল ও তাঁদের ভরণীয়বর্গের মধ্যে এবং প্রজা সাধারণের মধ্যে গভীর অসন্তোষ সৃষ্টি করে। লর্ড ডালহৌসীর স্বত্ব-বিলোপ নীতির দ্বারা দেশীয় রাজাদের রাজ্য গ্রাস এবং ভাতা লোপ ইংরাজের প্রতি অসন্তোষ বাড়ায়। ঝাঁসীর রানী লক্ষ্মীবাঈ, নানাসাহেব প্রভৃতি তাঁদের রাজ্য ও ভাতা লোপের জন্য ইংরাজকে ক্ষমা করেন নাই। তাঁরা মহাবিদ্রোহে নেতৃত্ব দেন।

ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে ভারতীয়দের বিক্ষোভ

ইস্ট ইণ্ডিয়া কোম্পানী মুঘল বাদশাহকে ক্ষমতাচ্যুত করে ভারতের শাসনভার নেয়। এজন্য ভারতীয় মুসলিম সম্প্রদায়ের মধ্যে যাঁরা এতকাল শাসকশ্রেণীর লোক ছিলেন তাঁরা অসন্তুষ্ট হন। দেশীয় নবাবদের রাজ্যগুলি বিশেষতঃ অযোধ্যার নবাবের রাজ্য কোম্পানী অধিগ্রহণ করার পর মুসলিম মীর্জা, মীর প্রভৃতি শাসকশ্রেণী ও মৌলভী ও মোল্লা প্রভৃতি ধর্মীয়শ্রেণী আশংকা করেন যে, ভারতে মুসলিমদের যতটুকু রাজনৈতিক ক্ষমতা অবশিষ্ট ছিল, কোম্পানী তা ধ্বংস করতে উদ্যত। দেশীয় নবাবের রাজ্যে এই শ্রেণীর লোকেরা নানা পদ ও সুযোগ-সুবিধা পেত। দেশীয় রাজ্য ধ্বংস হলে তাদের জীবিকায় আঘাত পড়ে। এজন্য উত্তর ভারতে মুসলিম সম্প্রদায়ের মধ্যে তীব্র অসন্তোষ দেখা দেয়। ডঃ ডাফ এজন্য মন্তব্য করেন যে, "১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহ ছিল ভারতে ইংরাজ শাসন ধ্বংস করার মুসলিমদের চক্রান্ত।"

ভারতীয় মুসলিম সম্প্রদায়ের অসন্তোষ

১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহে হিন্দু ও মুসলিমদের মধ্যে দারুণ ঐক্য দেখা যায়। কারণ কোম্পানীর বিরুদ্ধে তাদের অসন্তোষ ছিল একই ধরনের। ইংরাজ কর্মচারীদের ঔদ্ধত্য ও কুশাসন উভয় সম্প্রদায়কে ক্ষতিগ্রস্ত করে। ডঃ সুরেন্দ্রনাথ সেনের মতে, কোন কোন ইংরাজ কর্মচারী নিজ জাতিগত অহমিকা প্রকাশ ও সাম্রাজ্যবাদী গর্ব প্রকাশের জন্য ইচ্ছা করে ভারতীয়দের অপমান করত। বেশীর ভাগ ইংরাজ কর্মচারীরা ভারতীয়দের ভৃত্য বা দাস বলে মনে করত। এর ফলে

কোম্পানীর শ্বেতাঙ্গ কর্মচারীদের জাত্যাভিমান ও প্রশাসনিক দুর্নীতি

কোম্পানী সাঁওতালদের অভিযোগের প্রতিকার না করে জমিদার ও মহাজনদের সমর্থন করে।

বাঘনাদিহীর মাঠে সাঁওতাল সভায় অ-সাঁওতাল কামার, কুমোর ও গ্রাম সমাজের লোক সাঁওতালদের সমর্থন জানায়। ৭ই জুলাই, ১৮৫৫ খ্রীঃ সাঁওতাল "হুল" বা বিদ্রোহ আরম্ভ হয়। কোম্পানীর রাজত্ব উচ্ছেদ, অত্যাচারী জমিদার ও পুলিশের ধ্বংস করার লক্ষ্য নেওয়া হয়।

সাঁওতাল বিদ্রোহ : সিধু ও কানু

সিধু সাঁওতাল

সাঁওতালদের নেতৃত্ব দেন সিধু (সিদ্হো) ও কানু নামে দুই ভাই। এছাড়া বীরসিং, কালো প্রামাণিক, ডোমন মাঝি প্রভৃতিও নেতৃত্ব দেন। সাঁওতালরা তীর-ধনুক ও কুঠার নিয়ে ইংরাজ সেনার সঙ্গে অসীম সাহসে লড়াই চালান। ইংরাজ সেনা প্রথম যুদ্ধে হেরে পাকুড় দুর্গে আশ্রয় নেয়। বীরভূম থেকে ভাগলপুর পর্যন্ত বিরাট অঞ্চলে ব্রিটিশ শাসন কার্যতঃ লোপ পায়। এর পর ইংরাজ সেনাদল নারকীয় নির্যাতন ও উন্নত সামরিক কৌশল দ্বারা সাঁওতাল বিদ্রোহীদের মনোবল ভেঙে দেয়। হাণ্টারের মতে, সাঁওতালদের উপর যে নির্যাতন করা হয়, তার জন্য ইংরাজ সিপাহীরা লজ্জা বোধ করে। সিধু-কানুর স্বাধীন সাঁওতাল রাজ্য ইংরাজ আক্রমণে ধ্বংস হয়।

সাঁওতাল বিদ্রোহের প্রকৃতি

ডঃ নটরাজনের মতে, সাঁওতাল বিদ্রোহ ছিল এক কৃষক-বিদ্রোহ। এই বিদ্রোহে কৃষকরা সশস্ত্র সংগ্রাম চালায়। প্রায় ২৫ হাজার সাঁওতাল এই বিদ্রোহে নিহত হন। সাঁওতাল বিদ্রোহ এই শিক্ষা দেয় যে, নিরস্ত্র কৃষকরা মরিয়া হয়ে সশস্ত্র সংগ্রামে ঝাঁপিয়ে পড়তে জানেন। দাম্ভিক ইংরাজ সরকার এই শিক্ষা না নেওয়ায় ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহে দুরবস্থায় পড়ে।

# দশম অধ্যায়

## ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহ

## ( The Revolt of 1857 )

**প্রথম পরিচ্ছেদ : ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহের কারণ ( Causes of the Rising of 1857 ) :** লর্ড ক্যানিং ১৮৫৬ খ্রীঃ হতে ১৮৬২ খ্রীঃ পর্যন্ত ভারতের বড়লাট পদে ছিলেন। তাঁর শাসনকালে ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহ ঘটে। এই মহাবিদ্রোহকে অধিকাংশ ইংরাজ ঐতিহাসিকেরা ভারতীয় সিপাহীদের বিদ্রোহ বলে থাকেন। কিন্তু কেবলমাত্র সিপাহীরা এই বিদ্রোহে লিপ্ত ছিল না এবং কেবলমাত্র সিপাহীদের অসন্তোষের জন্য এই বিদ্রোহ ঘটে নাই। এক শতাব্দী ধরে ইংরাজ ধীরে ধীরে অজগরের মত ভারতের বিভিন্ন অঞ্চল গ্রাস করতে থাকে। ভারতবাসীর স্বাধীনতা হরণ করে ইংরাজের এই রাজ্যবিস্তার ভারতীয় রাজন্যকুল ও তাঁদের ভরণীয়বর্গের মধ্যে এবং প্রজা সাধারণের মধ্যে গভীর অসন্তোষ সৃষ্টি করে। লর্ড ডালহৌসীর স্বত্ব-বিলোপ নীতির দ্বারা দেশীয় রাজাদের রাজ্য গ্রাস এবং ভাতা লোপ ইংরাজের প্রতি অসন্তোষ বাড়ায়। ঝাঁসীর রানী লক্ষ্মীবাঈ, নানাসাহেব প্রভৃতি তাঁদের রাজ্য ও ভাতা লোপের জন্য ইংরাজকে ক্ষমা করেন নাই। তাঁরা মহাবিদ্রোহে নেতৃত্ব দেন।

ব্রিটিশ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে ভারতীয়দের বিক্ষোভ

ইস্ট ইণ্ডিয়া কোম্পানী মুঘল বাদশাহকে ক্ষমতাচ্যুত করে ভারতের শাসনভার নেয়। এজন্য ভারতীয় মুসলিম সম্প্রদায়ের মধ্যে যাঁরা এতকাল শাসকশ্রেণীর লোক ছিলেন তাঁরা অসন্তুষ্ট হন। দেশীয় নবাবদের রাজ্যগুলি বিশেষতঃ অযোধ্যার নবাবের রাজ্য কোম্পানী অধিগ্রহণ করার পর মুসলিম মীর্জা, মীর প্রভৃতি শাসকশ্রেণী ও মৌলভী ও মোল্লা প্রভৃতি ধর্মীয়শ্রেণী আশংকা করেন যে, ভারতে মুসলিমদের যতটুকু রাজনৈতিক ক্ষমতা অবশিষ্ট ছিল, কোম্পানী তা ধ্বংস করতে উদ্যত। দেশীয় নবাবের রাজ্যে এই শ্রেণীর লোকেরা নানা পদ ও সুযোগ-সুবিধা পেত। দেশীয় রাজ্য ধ্বংস হলে তাদের জীবিকায় আঘাত পড়ে। এজন্য উত্তর ভারতে মুসলিম সম্প্রদায়ের মধ্যে তীব্র অসন্তোষ দেখা দেয়। ডঃ ডাফ এজন্য মন্তব্য করেন যে, "১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহ ছিল ভারতে ইংরাজ শাসন ধ্বংস করার মুসলিমদের চক্রান্ত।"

ভারতীয় মুসলিম সম্প্রদায়ের অসন্তোষ

১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহে হিন্দু ও মুসলিমদের মধ্যে দারুণ ঐক্য দেখা যায়। কারণ কোম্পানীর বিরুদ্ধে তাদের অসন্তোষ ছিল একই ধরনের। ইংরাজ কর্মচারীদের ঔদ্ধত্য ও কুশাসন উভয় সম্প্রদায়কে ক্ষতিগ্রস্ত করে। ডঃ সুরেন্দ্রনাথ সেনের মতে, কোন কোন ইংরাজ কর্মচারী নিজ জাতিগত অহমিকা প্রকাশ ও সাম্রাজ্যবাদী গর্ব প্রকাশের জন্য ইচ্ছা করে ভারতীয়দের অপমান করত। বেশীর ভাগ ইংরাজ কর্মচারীরা ভারতীয়দের ভৃত্য বা দাস বলে মনে করত। এর ফলে

কোম্পানীর শ্বেতাঙ্গ কর্মচারীদের জাত্যাভিমান ও প্রশাসনিক দুর্নীতি

ভারতীয়দের আত্মসম্মানে আঘাত লাগত। এর সঙ্গে যোগ হয়েছিল প্রশাসনে তীব্র দুর্নীতি। রাজস্ব ও পুলিশ বিভাগের কর্মচারীরা ছিল দুর্নীতিগ্রস্ত। উইলিয়াম এডওয়ার্ডস ১৮৫৯ খ্রীঃ মন্তব্য করেন যে, "জনসাধারণ পুলিশকে মড়কের মত ঘৃণা করে।" রায়ত ও মধ্যবিত্তরা প্রায়ই পুলিশ, আদালতের কর্মচারীদের দ্বারা শোষিত হত। এজন্য ব্রিটিশ শাসন সম্পর্কে লোকের মনে তীব্র ঘৃণা দেখা দেয়।

১৮৫৬ খ্রীঃ লর্ড ডালহৌসী কুশাসনের অজুহাতে অযোধ্যা রাজ্য অধিগ্রহণ করে মহাভুল করেন। মহাবিদ্রোহ অযোধ্যায় সর্বাপেক্ষা তীব্র আকার নেয়। অযোধ্যার নবাবের অধীন যে সকল কর্মচারী ও সেনাদল ছিল তারা অযোধ্যা অধিগ্রহণের ফলে কর্মহীন হয়। এজন্য তারা কোম্পানীকে ক্ষমা করে নাই। এই সকল কর্মচারী, সেনা ও তাদের পরিবারের হাজার হাজার লোকেরা ইংরাজ রাজত্ব ধ্বংস করার জন্য ১৮৫৭ খ্রীঃ প্রতিজ্ঞা নেয়। তাছাড়া কোম্পানীর সেনাদলের বহু সিপাহীর আবাস ছিল অযোধ্যায়। নবাবের রাজ্যচ্যুতি এবং কোম্পানী নূতন করে চড়া রাজস্বের হারে জমি বন্দোবস্ত করায় সিপাহীদের পরিবারের লোকেরা ও সাধারণ চাষীরা ভীষণ ক্ষতিগ্রস্ত হয়। অযোধ্যার তালুকদারেরা ছিল লড়াকু শ্রেণীর লোক। তারা কৃষকদের নেতৃত্ব দেয়। সিপাহীরা এজন্য কোম্পানীর বিরুদ্ধে চলে যায়।

অযোধ্যা রাজ্য গ্রাস ও তার প্রতিক্রিয়া

ব্রিটিশ শাসনের বিরুদ্ধে জনসাধারণের তীব্র অর্থনৈতিক অসন্তোষ জমা হয়েছিল। কোম্পানীর শাসনে ভারতের চিরাচরিত অর্থনৈতিক কাঠামো ভেঙে পড়ে। মুঘল যুগে ধনী-দরিদ্র থাকলেও, দেশের অর্থ দেশের বাইরে যেত না। এখন ১৭৫৭-১৮৫৭ খ্রীঃ পর্যন্ত ভারত থেকে সোনা, রুপা, কাঁচামাল কোম্পানী নিয়ে যেতে থাকে। ভারতবর্ষকে লুঠ করে ঝাঁঝরা করে দেওয়া হয়। কুটির শিল্প ইংলণ্ডের কলে তৈয়ারী জিনিষের সঙ্গে প্রতিযোগিতায় নষ্ট হলে, তাঁতী, জোলা, কারিগরশ্রেণীর লোক বেকার ও অন্নহীন হয়ে পড়ে। জমিদারী বন্দোবস্ত ও রায়তওয়ারী বন্দোবস্তের ফলে রায়ত চাষীর উপর শোষণ বাড়ে। জমিদারী বন্দোবস্তে রায়তকে জমির মালিকানা থেকে বঞ্চিত করা হয়। রায়তওয়ারী এলাকায় ৩০/৪০ গুণ বেশী হারে কর ধার্য করা হয়। তাছাড়া শিল্প নষ্ট হওয়ার ফলে বিকল্প জীবিকা না থাকায় লোকে দরিদ্র হয়ে পড়ে। এদিকে উত্তর ভারতের উচ্চ ও মধ্যবিত্তশ্রেণীর লোকেরা যাঁরা দেশীয় রাজার অধীনে নানা ধরণের চাকরী করতেন, দেশীয় রাজ্য লোপ পেলে তাঁরা চাকুরী হারান। দেশীয় রাজারা সঙ্গীতকার, গায়ক, শিল্পী, নৃত্যবিদদের পৃষ্ঠপোষক ছিলেন। তাঁরা বহু মন্দির, মসজিদ, বিদ্যালয়ে নিষ্কর জমি দান করেন। এখন দেশীয় রাজ্য ধ্বংস হলে এই সকল খয়রাতি জমি বাজেয়াপ্ত হয় এবং শিল্পী, গায়করা আশ্রয়হীন হয়ে পড়েন।

অর্থ নৈতিক অসন্তোষ

তাছাড়া কোম্পানীর শাসনে হিন্দু ও মুসলিম উভয় সম্প্রদায়ের মনে আশঙ্কা দেখা দেয় যে, ইংরাজ সরকার তাদের ধর্ম ও সমাজ ব্যবস্থায় হস্তক্ষেপ করবেন।

খ্রীষ্টীয় ধর্মযাজকরা যেরূপ উগ্রভাবে হিন্দুদের দেবদেবী ও ইসলামের নিন্দা করতেন এবং হিন্দু-মুসলিমদের খ্রীষ্টীয় ধর্মে দীক্ষিত করার চেষ্টা করতেন তার ফলে এই আশঙ্কা জন্মায়। লোকে সন্দেহ করত যে, ইংরাজ সরকার মিশনারীদের সমর্থন করে। এছাড়া লর্ড উইলিয়াম বেণ্টিঙ্কের সতীদাহ নিরোধ আইন, ১৮৫০ খ্রীঃ হিন্দু উত্তরাধিকার আইন প্রভৃতি রক্ষণশীল হিন্দুদের মনে এই সন্দেহ বৃদ্ধি করে যে, ইংরাজ সরকার তাদের ধর্ম ও সমাজ ধ্বংস করতে বদ্ধপরিকর।

ধর্মীয় অসন্তোষ

সর্বশেষে, কোম্পানীর ভারতীয় সিপাহী সেনার মধ্যে দীর্ঘদিন ধরে নানাবিধ অসন্তোষ জমা হয়েছিল। ইংরাজ অফিসাররা দেশীয় সিপাহীদের প্রতি সর্বদাই অপমানজনক ব্যবহার করত এবং নিকৃষ্ট ভাষায় গালি-গালাজ করত। ভারতীয় সিপাহী ইংরাজ সেনার মতই যুদ্ধে কঠিন ও গুরুত্বপূর্ণ দায়িত্ব পালন করলেও, সাধারণ ইংরাজ সেনা অপেক্ষা তাদের অনেক কম বেতন ও খারাপ খাদ্য দেওয়া হত। সিপাহী সেনা যথেষ্ট বীরত্ব ও যোগ্যতা দেখালেও তার পদোন্নতি বড় জোর সুবাদার পদ পর্যন্ত হত। অথচ নিকৃষ্ট মানের ইংরাজ সেনা অফিসার পদে উন্নীত হত। সিন্ধু ও পাঞ্জাবের যুদ্ধের সময় সিপাহী সেনাদের 'বাট্টা' বা ভাতা কেটে দেওয়া হয়। তাছাড়া সিপাহী সেনাদের ব্রহ্ম বা দূরদেশে সমুদ্র পার হয়ে যুদ্ধে যেতে বাধ্য করা হয়। হিন্দু সিপাহীরা এজন্য মনে করত যে, তারা জাতিভ্রষ্ট হয়েছে। কারণ হিন্দু সমাজে সমুদ্রযাত্রা নিষিদ্ধ ছিল। এই সময় এনফিল্ড নামে এক নূতন ধরণের বন্দুকের জন্য নূতন ধরণের কার্তুজ সেনাদলে চালু হয়। এই কার্তুজের খোলা সিপাহীদের দাঁত দিয়ে কেটে বন্দুকে ভরতে হত। জানা যায় যে, গরু ও শূকরের চর্বি দ্বারা এই কার্তুজ ভেজান থাকত। এর ফলে হিন্দু-মুসলিম সিপাহীরা তাদের জাতি নাশের ভয়ে ক্ষেপে যায়। ১৮৫৭ খ্রীঃ ১৯শে মার্চ কলিকাতার কাছে বারাকপুরে মঙ্গল পাণ্ডে নামে এক সিপাহী সর্বপ্রথম বিদ্রোহ ঘোষণা করেন। ক্রমে তা সারা ভারতে ছড়িয়ে পড়ে।

সিপাহী সেনাদের অসন্তোষ ও এনফিল্ড বন্দুকের কার্তুজ

মঙ্গল পাণ্ডে

**দ্বিতীয় পরিচ্ছেদ : মহাবিদ্রোহে জনসাধারণের অংশ গ্রহণ (Extent of Popular participation):** ১৮৫৭ মহাবিদ্রোহ সিপাহীদের দ্বারা আরম্ভ হয়। মীরাটে সেনা ছাউনি থেকে সারা উত্তর ভারতের সৈন্যাবাসে বিদ্রোহ ছড়িয়ে পড়ে। দিল্লীতে সিপাহীরা বৃদ্ধ বাহাদুর শাহকে মুঘল সম্রাট হিসাবে ঘোষণা করলে এই অভ্যুত্থান নূতন রূপ পায়। এর আগে এই

অভ্যুত্থান ছিল নিছক সিপাহীদের বিদ্রোহ। এখন এটি একটি স্বাধীনতার জন্য বিপ্লবী অভ্যুত্থানে পরিণত হয়।

সিপাহীরা প্রথম পর্যায়ে বিদ্রোহ করার পর এই অভ্যুত্থান অসামরিক জনতা ও সামন্তশ্রেণীর হাতে চলে যায়। সিপাহীরা ইংরাজ সেনা ও অফিসারদের বিতাড়িত করলে ইংরাজের কর্তৃত্ব ভেঙে পড়ে। উত্তর প্রদেশ ও বিহারে কৃষক, কারিগর, শিল্পজীবী শ্রেণী বিদ্রোহে মুখ্য ভূমিকা নেয়। ইংরাজের আশ্রিত নূতন জমিদার এবং মহাজনদের কৃষক ও পুরাতন উৎখাত হওয়া জমিদাররা আক্রমণ করে। তারা ইংরাজের আদালত, রেকর্ড, তহশীল, অফিস পুড়িয়ে

জনসাধারণের ভূমিকা

দেয়। অযোধ্যায় ইংরাজ সেনার সঙ্গে যুদ্ধে ১,৫০,০০০ লক্ষ লোক মারা পড়ে। তার মধ্যে এক লক্ষ লোক ছিল সাধারণ কৃষক, কারিগর, দেশীয় রাজাদের ভূতপূর্ব সেনা বা কর্মচারী। যে সকল অঞ্চলে জনসাধারণ বিপ্লবে প্রত্যক্ষ অংশ নেয় নাই, তারা অধিকাংশ ক্ষেত্রে বিপ্লবীদের সাহায্য ও সহানুভূতি জানায়। ইংরাজ সেনাকে এই বিদ্রোহ দমনের জন্য শুধুমাত্র সিপাহীদের সঙ্গে লড়তে হয় নাই। তাদের দিল্লী, অযোধ্যা, আগ্রায় সাধারণ লোকের সঙ্গে লড়তে হয়। রেভারেণ্ড ডাফ এই বিপ্লবের গণ চরিত্র লক্ষ্য করেছিলেন। দ্বিতীয়তঃ, এই মহাবিদ্রোহে হিন্দু-মুসলিম সম্প্রদায়ের মধ্যে অসাধারণ একতা দেখা যায়। এইটকিসন নামে এক ইংরাজ কর্মচারী এই একতার কথা উল্লেখ করেছেন। তৃতীয়তঃ, এই বিদ্রোহের ঝটিকা কেন্দ্র ছিল দিল্লী, কানপুর, লখনৌ, রায়বেরিলী, ঝাঁসী, আরা প্রভৃতি।

**তৃতীয় পরিচ্ছেদ : ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহে নেতৃত্ব (Leadership in the Rising of 1857) :** (১) যদিও সিপাহীরা বাহাদুর শাহকে বাদশাহ ঘোষণা করে, এই বৃদ্ধ বাদশাহ বিদ্রোহীদের প্রকৃত নেতৃত্ব দানে ব্যর্থ হন। এমন কি বিদ্রোহ শেষ পর্যন্ত সফল না হতে পারে ভেবে তিনি ও তাঁর বেগম জিন্নতমহল

গোপনে ইংরাজের সঙ্গে যোগাযোগ রক্ষা করেন। তাঁর এই দুমুখী নীতি বিদ্রোহীদের মনোবল ভেঙে দেয়। (২) এই মহাবিদ্রোহের প্রধান নায়ক ছিলেন পেশবা দ্বিতীয় বাজীরাওয়ের দত্তকপুত্র নানাসাহেব। ডালহৌসী তাঁর ভাতা বন্ধ করায়, তিনি এই বিদ্রোহে ইংরাজের চূড়ান্ত ক্ষতি করেন। নানা কানপুরে নিজেকে পেশবা হিসাবে ঘোষণা করে বাদশাহের প্রতি আনুগত্য জানান। তাঁর নেতৃত্বে বহু সিপাহী ও অসামরিক লোক সংঘবদ্ধ হয়। তাঁর মন্ত্রী হাকিম আজিমুল্লাহ তাঁর পক্ষে রাজনৈতিক প্রচার চালান। তাঁর সেনাপতি তাঁতিয়া তোপী অসাধারণ রণকৌশল ও গেরিলা যুদ্ধের কৌশল দ্বারা ইংরাজের প্রভূত ক্ষয়ক্ষতি করেন। নানাকে ধরার জন্য ইংরাজ সরকার এক লক্ষ টাকা পুরস্কার ঘোষণা করলেও তাঁকে ধরা যায় নাই।

নানাসাহেব

নেপালে এই বীর নেতার মৃত্যু হয়। তাঁতিয়া তোপীকে ইংরাজরা প্রাণদণ্ড দেয়। (৩) ঝাঁসীর রানী লক্ষ্মীবাঈ ঝাঁসী রাজ্য কোম্পানী অধিগ্রহণ করার প্রতিবাদে বিদ্রোহে ঝাঁপিয়ে পড়েন। তিনি যুদ্ধে অসম সাহস ও বীরত্ব দেখান। সিন্ধিয়ার রাজধানী গোয়ালিয়র দুর্গ অধিকার করে তিনি তাঁতিয়া তোপীর সঙ্গে যোগ দেন। তাঁর সঙ্গে বহু নারীও যুদ্ধে যোগ দেন। শেষ পর্যন্ত তিনি সম্মুখ যুদ্ধে ১৮৫৮ খ্রীঃ ১৭ই জুন মৃত্যু বরণ করেন। (৪) বিহারের আরা জেলার জমিদার কুনওয়ার সিংহ বিহারে এই বিদ্রোহের নায়ক ছিলেন। তিনি আরার যুদ্ধে প্রাণ দেন। (৫) ফৈজাবাদের মৌলভী আহম্মদ উল্লাহ অযোধ্যায়, লখনৌয়ে বিদ্রোহীদের পরিচালনা করেন। লখনৌয়ে পরাজয়ের পর তিনি রোহিলখণ্ডে আশ্রয় নেন। জনৈক হিন্দু রাজা ইংরাজের কাছে উৎকোচ পেয়ে তাঁকে নিহত করে। (৬) অযোধ্যার বেগম সাহেবা বিদ্রোহের সুযোগে তাঁর পুত্র বিরজিস কাদারকে নবাব ঘোষণা করেন এবং দীর্ঘকাল ইংরাজের বিরুদ্ধে প্রতিরোধ চালান। (৭) তবে বিদ্রোহের বড় নেতারা ছিলেন বিদ্রোহী বা বাগী সিপাহীরা।

লক্ষ্মীবাঈ

**চতুর্থ পরিচ্ছেদ: ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহের প্রকৃতি (Nature of the Revolt of 1857):** ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহের প্রকৃতি কি ছিল এ সম্পর্কে ঐতিহাসিকদের মধ্যে মতভেদ দেখা যায়। এ সম্পর্কে পক্ষপাতহীন আলোচনায় বাধা এই যে, মহাবিদ্রোহ সম্পর্কে অধিকাংশ দলিল-পত্রাদি ইংরাজদের

সূত্র থেকে পাওয়া যায়। বিদ্রোহীদের পক্ষ থেকে কোন দলিল-পত্র না থাকায় নিরপেক্ষভাবে সিদ্ধান্ত গ্রহণে বাধা দেখা যায়। স্যার জন লরেন্স এবং কোন কোন ভারতীয় লেখক এই অভ্যুত্থানকে শুধুমাত্র Mutiny বা সিপাহীদের বিদ্রোহ বলেছেন। ডঃ রমেশচন্দ্র মজুমদারও এই অভ্যুত্থানকে নিছক সামরিক অভ্যুত্থান বলেন। বাহাদুর শাহকে সিপাহীরা বাদশাহ ঘোষণা করলেও তিনি বিদ্রোহের আদর্শের প্রতি অনুগত ছিলেন না। দ্বিতীয়তঃ, নানাসাহেব, লক্ষ্মীবাঈ প্রভৃতি সামন্ত শ্রেণীর লোকেরা এই বিদ্রোহে তাঁদের রাজ্য হারাবার জন্য প্রতিশোধ নিতে নেতৃত্ব দেন। ভারতের সকল অঞ্চলের অধিবাসীরা এই অভ্যুত্থানে যোগ দেন নাই। মাদ্রাজ, বোম্বাই, বাংলা, রাজপুত ও গুর্খা, শিখ এই বিদ্রোহ থেকে দূরে থাকে। বাংলার জমিদার ও ইংরাজী শিক্ষিত শ্রেণী এই বিদ্রোহকে সমর্থন করে নাই। কলিকাতা, বোম্বাই ও মাদ্রাজের ধনী বণিকরাও বিদ্রোহ থেকে দূরে সরে থাকে। এই সকল কারণে ডঃ মজুমদার ও আরও অনেকে এই বিদ্রোহকে স্বাধীনতার যুদ্ধ বলে মনে করেন না।

১৮৫৭ খ্রীঃ মহা-বিদ্রোহের সীমাবদ্ধ প্রকৃতি

বীর সাভারকর প্রমুখ লেখকেরা ১৮৫৭ খ্রীঃ বিদ্রোহকে ভারতের প্রথম স্বাধীনতার যুদ্ধ বলে আখ্যা দিয়েছেন। এই বিদ্রোহে শুধুমাত্র সিপাহীরা যোগ দেয় নাই। আগ্রা, অযোধ্যা, বিহারের কৃষক, কারিগর ও জনসাধারণ এই বিদ্রোহের সামিল হয়। দীর্ঘদিনের জমা অসন্তোষের ফলেই এই বিদ্রোহ এত গভীর ও ব্যাপক আকার ধরে। এই বিদ্রোহের লক্ষ্য ছিল ভারত থেকে ইংরাজদের বিতাড়ন। এজনাই বাহাদুর শাহকে বাদশাহ ঘোষণা করা হয়। হিন্দু ও মুসলিম সকল শ্রেণীর লোক বাদশাহকে ভারতের সম্রাট হিসাবে প্রতিষ্ঠার জন্য এগিয়ে আসে। নানাসাহেব, লক্ষ্মীবাঈ প্রভৃতি বিদ্রোহে নেতৃত্ব দিলেও এই বিদ্রোহ সামন্ত বিদ্রোহ ছিল না। কারণ কৃষক ও দরিদ্র শ্রেণীর লোকেরা এই বিদ্রোহে অংশ নেয়। তাছাড়া ভারত থেকে ইংরাজকে বিতাড়িত করাই ছিল বিদ্রোহীদের লক্ষ্য। যদিও ভারতের সকল অঞ্চলের লোক এই বিদ্রোহে যোগ দেয় নাই, তথাপি এই বিদ্রোহে তাদের নৈতিক সমর্থন ছিল না একথা বলা যায় না। ইতালীর মুক্তি যুদ্ধে দক্ষিণ ইতালীর বহু অঞ্চল অংশ নেয় নাই। অনেকে সাম্রাজ্যবাদী অষ্ট্রিয়ার সেনাদলে যোগ দেয়। তথাপি এই যুদ্ধকে ইতালীর মুক্তিযুদ্ধ বলা হয়। এই যুক্তি অনুসারে ১৮৫৭ খ্রীঃ বিদ্রোহকে স্বাধীনতার যুদ্ধ বলা উচিত। যেহেতু বিদ্রোহীদের আধুনিক শিক্ষা ছিল না, সেহেতু তারা গণতন্ত্র বা প্রজাতন্ত্র ঘোষণায় সক্ষম হয় নাই। কিন্তু ইংরাজকে ভারত থেকে বিতাড়িত করার ব্যাপারে তাদের লক্ষ্য সঠিক ছিল এতে সন্দেহ নেই। ডঃ সেন ও ডঃ চৌধুরীর মতে, সিপাহী বিদ্রোহ হিসাবে আরম্ভ হলেও এটি শেষ পর্যন্ত কোন কোন অঞ্চলে গণবিদ্রোহের চরিত্র নেয়। ডঃ ডাফ, থর্ণটন প্রভৃতি এই বিদ্রোহের গণ চরিত্র লক্ষ্য করেন। গতানুগতিক বিচার না করলে এই বিদ্রোহকে স্বাধীনতার যুদ্ধ বলাই সঙ্গত।

মহাবিদ্রোহের জাতীয়তাবাদী চরিত্র

**পঞ্চম পরিচ্ছেদ : ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহের বিফলতার কারণ (Causes of the Failure of the Rising of 1857) :** ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহের বিফলতার কারণ ছিল যে, ভারতের সকল অঞ্চলে বিদ্রোহ না হওয়ায়, কোম্পানী শান্তিপূর্ণ অঞ্চল থেকে সেনা সরিয়ে এনে বিদ্রোহ দমনে সর্বশক্তি নিয়োগ করতে পারে। শিখ ও গুর্খা সেনারা কোম্পানীর প্রতি আনুগত্য দেখায় এবং বিদ্রোহ দমনে সহায়তা করে। কাশ্মীর, রামপুর প্রভৃতি দেশীয় রাজ্যের রাজারা কোম্পানীকে বিদ্রোহ দমনে সাহায্য করে। সিন্ধিয়া, রাজপুত, শিখ প্রভৃতি শক্তি নিরপেক্ষ থাকায় কোম্পানীর পক্ষে সুবিধা হয়। ব্রিটিশ নৌ-বাহিনী পারস্য ও মালয় হতে বহু সেনা ও অস্ত্র এনে বিদ্রোহ দমনে সহায়তা করে। ব্রিটিশের সেনাপতিদের মধ্যে ছিলেন হ্যাভলক, নীল, আউট্রাম, হিউরোজ প্রভৃতি সুদক্ষ সেনাপতি। তাঁদের রণ-পরিকল্পনা কোম্পানীর জয়ের পথ প্রস্তুত করে।

অপর দিকে সিপাহী সেনা ও নানাসাহেব প্রভৃতির মধ্যে কোন সংগঠিত রণ পরিকল্পনা ছিল না। বিভিন্ন কেন্দ্রে বিদ্রোহীদের মধ্যে যোগাযোগ না থাকায় বিচ্ছিন্নভাবে সংগ্রাম চলে। তাছাড়া সিপাহীগণ ইংরাজ সেনার রাস্তায় গতিরোধ করার চেষ্টা না করে দিল্লীর দিকে ছুটে যায়। ফলে দিল্লীকে ইংরাজ সেনা ঘিরে ফেলে এবং দিল্লীর পতন হলে বিদ্রোহের অবসান হয়।

---

27.8.88

# প্রশ্নমালা ( Questions )

## প্রথম অধ্যায়

১। ভারত ইতিহাস ও জনগণের উপর ভৌগোলিক প্রভাব আলোচনা কর।

২। 'বৈচিত্র্যের মধ্যে ভারতের ঐক্য' এই মতটির সারবত্তা প্রমাণ কর।

৩। প্রাচীন ভারতীয় ইতিহাস রচনার উপাদানগুলি কি?

৪। নিম্নলিখিত বিষয়গুলি সংক্ষেপে আলোচনা কর :—(ক) ভারত ইতিহাসে হিমালয়ের প্রভাব। (খ) ভারতবর্ষকে 'পৃথিবীর ক্ষুদ্র সংস্করণ' কেন বলা হয়? (গ) ভারতীয়দের জাতীয় চরিত্র ও রাজনৈতিক ইতিহাস গঠনে পরিবেশের প্রভাব।

## দ্বিতীয় অধ্যায়

১। সঠিক উত্তর দাও :—(ক) সিন্ধু সভ্যতার প্রথম আবিষ্কারকের নাম কি এবং কোন্ খ্রীঃ এই সভ্যতা প্রথম আবিষ্কৃত হয়? (খ) সিন্ধু সভ্যতার সূচনা কাল কত? (গ) সিন্ধু অধিবাসীরা কোন্ ধাতু ব্যবহার করত এবং কোন ধাতুর ব্যবহার জানত না?

২। হরপ্পা সভ্যতার প্রাচীনত্ব কিভাবে নির্ধারণ করা হয় তা আলোচনা কর।

৩। সিন্ধু সভ্যতার উৎপত্তি ও ব্যাপ্তি সম্পর্কে কি জান?

৪। সিন্ধু সভ্যতা কিরূপে ধ্বংস হয়?

৫। হরপ্পা সভ্যতার নগর বিন্যাস ও নগর জীবন সম্পর্কে কি জান?

৬। হরপ্পা সভ্যতার সমাজ, অর্থনীতি ও ধর্মজীবন সম্পর্কে আলোচনা কর।

## তৃতীয় অধ্যায়

১। সঠিক উত্তর দাও :—(ক) আর্যদের সর্ব প্রাচীন সাহিত্যের নাম কি ও তার রচনাকাল কি? (খ) ব্রান্ডেনষ্টাইন তত্ত্ব অনুসারে আর্য জাতির আদি বাসস্থান কোথায় ছিল? (গ) ঋকবেদে কতগুলি স্তোত্র আছে? (ঘ) বেদের ৪টি ভাগের নাম কি? (ঙ) ছয় সূত্র ও ছয় দর্শনের নাম কি? (চ) শ্রুতি বলতে কি বুঝায়? (ছ) সামগান কাকে বলে? (জ) 'পুর' বলতে বৈদিক যুগে কি বুঝাত? (ঝ) 'শত অনিত্র' সম্পর্কে কি মত পাওয়া যায়? (ঞ) ঋকবেদে পাপ ও পুণ্যের দেবতার নাম কি?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) আর্য জাতির বাইরে থেকে ভারতে আসা সম্পর্কে কি মত দেওয়া হয়? (খ) ঋকবেদ ও পরবর্তী বেদ সম্পর্কে কি জান? (গ) বৈদিক যুগে জাতিভেদ প্রথা কিরূপ ছিল। (ঘ) বৈদিক যুগে কৃষি ও শিল্পের কি অবস্থা ছিল? (ঙ) বৈদিক যুগে রাজার ক্ষমতা কি ছিল? (চ) দশ রাজার যুদ্ধ সম্পর্কে কি জান? (ছ) সভা ও সমিতি সম্পর্কে কি জান?

৩। আর্যদের সামাজিক ও অর্থনৈতিক জীবন আলোচনা কর।

৪। আর্যদের ধর্মবিশ্বাস সম্পর্কে কি জান?

৫। ঋকবেদের যুগে আর্যদের রাজনৈতিক জীবন ও পরবর্তী বৈদিক যুগের পরিবর্তনগুলি আলোচনা কর।

## চতুর্থ অধ্যায়

১। সঠিক উত্তর সংক্ষেপে দাও :—(ক) জৈন ধর্মের কতজন প্রচারক ছিলেন এবং মহাবীর কততম প্রচারক? (খ) জৈন ধর্মের সম্প্রদায়গুলির নাম কর। (গ) বৌদ্ধ ধর্মের দুই প্রধান সম্প্রদায়ের নাম কি? (ঘ) বর্ধমান মহাবীর কোন্ খ্রীঃ জন্মগ্রহণ করেন? (ঙ) জৈন নামের উৎপত্তি কি? (চ) চতুর্যাম কি? (ছ) ত্রিরত্ন কি? (জ) মহাবীরের প্রচারিত মত কয়টি ভাগে বা অঙ্গে বিভক্ত? (ঝ) গৌতম বুদ্ধের জন্ম কোন তারিখে হয়? (ঞ) বুদ্ধ নামের উৎপত্তি কি? (ট) বুদ্ধের মহা পরিনির্বাণের তারিখ কি? (ঠ) বুদ্ধ মুক্তির জন্য কয়টি পথের কথা বলেন?

২। সংক্ষিপ্ত উত্তর লেখ :—(ক) প্রতিবাদী ধর্মের উদ্ভবের সামাজিক কারণগুলি কি? (খ) প্রতিবাদী ধর্মমতের উদ্ভবের অর্থনৈতিক কারণগুলি কি? (গ) জন্মান্তরবাদ ও কর্মফলবাদ কি ও তার প্রভাব কি ছিল? (ঘ) পার্শ্বনাথের ধর্মমত কি? (ঙ) মহাবীরের ধর্মমত আলোচনা কর। (চ) বৌদ্ধধর্মের মূলনীতিগুলি আলোচনা কর।

৩। খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে প্রতিবাদী আন্দোলনের কারণ আলোচনা কর।

৪। মহাবীরের জীবন ও জৈন ধর্মের মূলতত্ত্ব আলোচনা কর।

৫। বুদ্ধের জীবন ও তাঁর ধর্মমত আলোচনা কর। বুদ্ধের সফলতার কারণ কি?

## পঞ্চম অধ্যায় [ক]

১। সঠিক উত্তর দাও :—(ক) খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকে উত্তর ভারতে কয়টি রাজ্য ছিল? (খ) খ্রীঃ পূঃ ষষ্ঠ শতকের পাঁচটি প্রজাতন্ত্রী রাজ্যের নাম কর। (গ) মগধের প্রথম ঐতিহাসিক রাজার নাম কি? (ঘ) বিম্বিসার কাশীরাজ্য কিভাবে পান? (ঙ) 'শ্রেণীক' ও 'কুনিক' কাদের উপাধি ছিল? (চ) মহাপদ্মের উপাধি কি ছিল? (ছ) নন্দবংশের প্রতিষ্ঠাতা ও শেষ রাজার নাম কি? (জ) সেলুকাস কে ছিলেন? (ঝ) মৌর্য সম্রাট অশোকের শেষ রাজ্য জয় কি? (ঞ) মেগাস্থিনিস কোন্ রাজার আমলে ভারতে আসেন? (ট) অশোকের শিলালিপিগুলি প্রধানতঃ কোন্ লিপিতে খোদিত হয়? (ঠ) কোন পারসিক সম্রাট প্রথম ভারতে রাজ্য বিস্তার করেন? (ড) আলেকজাণ্ডার কোন খ্রীঃ ভারত আক্রমণ করেন? (ঢ) আলেকজাণ্ডারের আক্রমণকালে তক্ষশিলা ও পুস্কলাবতীর রাজা কে ছিলেন? (ণ) দুইজন বিখ্যাত ইন্দো-গ্রীক রাজার নাম কর। (ত) মেগাস্থিনিস ভারতে কয়টি জাতির কথা বলেছিলেন?

২। সঠিক উত্তর দাও :—(ক) মৌর্য যুগে পূর্ব ভারতের প্রধান বন্দরের নাম কর। (খ) অশোকের রাজধানী কোথায় ছিল? (গ) শকাব্দ কে প্রবর্তন করেন? (ঘ) নানঘাট লিপি কার সম্পর্কে রচিত হয়? (ঙ) নাসিক প্রশস্তি কে কার সম্পর্কে রচনা করেন? (চ) সাতবাহন বংশের শ্রেষ্ঠ রাজার নাম কি?

৩। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) মগধের অভ্যুত্থানের কারণ কি? (খ) বিম্বিসার ও অজাতশত্রুর রাজ্যবিস্তার নীতি আলোচনা কর। (গ) শৈশুনাগ ও মহাপদ্ম নন্দের

রাজ্যবিস্তার নীতি আলোচনা কর। (ঘ) চন্দ্রগুপ্ত মৌর্যের গ্রীক যুদ্ধের বিবরণ দাও। (ঙ) মৌর্য শাসনব্যবস্থায় রাজা ও মন্ত্রী পরিষদের ক্ষমতা বর্ণনা কর। (চ) অশোকের শাসন সংস্কারগুলি কি ছিল ? (ছ) কলিঙ্গ যুদ্ধের কারণ কি ? (জ) কলিঙ্গ যুদ্ধের ফলাফল কি ছিল ? (ঝ) বৌদ্ধধর্মের সঙ্গে অশোকের ধর্মের সম্পর্ক কি ছিল ? (ঞ) পারসিক আক্রমণের ফল কি ছিল ? (ট) আলেকজান্ডারের পাঞ্জাব ও সিন্ধু জয় বর্ণনা কর।

৪। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) ইন্দো-গ্রীক রাজা ডিমিট্রিয়াস ও মিনান্দার সম্পর্কে কি জান ? (খ) মৌর্য যুগে জাতিভেদ ও দাস প্রথা সম্পর্কে কি জান ? (গ) মৌর্য যুগে কৃষি ও ভূমি রাজস্ব ব্যবস্থা আলোচনা কর। (ঘ) মৌর্য যুগে বাণিজ্য ও শিল্প সম্পর্কে কি জান ? (ঙ) কণিষ্কের রাজ্যসীমা ও কালপঞ্জী সম্পর্কে আলোচনা কর। (চ) কণিষ্কের ধর্মপ্রচার নীতি কি ছিল ? (ছ) গৌতমী পুত্র সাতকর্ণীর কৃতিত্ব আলোচনা কর।

৫। মহাপদ্ম নন্দ পর্যন্ত মগধের অভ্যুত্থান আলোচনা কর।

৬। মহাপদ্ম নন্দের রাজ্যসীমা কি ছিল ? চন্দ্রগুপ্ত মৌর্য তাতে কোন্ নূতন অঞ্চল যুক্ত করেন ?

৭। চন্দ্রগুপ্ত মৌর্যের রাজ্য জয়ের বিবরণ দাও। তাঁর রাজ্য জয়ের উদ্দেশ্য কি ছিল ?

৮। চন্দ্রগুপ্ত মৌর্যের শাসনব্যবস্থা সম্পর্কে কি জান ?

৯। অশোকের কলিঙ্গ জয় ও তার ফলাফল বিশদভাবে আলোচনা কর।

১০। অশোকের ধর্মের সঙ্গে বৌদ্ধ ধর্মের কি সম্পর্ক ছিল ? তিনি ধর্মপ্রচারের জন্য কি ব্যবস্থা নেন ?

১১। অশোকের অহিংসা নীতি ও তার ফলাফল আলোচনা কর।

১২। অশোকের সাম্রাজ্য সীমা কিভাবে জানা যায় তা আলোচনা কর।

১৩। আলেকজাণ্ডারের ভারত অধিকার ও তার ফলাফল সংক্ষেপে লিখ।

১৪। প্রাচীন ভারতে জাতিভেদ প্রথা ও ক্রীতদাস প্রথা সম্পর্কে কি জান ? এ সম্পর্কে মেগাস্থিনিসের বিবরণ কতখানি গ্রহণযোগ্য ?

১৫। মৌর্য যুগে ভারতের অর্থনৈতিক অবস্থা কিরূপ ছিল ?

১৬। কুষাণ কাদের বলে ? এই বংশের শ্রেষ্ঠ রাজার রাজ্যবিস্তার ও অন্যান্য কৃতিত্ব আলোচনা কর।

১৭। প্রথম সাতকর্ণী ও গৌতমী পুত্র সাতকর্ণীর কৃতিত্ব আলোচনা কর।

## প্রথম অধ্যায় [খ]

১। সঠিক উত্তর দাও :—(ক) গুপ্তবংশের আদি রাজার নাম কি ? (খ) গুপ্তবংশের কোন রাজা সর্বপ্রথম মহারাজাধিরাজ উপাধি নেন ? (গ) গুপ্ত সম্বত বা গুপ্তাব্দ কোন্ রাজা কবে প্রবর্তন করেন ? (ঘ) 'পরাক্রমাঙ্ক' কাহার উপাধি ছিল ? (ঙ) ভারতীয় নেপোলিয়ন বলে প্রাচীন ভারতের কোন রাজাকে বলা হয় ? (চ) শক যুদ্ধ

কোন্ গ.প্ত সম্রাটের আমলে হয় ? (ছ) নবরত্ন সভা কার সময় ছিল ? (জ) 'শকারি' বিক্রমাদিত্য বলে কাকে মনে করা হয় ? (ঝ। দ্বিতীয় চন্দ্রগ.প্তের রাজত্বকালে কোন বৈদেশিক পর্যটক ভারতে আসেন ? (ঞ) কোন্ গ.প্ত সম্রাট হ.ণ আক্রমণ প্রতিহত করেন ? (ট) "ভারতের রক্ষাকর্তা' কোন গ.প্ত সম্রাটকে বলা হয় ? (ঠ প্রাচীন ভারতের কোন্ রাজাদের শাসনকালকে 'স.বর্ণয.গ' বলা হয় ? (ড) দশকুমারচরিতম্ কার রচনা ? (ঢ) অভিজ্ঞান শকুন্তলম্ কার রচনা ?

২। সংক্ষিপ্ত উত্তর দাও : -(ক) প্রথম চন্দ্রগ.প্তের কৃতিত্ব কি ছিল ? (খ) সম.দ্রগ.প্তের দক্ষিণ ভারত নীতি আলোচনা কর। (গ) সম.দ্রগ.প্তের কৃতিত্ব আলোচনা কর। (ঘ) দ্বিতীয় চন্দ্রগ.প্তের রাজ্য জয় সম্পর্কে কি জান ? (ঙ) দ্বিতীয় চন্দ্রগ.প্তের কৃতিত্ব পর্যালোচনা কর। (চ) হ.ণ আক্রমণ ও গ.প্ত সাম্রাজ্যের উপর তার প্রতিক্রিয়া আলোচনা কর। (ছ) গ.প্তয.গের স্থাপত্য ও ভাস্কর্য সম্পর্কে কি জান ? (জ) গ.প্তয.গের সাহিত্য, বিজ্ঞান সম্পর্কে কি জান ?

৩। সম.দ্রগ.প্তের রাজ্য জয়ের বিবরণ সংক্ষেপে আলোচনা কর।

৪। দিগ্বিজয় ও ধর্মবিজয় নীতি বলতে কি ব.ঝায় ? সম.দ্রগ.প্ত কিভাবে এই নীতি কার্যকরী করেন ?

৫। সম.দ্রগ.প্ত ও দ্বিতীয় চন্দ্রগ.প্তের আমলে গ.প্তসাম্রাজ্য কিভাবে বিস্তৃত হয় তা আলোচনা কর।

৬। দ্বিতীয় চন্দ্রগ.প্তের রাজত্বকাল সম্পর্কে ফা-হিয়েনের বিবরণ ও অন্যান্য স.ত্র থেকে কি জানা যায় ?

৭। গ.প্তসাম্রাজ্যের পতনের কারণ আলোচনা কর।

৮। গ.প্তয.গকে স.বর্ণ য.গ কেন বলা হয় ?

## ষষ্ঠ অধ্যায় [ক]

১। সঠিক উত্তর দাও :—(ক) ভারতে প্রথম হ.ণ আক্রমণকারীর নাম কি ? (খ) হ.ণ আক্রমণের স.যোগে কোন্ সামন্ত রাজা মালবে স্বাধীনতা ঘোষণা করেন ? (গ) শশাঙ্কের রাজধানী কোথায় অবস্থিত ছিল ? (ঘ) যশোধর্মনের কীর্তি কোন কাব্যে পাওয়া যায় ? (ঙ) থানেশ্বরে কোন রাজবংশ রাজত্ব করত ? (চ) কনৌজের যে রাজবংশ শশাঙ্কের হাতে পর্য.দস্ত হয় তার নাম কি ? (ছ) দক্ষিণ ভারতে হর্ষের প্রধান প্রতিদ্বন্দ্বী কে ছিলেন ? (জ) কোন বিদেশী পর্যটক হর্ষের আমলে ভারতে আসেন ? (ঝ) হর্ষের সভাকবি কে ? তাঁর রচিত একটি গ্রন্থের নাম কর। (ঞ) হর্ষের রচিত সাহিত্যের নাম কর। (ট) কাদম্বরী কার রচনা ? (ঠ) ত্রিশক্তি দ্বন্দ্ব কোন্ কোন্ শক্তির মধ্যে ঘটে ? (ড) প্রতিহার বংশের প্রধান রাজার নাম কি ? (ঢ) বাংলার মাৎস্যন্যায় কে দ.র করেন ? (ণ) বিক্রমপ.রী বিহার কে প্রতিষ্ঠা করেন ? (ত) 'উত্তরা পথ স্বামিন' কাকে বলা হয় ? (থ) বাংলা ভাষার বিকাশ প্রথম কোন সাহিত্য বা রচনায় লক্ষ্য করা যায় ? (দ) পাল বংশের শ্রেষ্ঠ রাজা কে ? (ধ) কোন পাল রাজার আমলে বাংলায় চোল আক্রমণ হয় ? (ন) রামপালের জীবনীকার ও জীবনীর নাম কি ? (প) বালপ.ত্র দেব কে ? (ফ) লক্ষ্মণ সেনের আমলে কে এবং কোন খ্রীঃ বাংলা আক্রমণ করেন ?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) গৌড়ের সঙ্গে কনৌজের দ্বন্দ্ব সপ্তম শতকে কিভাবে ঘটে? (খ) শশাঙ্কের কৃতিত্ব আলোচনা কর। (গ) হর্ষবর্ধন উত্তর ভারতে কি ভাবে রাজ্য স্থাপন করেন? তাঁর রাজ্যসীমা কি ছিল? (ঘ) পাল-প্রতিহার দ্বন্দ্ব সম্পর্কে কি জান? (ঙ) প্রথম ভোজের কৃতিত্ব আলোচনা কর। (চ) ধর্মপালের রাজ্য জয় ও কৃতিত্ব আলোচনা কর। (ছ) লক্ষ্মণ সেন সম্পর্কে কি জান?

৩। শশাঙ্কের রাজ্য জয় ও কৃতিত্ব আলোচনা কর।

৪। হর্ষের রাজ্যবিস্তার ও শাসন নীতি আলোচনা কর।

৫। ধর্মপাল ও দেবপালের রাজ্য জয় ও শাসননীতি আলোচনা কর।

## ষষ্ঠ অধ্যায় [খ]

১। সঠিক উত্তর দাও :—(ক) চালুক্য দ্বিতীয় পুলকেশীর উত্তর ভারতীয় প্রতিদ্বন্দ্বী কে ছিলেন? (খ) দ্বিতীয় পুলকেশী কোন্ পল্লব রাজার হাতে পরাজিত ও নিহত হন? (গ) দ্বিতীয় পুলকেশীর কীর্তি-কাহিনী কোন প্রশস্তি থেকে জানা যায়? এটি কে রচনা করেন? (ঘ) ইলোরার কৈলাসনাথ মন্দির কে তৈয়ারী করেন? (ঙ) ধর্মপাল ও প্রতিহার নাগভট্টকে কোন্ রাষ্ট্রকূট রাজা পরাস্ত করেন?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) হর্ষ-পুলকেশী দ্বন্দ্ব সম্পর্কে কি জান? (খ) পল্লব-চালুক্য দ্বন্দ্ব আলোচনা কর। (গ) রাষ্ট্রকূট তৃতীয় গোবিন্দ ও তৃতীয় কৃষ্ণের কৃতিত্ব আলোচনা কর। (ঘ) চালুক্য ষষ্ঠ বিক্রমাদিত্য সম্পর্কে কি জান?

৩। দ্বিতীয় পুলকেশীর রাজ্য জয় ও কৃতিত্ব আলোচনা কর।

৪। রাষ্ট্রকূট ধ্রুব হতে তৃতীয় কৃষ্ণ পর্যন্ত রাষ্ট্রকূট বংশের বিবরণ দাও।

## ষষ্ঠ অধ্যায় [গ]

১। সঠিক উত্তর দাও :—(ক) পল্লব বংশের আদি রাজার নাম কি? (খ) 'বিচিত্র চিত্ত' কোন রাজার উপাধি? (গ) 'বাতাপিকোণ্ড' কোন্ রাজার উপাধি? (ঘ) চোল বংশের প্রথম সম্রাট কে ছিলেন? (ঙ) কোন্ চোল রাজা দক্ষিণ-পূর্ব এশিয়ায় রাজ্য বিস্তার করেন? (চ) রাজেন্দ্রের নূতন রাজধানীর নাম কি ছিল?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) প্রথম মহেন্দ্র বর্মণের কৃতিত্ব আলোচনা কর। (ক) পল্লব-চালুক্য দ্বন্দ্ব সম্পর্কে কি জান? (খ) প্রথম রাজরাজের সামুদ্রিক নীতি কি ছিল? (গ) রাজেন্দ্রের সামুদ্রিক নীতি কি ছিল?

৩। পল্লব বংশের কৃতিত্ব আলোচনা কর।

৪। প্রথম রাজরাজ ও রাজেন্দ্রের রাজ্য বিস্তার নীতি সংক্ষেপে আলোচনা কর।

## সপ্তম অধ্যায়

১। সঠিক উত্তর দাও :—(ক) কৌলিন্য প্রথার কে প্রবর্তন করেন? (খ) অতীশ কে ছিলেন? (গ) দানসাগর ও অদ্ভূতসাগর কার রচনা? (ঘ) গীতগোবিন্দ কাব্যের রচয়িতা কে? (ঙ) সোমপুরী বিহার কে নির্মাণ করেন? (চ) নায়নার ও আলভার কাদের বলা হয়? (ছ) চালুক্য রাজ্যের রাজধানীর নাম কি? (জ) পল্লব রাজধানীর নাম কি? (ঝ) মেগুটির শিব মন্দির কাদের তৈরী? (ঞ) ইলোরার

কৈলাসনাথ মন্দির কে তৈরী করেন? (ট) মহাবলীপুরমের মন্দির কাদের স্থাপত্য কীর্তি? (ঠ) রাজরাজেশ্বর মন্দির কোথায়, কে তৈরী করেন? (ড) গোমতী বিহার কোথায় অবস্থিত ছিল? (ঢ) আঙ্কোরভাট কে তৈরী করেন? (ণ) আঙ্কোরঠম কে তৈরী করেন?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) পাল-সেন যুগে বর্ণভেদ প্রথা কিরূপ ছিল? (খ) পাল-সেন যুগের বাণিজ্য ও ভূমি ব্যবস্থা সম্পর্কে কি জান? (গ) পাল যুগের বিশ্ববিদ্যালয় সম্পর্কে আলোচনা কর। (ঘ) পাল যুগের স্থাপত্য ও ভাস্কর্য সম্পর্কে কি জান? (ঙ) রাষ্ট্রকূট সমাজ ও সংস্কৃতি সম্পর্কে কি জান? (চ) মধ্য-এশিয়া ও চীনের সঙ্গে ভারতের যোগাযোগ কি ছিল?

৩। পাল যুগে বাংলার সামাজিক ও অর্থনৈতিক অবস্থা আলোচনা কর।

৪। পাল-সেন যুগে বাংলার সভ্যতা ও সংস্কৃতি সম্পর্কে বিবরণ দাও।

৫। চোল শাসনব্যবস্থায় চোল স্বায়ত্ব-শাসন বিশেষভাবে উল্লেখ কর।

৬। শৈলেন্দ্র সাম্রাজ্য সম্পর্কে বিবরণ দাও।

## মধ্যযুগ

### প্রথম অধ্যায়

১। সংক্ষিপ্ত আলোচনা কর :—(ক) মুসলিম যুগ নামকরণের ত্রুটি দেখাও। (খ) মধ্যযুগ নামকরণের সার্থকতা দেখাও।

২। সঠিক উত্তর দাও :—(ক) বরণীর ঐতিহাসিক রচনাগুলির নাম কি? (খ) তারিখ ই-ফিরোজশাহীর রচয়িতা কে? (গ) চাঁদ বরদাইয়ের রচনার নাম কি? (ঘ) হজরত মহম্মদের আবির্ভাবের তারিখ কি? (ঙ) সুলতান মামুদ কতবার ভারত আক্রমণ করেন?

৩। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) সুলতান মামুদের ভারত আক্রমণের চরিত্র ও ফলাফল কি ছিল? (খ) আরব আক্রমণের ফলাফল কি ছিল?

### দ্বিতীয় অধ্যায়

১। সঠিক উত্তর দাও :-(ক) মহম্মদ ঘুরীর রাজধানী কোথায় ছিল? (গ) ভারতে তুর্কী সাম্রাজ্যের প্রতিষ্ঠাতা কে? (গ) তরাইনের যুদ্ধ কাদের মধ্যে কোন্ খ্রীঃ হয়? (ঘ) চন্দোয়ারের যুদ্ধে কে পরাস্ত হন? (ঙ) মহম্মদ ঘুরী দিল্লীতে কোন দাস সেনাপতিকে নিয়োগ করেন? (চ) দিল্লী সুলতানির প্রতিষ্ঠাতা কে? (ছ) চেঙ্গিজ খাঁ কোন্ সুলতানের সময় ভারতে আসেন? (জ) 'মানবজাতির মড়ক' কাকে বলা হয়? (ঝ) ইলতুৎমিস কাকে উত্তরাধিকারী নির্বাচন করেন? (ঞ) বন্দেগী ই-চাহালগানী কি? (ট) ইলবারী তুর্কী সুলতানদের মধ্যে শ্রেষ্ঠ কে? (ঠ) কুতবমিনার কে কার স্মরণে নির্মাণ করেন? (ড) বাংলায় তুর্কী শাসন কে প্রতিষ্ঠা করেন?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) তরাইনের দ্বিতীয় যুদ্ধের ফল আলোচনা কর। (খ) ইলতুৎমিসের কৃতিত্ব পর্যালোচনা কর। (গ) বলবনের রাজতান্ত্রিক আদর্শ ব্যাখ্যা কর।

৩। ভারতে তুর্কী বিজয়ের বিবরণ দাও।

৪। সুলতান সামসুদ্দিন ইলতুৎমিসের শাসন নীতি আলোচনাপূর্বক কেন তাঁকে সুলতানি সাম্রাজ্যের প্রকৃত প্রতিষ্ঠাতা বলা হয় তা ব্যাখ্যা কর।

৫। দিল্লী সুলতানির উন্নতির পশ্চাতে বলবনের ভূমিকা কি ছিল? কেন তাঁকে শ্রেষ্ঠ ইলবারি সুলতান বলা হয়?

## তৃতীয় অধ্যায়

১। সঠিক উত্তর দাও ঃ—(ক) মালিক কাফুর কে ও কার সেনাপতি ছিলেন? (খ) কোন্ সুলতান সর্বপ্রথম দক্ষিণ ভারত জয় করেন? (গ) কোন্ সুলতান সর্বপ্রথম জিনিসপত্রের দাম বেঁধে দেন? (ঘ) আলাই দরওয়াজা কে নির্মাণ করেন?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) আলাউদ্দিন অভিজাত বিদ্রোহ দমনের জন্য কি ব্যবস্থা নেন? (খ) আলাউদ্দিনের মূল্য নিয়ন্ত্রণ নীতি কি ছিল? (গ) আলাউদ্দিনের রাজতান্ত্রিক নীতি কি ছিল?

৩। আলাউদ্দিনের রাজ্য জয়ের লক্ষ্য ও ফলাফল বর্ণনা কর।

৪। আলাউদ্দিন খলজীর শাসন ও রাজস্ব নীতি আলোচনা কর।

৫। ইবন বতুতার মতে আলাউদ্দিন ছিলেন 'শ্রেষ্ঠ সুলতান'। এই মত কি ঠিক?

## চতুর্থ অধ্যায়

১। সঠিক উত্তর দাও ঃ—(ক) তুঘলক রাজবংশের প্রতিষ্ঠাতা কে? (খ) মহম্মদ তুঘলক কোন খ্রীঃ কোথায় রাজধানী স্থানান্তর করেন? (গ) মুদ্রা সংস্কার নীতির জন্য কোন সুলতান বিখ্যাত?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) মহম্মদ তুঘলকের অর্থনৈতিক পরিকল্পনা সংক্ষেপে আলোচনা কর। (খ) ফিরোজ শাহ তুঘলকের জনহিতকর কাজগুলি কি ছিল? (গ) ফিরোজ শাহ তুঘলকের রাজতান্ত্রিক নীতি কি ছিল?

৩। সুলতান মহম্মদ বিন তুঘলকের সংস্কার ও তার ফলাফল পর্যালোচনা কর।

৪। মহম্মদ বিন তুঘলকের কৃতিত্ব বিচার কর। তিনি কেন ব্যর্থ হন?

৫। সুলতান ফিরোজ শাহ তুঘলককে কেন সুলতানি যুগের আকবর বলা হয়? তাঁর শাসন ও জনহিতকর কাজ আলোচনা কর।

## পঞ্চম অধ্যায়

১। সঠিক উত্তর দাও ঃ (ক) তৈমুর লঙ্গ কে ছিলেন এবং কোন্ খ্রীঃ ভারত আক্রমণ করেন? (খ) দিল্লীর কোন্ সুলতানকে কোন্ যুদ্ধে বাবর পরাস্ত করেন?

২। সুলতানি সাম্রাজ্যের পতনের কারণ আলোচনা কর।

## ষষ্ঠ অধ্যায়

১। সঠিক উত্তর দাও ঃ—(ক) ইলিয়াস শাহ কোন্ খ্রীঃ কোথাকার সিংহাসনে বসেন? (ঘ) ইলিয়াস শাহ কোন দুর্গে দিল্লীর বিরুদ্ধে আত্মরক্ষা করেন? (গ) আদিনা মসজিদ কে, কোথায় নির্মাণ করেন? (ঘ) রুকনউদ্দিন বারবাক শাহ কোন্ বংশের এবং কোথাকার শাসক ছিলেন? (ঙ) মনসামঙ্গল কাব্যের রচয়িতা কে? (চ) গোমতি দরওয়াজা কোন যুগে নির্মিত হয়? (ছ) বাহমনী রাজ্যের প্রতিষ্ঠাতা কে? (জ) বিজয়নগর রাজ্যের প্রতিষ্ঠাতা কে? (ঝ) বিজয়নগরের শ্রেষ্ঠ রাজা কে?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) ইলিয়াস শাহী যুগ বলতে কি বুঝায়? (খ) হুসেন শাহী যুগের সংস্কৃতি আলোচনা কর। (গ) ফিরোজ শাহ বাহমনের কৃতিত্ব কি ছিল? (ঘ) কৃষ্ণদেব রায়ের কৃতিত্ব আলোচনা কর।

৩। বাংলায় ইলিয়াস শাহী বংশের শাসন আলোচনা কর।

৪। হুসেন শাহের কৃতিত্ব আলোচনা কর। কেন তাঁর রাজত্বকালকে বাংলার স্বর্ণযুগ বলা হয়?

৫। হুসেন শাহ ও নসরৎ শাহের রাজ্য জয় আলোচনা কর।

৬। বাহমনী ও বিজয়নগর রাজ্যের দ্বন্দ্বের কারণ উল্লেখ পূর্বক প্রথম ও দ্বিতীয় দেব রায়ের আমলে বাহমনী-বিজয়নগর দ্বন্দ্বের কথা আলোচনা কর।

৭। বিজয়নগরের শাসনব্যবস্থা ও অর্থনৈতিক জীবন সম্পর্কে বৈদেশিক ভ্রমণকারীদের বিবরণ দাও।

## সপ্তম অধ্যায়

১। সঠিক উত্তর দাও ঃ-(ক) শেখ নিজামুদ্দিন আওলিয়া কে ছিলেন? (খ) রামনন্দ কে ছিলেন? (গ) নানক কে ছিলেন? (ঘ) শ্রীচৈতন্যের কোথায় জন্ম হয়? (ঙ) শেখ মঈনুদ্দীন চিস্তী কে এবং কোন সম্প্রদায়ের সাধক ছিলেন? (চ) আমীর খসরু সঙ্গীত প্রতিভার জন্য কি উপাধি পান? (ছ) আড়াই দিন-কা-ঝোপড়া কোথায় নির্মিত হয়? (জ) হিন্দোলা মহল কোথায় কে নির্মাণ করেন? (ঝ) খাজাইন-উল-ফুতুহা কার রচনা? (ঞ) রাজতরঙ্গিনী কার রচনা? (ট) পদ্মাবৎ কাব্য কে রচনা করেন? (ঠ) 'আভঙ্গ' কে রচনা করেন? (ড) গুণরাজ খান কে? (ঢ) চৈতন্য চরিতামৃত কার রচনা? (ণ) সঙ্গীত রত্নাকর কখন প্রকাশিত হয়?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) সুলতানি যুগে সত্যপীর ও পীর প্রথা সম্পর্কে কি জান? (খ) 'বা-সারা' সম্প্রদায় ও 'বে-সারা' সম্প্রদায়ের সুফী কাদের বলা হয়? (গ) সুলতানি যুগে ফার্সী সাহিত্য সম্পর্কে আলোচনা কর।

৩। সুলতানি যুগে হিন্দু-মুসলিম সংস্কৃতির সমন্বয় আলোচনা কর।

৪। ভক্তি ধর্মের উদ্ভব এবং কবীর, নানক ও চৈতন্যের বাণী আলোচনা কর।

৫। সুফী ধর্মের মূল নীতি ও কতিপয় সুফী সন্তের বাণী আলোচনা কর।

৬। সুলতানি যুগের স্থাপত্য সম্পর্কে আলোচনা কর।

# মুঘল যুগ

## প্রথম অধ্যায়

১। সঠিক উত্তর দাও ঃ—(ক) বাবরের আত্মজীবনীর নাম কি? (খ) হুমায়ুন নামা কার রচনা? (গ) আবুল ফজলের দুইটি রচনার নাম কর। (ঘ) ফ্রাঁসোয়া বার্ণিয়ের কে?

২। মুঘল যুগের ঐতিহাসিক উপাদান আলোচনা কর।

## দ্বিতীয় অধ্যায় [ক]

১। সঠিক উত্তর দাও ঃ—(ক) মুঘল সম্রাটরা কোন্ জাতীয় ছিলেন? (খ) বাবরের পৈত্রিক রাজ্য কি এবং কোথায়? (গ) পানিপথের প্রথম যুদ্ধ কাদের মধ্যে কবে ঘটে? (ঘ) খানুয়ার প্রান্তরে বাবরের সঙ্গে কার যুদ্ধ হয়?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) বাবর আফগান শক্তির বিরুদ্ধে কিভাবে জয়লাভ করেন ? (খ) বাবরের সঙ্গে রাজপুত শক্তির সংঘাতের বিবরণ দাও।

৩। বিজেতা ও সংগঠক হিসাবে বাবরের কৃতিত্ব বিচার কর।

## দ্বিতীয় অধ্যায় [খ]

১। সঠিক উত্তর দাও :—(ক) কনৌজ বা বিলগ্রামের যুদ্ধ কবে, কাদের মধ্যে অনুষ্ঠিত হয় ? (খ) ঘোড়ায় চড়া ডাকপিওন কে প্রবর্তন করেন ? (গ) পাট্টা-কবুলিয়াৎ প্রথম কে প্রবর্তন করেন ?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) হুমায়ুন ও শের শাহের মধ্যে প্রতিদ্বন্দ্বিতা সংক্ষেপে আলোচনা কর। (খ) শের শাহের রাজস্ব ব্যবস্থা সম্পর্কে কি জান ?

৩। শের শাহের শাসন ও রাজস্ব সংস্কার আলোচনা কর।

## দ্বিতীয় অধ্যায় [গ]

১। সঠিক উত্তর দাও :—(ক) কোন খ্রীঃ কোথায় আকবরের জন্ম হয় ? (খ) দ্বিতীয় পানিপথের যুদ্ধ কবে, কাদের মধ্যে সংঘটিত হয় ? (গ) হলদিঘাটের যুদ্ধ কবে, কাদের মধ্যে অনুষ্ঠিত হয় ? (ঘ) আসিরগড় দুর্গ আকবর কবে জয় করেন ? (ঙ) আকবরের সমর দপ্তরের প্রধানের উপাধি কি ছিল ? (চ) আকবরের সাম্রাজ্য কয়টি সুবায় বিভক্ত ছিল ? (ছ) আকবরের রাজস্ব বিভাগের প্রধানের উপাধি কি ছিল ? (জ) জাবতি প্রথা কে কার আমলে প্রবর্তন করেন ? (ঝ) মহজরনামা আকবর কোন সময় ঘোষণা করেন ? (ঞ) দীন-ই-ইলাহি আকবর কবে প্রচার করেন ? (ট) আকবরের সভায় শ্রেষ্ঠ সঙ্গীতকারের নাম কি ?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) আকবরের রাজপুত নীতি কি ছিল ? (খ) মনসবদারী বা জাগীরদারী ব্যবস্থা কি ? (গ) আকবরের রাজস্ব নীতি কি ? (ঘ) দীন-ই-ইলাহি বলতে কি বুঝ ? (ঙ) আকবরের রাজসভা সম্পর্কে কি জান ?

৩। আকবরের রাজ্য বিস্তার নীতি সংক্ষেপে আলোচনা কর।

৪। আকবরের রাজপুত নীতি ও তার ফলাফল আলোচনা কর।

৫। আকবরের প্রাদেশিক শাসনব্যবস্থা ও রাজস্ব নীতি কি ছিল ?

৬। আকবরের শাসনব্যবস্থায় শের শাহের প্রভাব ও রাজস্ব নীতি বর্ণনা কর।

৭। আকবরের ধর্মমত আলোচনা কর।

## দ্বিতীয় অধ্যায় [ঘ]

১। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) বারভুঁইয়া বিদ্রোহ কি ? (খ) স্যার টমাস রো কার দরবারে আসেন ? (গ) কলিকাতা নগর কোন খ্রীঃ স্থাপিত হয় ?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) জাহাঙ্গীরের উপর নূরজাহানের প্রভাব সম্পর্কে আলোচনা কর। (খ) শাহজাহানের শাসনব্যবস্থার দুর্বলতা কি ছিল ?

৩। জাহাঙ্গীরের শাসন নীতি ও কৃতিত্ব বিচার কর।

৪। শাহজাহানের রাজত্বকালকে কেন 'মুঘল সাম্রাজ্যের সুবর্ণযুগ' বলা হয় ?

## দ্বিতীয় অধ্যায় [ঙ]

১। সঠিক উত্তর দাও ঃ—(ক) সামুগড়ের যুদ্ধে কে কাকে পরাস্ত করেন? (খ) শিবাজীর কবে কোন্ দুর্গে জন্ম হয়? (গ) শিবাজী বিজাপুরের কোন্ সেনাপতিকে নিহত করেন? (ঘ) শিবাজীর সঙ্গে ঔরঙ্গজেবের যে সন্ধি হয় তার নাম কি এবং তা কোন্ খ্রীঃ হয়? (ঙ) শিবাজীর প্রধানমন্ত্রীর উপাধি কি ছিল? (চ) শিবাজীর নিয়মিত অশ্বারোহী সেনার নাম কি ছিল? (ছ) ঔরঙ্গজেব কোন খ্রীঃ জিজিয়া কর চালু করেন?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) ঔরঙ্গজেব উত্তরাধিকারের যুদ্ধে কেন জয়লাভ করেন? (খ) ঔরঙ্গজেবের রাজ্যবিস্তার নীতির ফলাফল কি ছিল? (গ) ঔরঙ্গজেবের রাজপুত নীতি আলোচনা কর। (ঘ) পুরন্দরের সন্ধি পর্যন্ত ঔরঙ্গজেবের মারাঠা নীতি আলোচনা কর। (ঙ) শিবাজীর সামরিক সংগঠন কি ছিল? (চ) মুঘল সাম্রাজ্যের পতনে ঔরঙ্গজেবের ভূমিকা কি ছিল?

৩। ঔরঙ্গজেবের বিরুদ্ধে প্রজাবিদ্রোহ, তার কারণ ও ফলাফল আলোচনা কর।

৪। ঔরঙ্গজেবের রাজপুত নীতি পর্যালোচনা কর। এই নীতির ফল কি ছিল?

৫। ঔরঙ্গজেবের দাক্ষিণাত্য নীতি ও তার ফলাফল আলোচনা কর।

৬। শিবাজীর শাসনব্যবস্থা আলোচনা কর।

৭। ভারত ইতিহাসে শিবাজীর স্থান ও তাঁর কৃতিত্ব বিচার কর।

৮। ঔরঙ্গজেবের ধর্মনীতি আলোচনা করে তার ফলাফল বিচার কর।

## দ্বিতীয় অধ্যায় [চ]

১। সঠিক উত্তর দাও ঃ-(ক) ভাস্কো-দা-গামা কবে কোথায় আসেন? (খ) পর্তুগীজরা কবে গোয়া দখল করে? (গ) স্যার টমাস রো কবে কার রাজসভায় আসেন? (ঘ) ইস্ট ইণ্ডিয়া কোম্পানী কবে মাদ্রাজের পাট্টা পায়? (ঙ) বাংলায় প্রথম ইংরাজ কুঠী কোথায় কবে স্থাপিত হয়? (চ) কোম্পানী কবে কলিকাতায় কুঠী স্থাপন করে? (ছ) চন্দননগরে ফরাসী কুঠী কবে স্থাপিত হয়?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর অগ্রগতি আলোচনা কর।

## তৃতীয় অধ্যায়

১। সঠিক উত্তর দাও ঃ-(ক) সর্বোচ্চ মনসবদারের পদের সংখ্যা কত ছিল? (খ) দাগ ও হুলিয়া প্রথা কি? (গ) দহসালা প্রথা কে প্রবর্তন করেন? (ঘ) বারাণসীতে কি শিল্প বিখ্যাত ছিল? (ঙ) গোয়ালিয়র ঘরানা কে প্রবর্তন করেন? (চ) বৈজু বাওরা কে? (ছ) তানসেনের গুরুর নাম কি? (জ) 'তল্লাপকম' কি? (ঝ) নিশাত বাগ উদ্যান কে স্থাপন করেন? (ঞ) বুলন্দ দরওয়াজা কে, কোথায়, কিজন্য নির্মাণ করেন? (ট) দিল্লীতে মুঘল রাজধানী কে স্থানান্তর করেন? (ঠ) লালকেল্লা কে নির্মাণ করেন? (ড) বিষেণ দাস কে ছিলেন? (ঢ) তাজমহলের প্রধান স্থপতির নাম কি? (ণ) তুলসীদাসের রচনার নাম কি? (ত) বাংলায় মহাভারত মুঘল যুগে কে রচনা করেন? (থ) চণ্ডীমঙ্গল কাব্য কে রচনা করেন?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) জাগীর প্রথা সম্পর্কে কি জান ? (খ) মুঘল সম্রাট ও অভিজাতদের জীবনযাত্রা সম্পর্কে কি জান ? (গ) মুঘল বাণিজ্য সম্পর্কে আলোচনা কর। (ঘ) মুঘল স্থাপত্য সম্পর্কে আলোচনা কর। (ঙ) মুঘল অঙ্কন শিল্প সম্পর্কে আলোচনা কর। (চ) মুঘল যুগের ইতিহাস রচনা সম্পর্কে কি জান ?

৩। মনসবদারী প্রথা সম্পর্কে আলোচনা কর।

৪। মুঘল ভূমি-রাজস্ব ব্যবস্থা সম্পর্কে বিবরণ দাও।

৫। মুঘল স্থাপত্য ও শিল্প সম্পর্কে আলোচনা কর।

## আধুনিক যুগ

### প্রথম অধ্যায়

১। (ক) সঠিক উত্তর দাও :—(ক) মুঘল দরবারে অভিজাতরা কি কি গোষ্ঠীতে বিভক্ত ছিল ? (খ) হিন্দুস্থানী গোষ্ঠীর নেতাদের নাম কি ছিল ?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :-(ক) জাগীরদারী প্রথার সংকট আলোচনা কর। (খ) সৈয়দ ভ্রাতাদের সম্পর্কে কি জান ? (গ) মুঘল সরকারের সামরিক দুর্বলতা এই সাম্রাজ্যের পতনে কি ভূমিকা নেয় ?

৩। মুঘল সাম্রাজ্যের পতনের বিভিন্ন কারণ সংক্ষেপে আলোচনা কর।

### দ্বিতীয় অধ্যায় [ক]

১। সঠিক উত্তর দাও :—(ক) মুর্শিদকূলি খান বাংলাকে কয়টি চাকলায় ভাগ করেন ? (খ) কোন খ্রীঃ নিজাম হায়দরাবাদে স্বাধীন নিজামশাহী শাসন প্রতিষ্ঠা করেন ? (গ) কোন গুরু শিখদের মধ্যে 'মসন্দ' প্রথা চালু করেন ? (ঘ) গুরু গোবিন্দ শিখ সম্প্রদায়কে পাঁচ 'ক' কার ধারণ করতে বলেন। এইগুলি কি ?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) গুরু গোবিন্দের সংস্কারগুলি আলোচনা কর। (খ) মুর্শিদকুলি খাঁর রাজস্ব সংস্কার আলোচনা কর।

৩। বাংলায় মুর্শিদকুলি খাঁ কিভাবে স্বাধীন নবাবীর প্রতিষ্ঠা ও সংগঠন করেন তা আলোচনা কর।

৪। গুরু অর্জুন হতে গুরু গোবিন্দ পর্যন্ত শিখ সম্প্রদায়ের উত্থান লিখ।

### দ্বিতীয় অধ্যায় [খ]

১। সঠিক উত্তর দাও :-(ক) প্রথম পেশবা কে ? (খ) প্রথম পেশবা মুঘলের সঙ্গে কোন সন্ধি করেন ? (গ) হিন্দু-পাদ-পাদশাহী কে প্রচার করেন ?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :-(ক) প্রথম বাজীরাও উত্তরে কিভাবে রাজ্য বিস্তার করেন ? (খ) তৃতীয় পানিপথের যুদ্ধের ফলাফল আলোচনা কর।

৩। প্রথম দুই পেশবার নেতৃত্বে মারাঠা জাতির উত্থান আলোচনা কর।

৮। তৃতীয় পানিপথের যুদ্ধের কারণ ও ফলাফল আলোচনা কর।

### তৃতীয় অধ্যায়

১। সঠিক উত্তর দাও :-(ক) আম্বুরগড়ের যুদ্ধে আকর্টের কোন নবাব নিহত হন ? (খ) ফরাসীরা কাকে আর্কটের সিংহাসনে বসায় ? (গ) মহম্মদ আলী কোন দুর্গে আশ্রয় নেন ? (ঘ) পণ্ডিচেরীর ফরাসী শাসনকর্তার নাম কি ?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) কর্ণাটকেই কেন ইঙ্গ-ফরাসী দ্বন্দ্ব আরম্ভ হয় তার কারণ বিশ্লেষণ কর। (খ) মার্কান্টাইলবাদ কিভাবে ইঙ্গ-ফরাসী দ্বন্দ্বকে প্রভাবিত করে? (গ) দ্বিতীয় কর্ণাটকের যুদ্ধ ও দুপ্লের পরিকল্পনা সম্পর্কে কি জান?

৩। ইঙ্গ-ফরাসী দ্বন্দ্ব ও ফরাসীদের পরাজয়ের কারণ সংক্ষেপে আলোচনা কর।

৪। ইঙ্গ-ফরাসী দ্বন্দ্বের কারণ ও তার ফলাফল আলোচনা কর।

## চতুর্থ অধ্যায়

১। সঠিক উত্তর দাও :—(ক) ১৭১৭ খ্রীঃ ফর্মাণ কে, কাকে দান করেন? (খ) ১৭৫৬ খ্রীঃ কে কলিকাতা অধিকার করেন? (গ) পলাশীর যুদ্ধের তারিখ কি ছিল? (ঘ) বক্সারের যুদ্ধ কবে অনুষ্ঠিত হয়? (ঙ) কবে কোন সন্ধির বলে কোম্পানী দেওয়ানী পায়? (চ) দ্বৈত শাষন কোন সময় বাংলায় প্রতিষ্ঠিত হয়?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) ১৭১৭ খ্রীঃ ফর্মাণ কি ছিল? মুর্শিদকুলি তার কি প্রকার ব্যাখ্যা দেন? (খ) অন্ধকূপ হত্যা সম্পর্কে টীকা লিখ। (গ) পলাশীর যুদ্ধের গুরুত্ব আলোচনা কর। (ঘ) মীরকাশিমের সঙ্গে কোম্পানীর বিরোধের মূল বিষয় কি ছিল, আলোচনা কর।

৩। মুর্শিদকুলি থেকে আলিবর্দী খানের আমল পর্যন্ত বাংলায় কোম্পানীর বাণিজ্য বিস্তারের চেষ্টা ও বাংলার নবাবদের প্রতিক্রিয়া আলোচনা কর।

৪। আলিনগরের সন্ধি পর্যন্ত কোম্পানীর সঙ্গে সিরাজের বিরোধের বিষয়গুলি আলোচনা কর এবং এবিষয়ে তোমার মতামত দাও। ৫। পলাশীর যুদ্ধের পর থেকে বক্সারের যুদ্ধ পর্যন্ত কোম্পানী ও বাংলার নবাবদের সম্পর্ক আলোচনা কর। ৬। বক্সারের যুদ্ধের ফলাফল ও পলাশীর যুদ্ধের ফলাফল তুলনামূলকভাবে আলোচনা কর। ৭। কোম্পানী কিভাবে দেওয়ানী পায় এবং তার ফল কি হয় আলোচনা কর।

## পঞ্চম অধ্যায় [ক]

১। সঠিক উত্তর দাও :—(ক) সুরাটের সন্ধির তারিখ কত? (খ) কোন যুদ্ধের পর, কবে সলবাইয়ের সন্ধি স্বাক্ষরিত হয়? (গ) বেসিনের সন্ধি কবে, কাদের সঙ্গে স্বাক্ষরিত হয়? (ঘ) দ্বিতীয় ইঙ্গ-মারাঠা যুদ্ধে মারাঠাদের সঙ্গে কি কি সন্ধি হয়? (ঙ) পুনার সন্ধি কবে, কাদের সঙ্গে স্বাক্ষরিত হয়?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) সলবাইয়ের সন্ধির শর্ত ও গুরুত্ব আলোচনা কর। (খ) বেসিনের সন্ধির গুরুত্ব আলোচনা কর।

৩। সুরাটের সন্ধি থেকে বেসিনের সন্ধি পর্যন্ত ইঙ্গ-মারাঠা সম্পর্ক বর্ণনা কর।

৪। বেসিনের সন্ধির ফলে কিভাবে দ্বিতীয় ইঙ্গ-মারাঠা যুদ্ধ হয় ও তার ফল কি ছিল? ৫। মারাঠা শক্তির পতনের কারণ আলোচনা কর।

## পঞ্চম অধ্যায় [খ]

১। সঠিক উত্তর দাও :—(ক) ১৭৬৯ খ্রীঃ মাদ্রাজের সন্ধি কোন যুদ্ধের পর স্বাক্ষরিত হয়? (খ) পোর্টোনোভোর যুদ্ধ কাদের সঙ্গে হয় এবং এতে কে জয়ী হয়? (গ) দ্বিতীয় ইঙ্গ-মহীশুর যুদ্ধ কোন সন্ধির দ্বারা সমাপ্ত হয়? (ঘ) তৃতীয় ইঙ্গ-মহীশুর যুদ্ধ কোন সন্ধির দ্বারা সমাপ্ত হয়?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) মাদ্রাজের সন্ধি থেকে ম্যাঙ্গালোরের সন্ধি পর্যন্ত ইঙ্গ-মহীশূর সম্পর্ক আলোচনা কর। (খ) তৃতীয় ইঙ্গ-মহীশূর যুদ্ধের কারণ বল।

৩। হায়দর আলির কৃতিত্ব আলোচনা কর।

৪। ম্যাঙ্গালোরের সন্ধির পর ইঙ্গ-মহীশূর সম্পর্ক আলোচনা কর।

## পঞ্চম অধ্যায় [গ]

১। সঠিক উত্তর দাও ঃ—(ক) ভারতের কোন শক্তি কোন খ্রীঃ প্রথম বশ্যতামূলক সন্ধিতে স্বাক্ষর দেন? (খ) বশ্যতামূলক নীতির উদ্ভাবক কে?

২। বশ্যতামূলক নীতির প্রধান শর্তগুলি কি তা সংক্ষেপে লিখ।

৩। ভারতে লর্ড ওয়েলেসলির রাজ্য বিস্তার নীতি আলোচনা কর।

## পঞ্চম অধ্যায় [ঘ]

১। সঠিক উত্তর দাও ঃ—(ক) সগৌলির সন্ধি কবে কাদের মধ্যে স্বাক্ষরিত হয়? (খ) ইয়ান্দাবুর সন্ধি কবে, কাদের মধ্যে স্বাক্ষরিত হয়?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) অমৃতসরের সন্ধির শর্ত ও গুরুত্ব আলোচনা কর। (খ) ইঙ্গ-ব্রহ্ম সম্পর্ক ও ব্রহ্মদেশে ইংরাজ অধিকার বিস্তার আলোচনা কর।

৩। অমৃতসরের সন্ধি পর্যন্ত ইঙ্গ-শিখ সম্পর্ক আলোচনা কর।

৪। রঞ্জিৎ সিংহের কৃতিত্ব আলোচনা কর।

## পঞ্চম অধ্যায় [ঙ ও চ]

১। সঠিক উত্তর দাও :—(ক) স্বত্ব-বিলোপ নীতি কে প্রবর্তন করেন? (খ) লাহোরের সন্ধি কবে, কাদের মধ্যে অনুষ্ঠিত হয়?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) স্বত্ব-বিলোপ নীতি কি? (খ) প্রথম ইঙ্গ-শিখ যুদ্ধের কারণ কি?

৩। কোম্পানীর অমৃতসর সন্ধি ভঙ্গ ও পাঞ্জাব অধিগ্রহণের বিবরণ দাও।

৪। ডালহৌসীর স্বত্ব বিলোপ নীতি কি ও কিভাবে এই নীতির প্রয়োগ হয়?

## ষষ্ঠ অধ্যায়

১। সঠিক উত্তর দাও ঃ- (ক) দ্বৈতশাসন ব্যবস্থা কবে প্রবর্তিত হয়? (খ) পাঁচসালা বন্দোবস্ত কে চালু করেন? (গ) রেগুলেটিং এ্যাক্ট কে, কবে পাশ করেন? (ঘ) কোড কর্ণওয়ালিস কে, কবে চালু করেন? (ঙ) সদর দেওয়ানী আদালত কে স্থাপন করেন? (চ) বাংলা শাসনের জন্য পুলিশ বিভাগ কে গড়েন?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ-(ক) দেওয়ানী ও দ্বৈতশাসন কাকে বলে এবং এর ফল কি ছিল? (খ) ওয়ারেন হেস্টিংসের শাসন সংস্কার কি ছিল? (গ) রেগুলেটিং এ্যাক্ট ও পিটের আইনে কি পরিবর্তন আনা হয়? (ঘ) রায়তওয়ারী ও মহালওয়ারী বন্দোবস্ত সম্পর্কে কি জান?

৩। ওয়ারেন হেস্টিংস ও কর্ণওয়ালিসের শাসন ও বিচার বিভাগীয় সংস্কার সংক্ষেপে আলোচনা কর। তাঁরা কিভাবে কোম্পানীর শাসনের কেন্দ্রীকরণ করেন?

৪। চিরস্থায়ী বন্দোবস্তের প্রবর্তন ও তার ফলাফল আলোচনা কর।

৫। কোম্পানীর ভূমি-রাজস্ব নীতির লক্ষ্য ও তার ফলাফল আলোচনা কর।

## সপ্তম অধ্যায়

১। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) পলাশীর যুদ্ধের পর দেশীয় শিল্পের ও বাণিজ্যের কিভাবে অবনতি ঘটে? (খ) ১৮১৩ খ্রীঃ চার্টার আইনের পটভূমি ও ফলাফল আলোচনা কর।

২। কোম্পানীর আমলে ভারতের শিল্প-বাণিজ্যের পতনের কারণ ও প্রক্রিয়া আলোচনা কর।

## অষ্টম অধ্যায় [ক]

১। সঠিক উত্তর দাও ঃ—(ক) কলিকাতা মাদ্রাসা কে, কবে স্থাপন করেন? (খ) এশিয়াটিক সোসাইটি কে, কবে স্থাপন করেন? (গ) শ্রীরামপুর কলেজ কে, কবে, প্রতিষ্ঠা করেন? (ঘ) ফোর্ট উইলিয়াম কলেজ কে, কবে প্রতিষ্ঠা করেন? (ঙ) হিন্দু কলেজ কবে প্রতিষ্ঠিত হয়? (চ) উডের ডেসপ্যাচ কবে ঘোষিত হয়? (ছ) স্কুল বুক সোসাইটি কবে স্থাপিত হয়? (জ) বেথুন বিদ্যালয় কবে স্থাপিত হয়?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) পাশ্চাত্য শিক্ষার বিস্তারে রাজা রামমোহনের কি ভূমিকা ছিল? (খ) খ্রীষ্টীয় ধর্ম যাজকরা পাশ্চাত্য শিক্ষা বিস্তারে কি ভূমিকা নেন? (গ) প্রাচ্যবাদীদের মতামত ও মেকলের ভূমিকা আলোচনা কর।

৩। প্রাক্ কোম্পানী যুগের শিক্ষাব্যবস্থা কি ছিল ও তার ফলাফল কি?

৪। ইংরাজী শিক্ষার বিস্তারে খ্রীষ্টীয় ধর্মযাজক, পাশ্চাত্যবাদী ও লর্ড উইলিয়াম বেণ্টিংকের ভূমিকা কি ছিল?

## অষ্টম অধ্যায় [খ]

১। সঠিক উত্তর দাও ঃ (ক) রাজা রামমোহনের কবে, কোথায় জন্ম হয়? (খ) সতীদাহ আন্দোলন কে করেন? (গ) সতীদাহ আইন কবে, কে পাশ করেন? (ঘ) ব্রাহ্মসভার কবে প্রতিষ্ঠা হয়? (ঙ) ডিরোজিও কোথায়, কোন সময় অধ্যাপনা করেন? (চ) 'জ্ঞানান্বেষণ' পত্রিকা কারা প্রকাশ করেন? (ছ) 'আমার স্বদেশের প্রতি' কবিতাটি কার রচনা? (জ) ইণ্ডিয়ান মিরর পত্রিকা কে প্রকাশ করেন? (ঝ) রামকৃষ্ণ পরমহংসের আদি নাম কি এবং তাঁর কবে, কোথায় জন্ম হয়? (ঞ) বিদ্যাসাগরের কবে, কোথায় জন্ম হয়? (ট) ১৮৫৬ খ্রীঃ বিধবা বিবাহ আইনের উদ্যোক্তা কে? (ঠ) আর্যসমাজ আন্দোলনের প্রতিষ্ঠাতা কে? (ড) পরমহংস মণ্ডলী কবে কোথায় স্থাপিত হয়?

২। সংক্ষিপ্ত উত্তর দাও ঃ—(ক) বাংলার রেনেসাঁস কি এবং তার প্রকৃতি কি? (খ) ডিরোজিও সম্পর্কে কি জান? (গ) কেশবচন্দ্র সেন সম্পর্কে কি জান? (ঘ) বিদ্যাসাগরের শিক্ষা ও সমাজ সংস্কারের কাজগুলি আলোচনা কর। (ঙ) মহারাষ্ট্রে সমাজ সংস্কার আন্দোলনের বিবরণ দাও। (চ) আর্যসমাজ আন্দোলন সম্পর্কে কি জান?

৩। বাংলার নবজাগরণে রাজা রামমোহনের ভূমিকা আলোচনা কর।

৪। ইয়ং বেঙ্গল আন্দোলনের কর্মধারা ও ফলাফল আলোচনা কর।

৫। ব্রাহ্ম সমাজ আন্দোলন ও তার ফলাফল আলোচনা কর।

৬। রামকৃষ্ণের সমন্বয় ও মানবতাবাদ সম্পর্কে আলোচনা কর।

## নবম অধ্যায় [ক]

১। সঠিক উত্তর দাও :—(ক) ভবানী পাঠক ও মজনু শাহ কে ছিলেন? (খ) 'জাগের গান' থেকে কি জানা যায়? (গ) খাসি বিদ্রোহের নায়কের নাম কি? (ঘ) ১৮২৫ খ্রীঃ ময়মনসিংহে কি ঘটে? (ঙ) হাজি শরিয়ৎ উল্লাহের কবে, কোথায় জন্ম হয়? (চ) দুদু মিঞ্‌া কে ছিলেন? (ছ) সৈয়দ আহমদ শাহ কে ছিলেন? (জ) মীর নাসির আলির কবে এবং কোথায় জন্ম হয়?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) সন্ন্যাসী-ফকির বিদ্রোহ ও চুয়াড় বিদ্রোহ সম্পর্কে কি জান? (খ) ফরাজি বিদ্রোহে কি আদর্শ ঘোষিত হয়? (গ) তিতুমীরের আন্দোলন সম্পর্কে কি জান?

৩। কৃষক শ্রেণীর অসন্তোষের কারণ এবং এই পটভূমিকায় কৃষক বিদ্রোহের বিবরণ দাও।

৪। ফরাজি বিদ্রোহের কারণ ও প্রকৃতি আলোচনা কর।

৫। ওয়াহাবি আন্দোলনের উৎপত্তি ও বিবরণ দাও।

## নবম অধ্যায় [খ]

১। সাঁওতাল বিদ্রোহ সম্পর্কে বিবরণ দাও।

## দশম অধ্যায়

১। সঠিক উত্তর দাও :—(ক) সিপাহী বিদ্রোহে প্রথম কোন সিপাহী, কবে, কোথায় বিদ্রোহ ঘোষণা করেন? (খ) প্রথম কোন সেনা ছাউনীতে বিদ্রোহ ঘটে? (গ) সিপাহীরা মুঘল বংশের কাকে বাদশাহ বলে ঘোষণা করেন? (ঘ) ফৈজাবাদের মৌলভীর নাম কি? (ঙ) অপর কোন জমিদার মহাবিদ্রোহে নেতৃত্ব দেন? (চ) ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহে নারী দেশপ্রেমিকার নাম কি?

২। সংক্ষিপ্ত উত্তর দাও :—(ক) ১৮৫৭ খ্রীঃ বিদ্রোহে ভারতীয় মুসলিমদের অসন্তোষের কারণ কি? (খ) অযোধ্যায় কেন মহাবিদ্রোহ ব্যাপক হয়? (গ) ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহের অর্থনৈতিক কারণ কি ছিল? (চ) ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহে সিপাহীদের পরাজয়ের কারণ কি ছিল?

৩। ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহের কারণগুলি সংক্ষেপে আলোচনা কর।

৪। ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহে সিপাহী ও জনগণের ভূমিকার আলোচনা কর।

৫। ১৮৫৭ খ্রীঃ মহাবিদ্রোহের প্রকৃতি কি ছিল? এই বিদ্রোহকে স্বাধীনতার যুদ্ধ বলা যায় কি?

---